এইকালে পরগণার মালিক দাঁড়ান প্রায় ছত্রিশজন।* কাহারও সহিত কাহারও বনিবনা ছিল না। ভাদুড়ী উপাধিধারী জনৈক ব্রাহ্মণের প্রতি সমুদয়ের ভার অর্পিত ছিল। তিনি প্রধান প্রধান কয়েকজন জমিদারের সন্তোষ সাধন করিয়া অন্যান্যকে ইচ্ছামত যখন যৎকিঞ্চিৎ উপস্বত্ব প্রদান করিতেন মাত্র। সদর রাজস্ব প্রায়ই সম্পূর্ণ আদায় হইত না।

জমির পরিমাণ ধরিয়া কর ধার্য্য হইত বটে কিন্তু এই জমিদারীর অধিক স্থানই জঙ্গলে আবৃত ছিল। তথায় ব্যাঘ্র, মহিষ, শূকর প্রভৃতি হিংস্র জন্তুর আবাস ছিল মাত্র। 'মনাই' নামে একব্যক্তি উহার কতক আবাদ করিয়াছিল, এই জন্য ঐ ব্যক্তি "মনাই জঙ্গলী" নামে প্রসিদ্ধ হয়। পরে ব্যাঘ্র কর্ত্তৃক ঐ ব্যক্তি হত হওয়ায় আর সাহস করিয়া কেহই জঙ্গল আবাদ করিতে স্বীকৃত হইত না। তদবধি একটা কথা চলিয়া আসিয়াছে, "মনাই জঙ্গলীরে খেলো বাঘে, আর মানুষ কিসে লাগে"। অদ্যাপিও এতদ্দেশে পুতুল নাচ উপলক্ষে 'মনাই জঙ্গলী'র অভিনয় প্রদর্শিত হইয়া থাকে। তাহাতে মনাইর মৃত্যু হইলে, তাহার স্ত্রীর যে অভিনয় দেখান হয় উহাতে দুঃখের উদ্রেক না হইয়া বরং হাস্য-রসেরই অবতারণা হইয়া থাকে।

এতন্নিবন্ধন অতি অল্প লোকই ইদিলপুরে বাস করিত। জমিদারের আয় অনুসারে সদর খাজনা বর্দ্ধিত হওয়ায়, উহার বহু রাজস্ব অনাদায়নিবন্ধন সরকার পক্ষ হইতে উহা স্বহস্তে লইয়া কলিকাতা নিবাসী মাণিক বসুকে+ ৮১১১৫ টাকা কর ধার্য্যে সাত বৎসরের জন্য ইজারা প্রদান করেন। এই বন্দোবস্ত দ্বারা কোন সুবিধা না হওয়ায়, ১১৯৬ সাল অর্থাৎ ১৭৯০ খ্রীঃ অব্দের ২৯ এপ্রিল গবর্ণমেন্ট পূর্ব্বতন জমিদারগণকে আশি হাজার টাকা কর ধার্য্য, করিয়া এই পরগণা পুনবায় ছাড়িয়া দেন। এক বৎসর যাবৎ বহু চেষ্টা করিয়াও জমিদারগণ যখন সদর রাজস্ব আদায় করিতে অশক্ত হইলেন, তখন তাঁহারা আপনা হইতেই পুনরায় এই পরগণা ছাড়িয়া দিলেন। সেই বৎসর (১৭৯০ খ্রীঃ অঃ) মাত্র ৫৪৭৬৯ টাকা রাজস্ব আদায় হইয়াছিল। এই বৎসর ভয়ানক দুর্ভিক্ষ উপস্থিত হয়, তথাপি কোম্পানির কর্ম্মচারিগণ জমিদারগণের নিকট হইতে কর আদায় করিতে ক্রটী করেন নাই। পুনরায় তাঁহাদিগের সহিত বন্দোবস্ত গ্রহণের কথা হইলে জমিদারগণ উহাতে আর সম্মত হন না। পুনরায় সাজোয়াল নিযুক্ত হয় ; কিন্তু গবর্নমেন্টের ১৮০০ সনের ৯৬৪৪ নং রেকর্ডে অবগত হওয়া যায় জালালপুরনিবাসী রবিউল্লা নামে এক ব্যক্তি ঐ সাজোয়ালের হত্যা সাধন করিয়াছিল। সম্ভবতঃ চৌধুরীগণের প্ররোচনাতেই এই কার্য্য সম্পাদিত হইয়া থাকিবে।

১৮০৪ খ্রীঃ অব্দে পুনরায় জমিদারগণ বন্দোবস্ত করেন। ইতিপূর্ব্বে কয়েকজন সুচতুর স্ব স্ব নামে কতক তালুক জমিদারীর অন্তর্গত করিয়া লন। তন্নিমিত্ত তাঁহারা জমিদারীর প্রতি ততটা মনোযোগী ছিলেন না। ভাদুড়ী ঠাকুরের আধিপত্য এই সময়েও সমভাবে চলিয়াছিল। এবারেও রাজস্ব আদায় হইল না। চৌধুরীগণ নিয়মানুসারে ১৮১২ খ্রীঃ অব্দে রেভিনিউ বোর্ডে ইদিলপুর পরগণা নিলামে উঠিলে ঐ সময়ে কলিকাতাবাসী সুপ্রসিদ্ধ দর্পনারায়ণ ঠাকুরের সর্ব্ব কনিষ্ঠ পুত্র মোহিনীমোহন ঠাকুরের পক্ষ হইতে

* দশসনার বন্দোবস্ত সময়ে রামবল্লভ, কৃষ্ণবল্লভ ও নরসিংহের নামে জমিদারী বন্দোবস্ত হয়।

\+ ইহার নামে কলিকাতা মাণিক বসুর ঘাট ও ষ্ট্রীট অদ্যাপি চলিয়া আসিতেছে। তৎপ্রতিষ্ঠিত একটী প্রকাণ্ড শিবলিঙ্গ ঐ ষ্ট্রীটে বর্ত্তমান আছে।

৯৮০০০/ টাকা মূল্যে এই পরগণা খরিদ হয়।* এই পরগণার বর্ত্তমান রাজস্ব ৬৫৯২৪।১১ পাই ও খারিজাতালুক ১১৯টির সদর রাজস্ব ৮৬৩।/৯ পাই মোট ৬৬৭৬৭৷৷৮ গবর্ণমেণ্ট পাইয়া থাকেন। জমিদারীর সদর রাজস্ব বাখরগঞ্জের কালেক্টরীতে আদায় হইয়া থাকে।

পূর্ব্ব জমিদারগণের সহিত বহু বৎসর পর্য্যন্ত ঠাকুর বাবুদের দাঙ্গা হাঙ্গামা চলিয়াছিল। তাঁহারা সহজে উহা দখল করিতে পারেন নাই। চৌধুরীগণ এই নিলাম রহিত কবিরার জন্য প্রিভিকাউন্সেলে পর্য্যন্ত আপীল করিয়াছিলেন, কিন্তু কৃতকার্য্য হইতে পারেন নাই।

## (মন্তব্য)

প্রবাদ এই যে অতি পূর্ব্বে ইদিলপুর একটী সামান্য চররূপে পরিণত ছিল, পরে ইদিল খাঁ নামে কোন ব্যক্তি উহা আবাদ করিয়া বাসোপযোগী করেন। বর্ত্তমান সময়ে বিক্রমপুর ও ইদিলপুর পরগণার মধ্যে যে ধনুর বিল বিদ্যমান রহিয়াছে আমাদের অনুমান অতি পূর্ব্বকালে উহা এক প্রবল স্রোতস্বতীরূপে উভয় পরগণার মধ্যে প্রবাহিত হইত। কালক্রমে সেই নদী মজিয়া বিলে পরিণত হইয়াছে। বর্ত্তমান সময়ে দক্ষিণ বিক্রমপুর ও উত্তর ইদিলপুর একই ভূভাগে পরিণত দৃষ্ট হয়, অথচ প্রবল কীর্ত্তিনাশা নদী উত্তর বিক্রমপুর হইতে দক্ষিণ বিক্রমপুরকে বহু ব্যবধান করিয়া ফেলিয়াছে। ইদিলপুর পরগণাও আবার নয়াভাঙ্গনী নদীকর্ত্তৃক উত্তর দক্ষিণ দুই ভাগে বিভক্ত হইয়া উত্তরাংশ ফরিদপুর জেলার ও দক্ষিণাংশ বাখরগঞ্জ জেলার অন্তর্ভুক্ত হইয়াছে।

আমরা পূর্ব্বে উল্লেখ করিয়াছি যে, ইদিলপুর বিক্রমপুরের এক অংশ। ইদিলপুরের অন্তর্গত যে সকল গ্রাম এখন বর্ত্তমান, ৯৯৪ শকাব্দে (১০৭২) রাজা শ্যামলবর্ম্মার তাম্রশাসনে ঐ স্থানগুলির "বঙ্গ বিষয় পাঠে বিক্রমপুর ভুক্তান্তে" এই ভাবে উল্লেখ রহিয়াছে। নাগরকুণ্ডী, ধীপুর, লঙ্কাচুয়া, কুলকুণ্ঠি প্রভৃতি স্থানগুলিও ঐ পাঠের অন্তর্গত, অথচ ঐ স্থানসমূহ অধুনা ইদিলপুরের অন্তর্ভুক্ত। বাস্তবিক একাদশ শতাব্দী পর্য্যন্ত যে ইদিলপুর নামের পত্তন হয় নাই এইটি নিশ্চিত কথা। মুসলমান শাসনকালেই উহা ভিন্ন পরগণা বলিয়া নির্দ্দেশিত হইয়াছে। ইদিলখাঁর নামের সহিত উহার যে প্রবাদ চলিয়া আসিয়াছে তৎপ্রতি লক্ষ্য করিলেও ইহা যথার্থ বলিয়া অবধারিত হয়। বাস্তবিক তাম্রশাসন সত্য বা মিথ্যা যাহা হউক, যখন শ্লোকগুলি রচিত হইয়াছিল তখন পর্য্যন্ত ইদিলপুর নামের উৎপত্তি হইয়াছিল না, ইহা সত্য বলিয়া অনুমান হয়।

## চাকলে জাহাঙ্গীর নগর
## কোটালীপাড়া

কোটাল (কোতোয়াল) শব্দ হইতে কোটালীপাড়া নামের উৎপত্তি হইয়াছে। তাহা হইলে ও যে উহা অসঙ্গত হয় এমন বোধ হয় না। কারণ কোতোয়ালের বন্দোবস্তী

* ভাদুড়ীর ক্ষমতা এত বর্দ্ধিত হইয়াছিল যে, ক্ষুদ্র জমিদার অংশীগণ বলিয়া উঠিলেন এতদিনে ভাদুড়ী ঠাকুরের "ফটফটি" (স্পর্দ্ধা) ভাঙ্গিল। এই সময়ে তাহারা যে এই পরগণার মালিক উহা একরূপ ভুলিয়া গিয়াছিলেন।

মহলের নাম কোটালীপাড়া হওয়া অসম্ভব নয়। এই কারণে আমরা নির্দ্দেশ করিতে পারি এই নামের উদ্ভব মুসলমান রাজত্বকালেই ঘটিয়াছিল। বৈদিককুলগ্রন্থে লিখিত আছে এই পরগণা রাজা হরিব্রহ্ম ১০০১ শকের (১০৭৯ খ্রীঃ অব্দের) কিছু পরে যশোধর শর্ম্মাকে দান করেন। উহা কতটা সম্ভবপর তাহা সুধী পাঠকগণ বিচার করিবেন। টোডরমল্লের বন্দোবস্ত পর্য্যন্ত যখন এই পরগণা বা মহলের নাম করণ হয় নাই, তখন কোটালীপাড়া যে তৎপরে পরগণার পরিণত হইয়াছে তাহার সন্দেহ নাই(১)।

অতি পূর্ব্বকালে বৈদ্যবংশীয় করমজুমদারগণ এই পরগণার মালিক ছিলেন। পরে দেনার দায়ে তাঁহারা স্বনামের পরিবর্ত্তে স্বীয় পুরোহিতের নামে সম্পত্তি বেনামী করেন। জমিদারীর কার্য্য পুরোহিতের নামে চলিতে থাকে। কিছু দিবস পরে পুরোহিত বলিলেন প্রকৃত প্রস্তাবে করগণ পরগণার কেহই নহেন। তিনি অর্থ দ্বারা তাঁহাদের নিকট হইতে উহা ক্রয় করিয়াছেন। তদবধি প্রকৃতরূপে পুরোহিতই জমিদার হন। করবংশীয়গণ অধুনা, আমতলী, ডহুয়াতলী, কাশাতলী প্রভৃতি স্থানে বাস করিতেছেন।

১৮৬৯ খ্রীঃ অব্দে বরিশালের ভূতপূর্ব্ব ম্যাজিষ্ট্রেট এইচ, সি, সদরলেন্ড সাহেব কোটালীপাড়া পরগণা সম্বন্ধে এক রিপোর্ট ঢাকাবিভাগের কমিশনার সাহেবের নিকট প্রেরণ করেন, আমরা ইহার সারাংশ এই স্থানে সন্নিবেশিত করিলাম।

"১২২৮ সনের বন্দোবস্তে এই পরগণার কর ৬৯২৬/ টাকা ধার্য্য হয়। তৎপূর্বে এতদপেক্ষা অধিক ছিল। এই বন্দোবস্তে অনেক পরগণার কর বর্দ্ধিত হয়, কিন্তু কোটালীপাড়ার কর হ্রাস প্রাপ্ত হয়। ইহার কারণ এই যে অন্যান্য স্থানের উৎপাদিকা শক্তি বৃদ্ধির সহিত মূল্যেরও বৃদ্ধি হয়, কিন্তু কোটালীপাড়ার পক্ষে তাহা হয় নাই।

এই পরগণা ৫০২টী ষ্টেট বা মহালে বিভক্ত। ইহার মধ্যে ১৮৪টী মহালের কর এক টাকারও ন্যূন আদায় হইয়া থাকে। দশ টাকা পর্য্যন্ত যে সকল মহালের কর, উহার আদায়ের তারিখ ২৮ জুন। এক পয়সা পর্য্যন্ত করদাতা আছেন। যে স্থানে এত ক্ষুদ্র ক্ষুদ্র জমিদার তথায় যে মোকদ্দমার সংখ্যা অধিক হইবে তাহাতে আশ্চর্য্যের কিছু কারণ নাই।(২)

এই সকল নানারূপ অসুবিধা নিবন্ধন ১৮১৫ খ্রীঃ অব্দে মে মাসে এই পরগণা একবার সরকারে আটক করা হয়, আবার ১৮৬৪ খ্রীঃ অব্দের জুনমাসে উহা ছাড়িয়া দেওয়া হয় ; কিন্তু মালিকগণের মধ্যে পুনরায় বিবাদ আরম্ভ হওয়ায় পুনর্ব্বার ঐ সরকারপক্ষ মহল গ্রহণ করেন। এতৎসম্বন্ধে মন্তব্য এই যে, এই পরগণার উন্নতি সংঘটন করিতে হইলে, রেভিনিউ (কর) বাকী ফেলিয়া নিলাম করান আবশ্যক। এই অবস্থায় যদি

(১) কোশলার বিবরণে এই কথা, বিশেষভাবে পরিস্ফুট হইবে। কোটালীপাড়া নামকরণের কারণ উৎপত্তি কি জন্য হইল, তাহার কতকটা আভাস উহা হইতে প্রাপ্ত হওয়া যাইবে।

(২) সদরলেন্ড সাহেবের রিপোর্টে, মোকদ্দমার আধিক্য বিষয়ের যে কথা উল্লেখ করা হইয়াছে তাহা মিথ্যা নয়। উহার বহু বৎসর পরে যখন নবীনচন্দ্র সেন ডিপুটী ম্যাজিষ্ট্রেট মাদারীপুরের অফিসার হইয়া গমন করেন, তখন ঢাকার কমিশনার পিকক সাহেব তাহাকে বলেন "মাদারীপুরের অবস্থা বড় শোচনীয়। তিন বৎসর যাবৎ কোটালীপাড়ায় পুলিসের নাকের নীচে হাঙ্গামা ও খুন হইতেছে, কিন্তু একটী আসামীও বিচারে আইসে নাই। ম্যাজিষ্ট্রেট জেফ্রী বলেন কোটালীপাড়ায় হাঙ্গামার পর হাঙ্গামা ও খুনের পর খুন হইতেছে।"

কোনও উদ্যোগী ধনী ব্যক্তি এই পরগণার জমিদারী লাভ করিতে পারেন, তবে কোটালীপাড়া পরগণার জমি অন্যান্য পরগণা হইতে অধিক উন্নতিলাভ করিতে পারিবে। বর্ত্তমান উর্বরতা ও পতিত জমি উঠতি ইহার প্রধান কারণ। এই স্থানের অধিকাংশ স্থানই বিলপূর্ণ, অতএব বাসের পক্ষে অনুপযোগী।"

সৌভাগ্যের বিষয় এই যে কালেক্টার সাহেবের এই সুযুক্তিপূর্ণ উপদেশ উপরস্থিত রাজকর্ম্মচারিগণ যুক্তিযুক্ত মনে করেন নাই। কাজেই একজন ধনীর ধনাগার পূর্ণ মাত্রায় পরিবর্দ্ধিত না হইয়া কতকগুলি মধ্যবিত্তের জীবনোপায়ের সংস্থান হইয়া রহিয়াছে। বর্ত্তমান অবস্থায় জমিদারগণ এই পরগণার বাটওয়ারার প্রার্থনা করায় গভর্ণমেণ্ট পক্ষগণ মধ্যে উহা বিভাগ করিয়া দিয়াছেন।

**(মন্তব্য)**

কোটালীপাড়ার অধিকাংশই বৈদিক জমিদারগণের হস্তগত, বিশেষতঃ এই বৈদিক ব্রাহ্মণগণের মধ্যে অনেক সুবিখ্যাত পণ্ডিত জন্মগ্রহণ করিয়া গিয়াছেন। আজিও বহু প্রবীণ সুধীজনগণ সেই সকল বংশকে অলঙ্কৃত করিয়া রাখিয়াছেন। অতএব তাঁহাদের বিবরণ প্রদান করা আবশ্যক। এতদ্ভিন্ন গচাপাড়ার রাঢ়ী শ্রেণীর ব্রাহ্মণ চৌধুরীবংশ এই পরগণার চারি আনি অংশের মালিক আছেন।

বৈদিক কুলপঞ্জিকা পাঠে অবগত হওয়া যায়, শ্যামলবর্ম্মা নামীয় এক রাজা একটী যজ্ঞ নির্ব্বাহার্থে কর্ণাবতীবাসী যশোধর মিশ্রকে বঙ্গদেশে আনয়ন করিয়াছিলেন। তৎসহ আরও চারিটী ব্রাহ্মণ এই দেশে আগমন করে, যথা বেদগর্ভ, গোবিন্দ, জিতমিশ্র ও পদ্মনাভ। ইহারা যথাক্রমে শাণ্ডিল্য, বশিষ্ঠ, ভরদ্বাজ ও সাবর্ণগোত্রীয় ছিলেন। যশোধর ও শুনকগোত্রীয় ছিলেন। তাঁহার শৌনকগোত্রসম্ভূত যশোধর নামে এক বন্ধু ছিলেন। তিনি শুনক যশোধরের সহিত সাক্ষাৎ করিবার প্রয়াসে বঙ্গে আগমন করিলে এই বন্ধু হইতে তদীয় ব্রহ্মত্রা সামন্তসার গ্রাম প্রাপ্ত হন। শৌনক যশোধর, রাজার দান গ্রহণ করিতে স্বীকৃত হন নাই। পরে তাঁহার হস্তে বৈদিককুলপঞ্জিকা লেখার ভার অর্পিত হয়। ইহারা উভয়েই বংশমর্যাদায় সমতুল্য ছিলেন। আমরা ইতি পূর্ব্বে রাজা শ্যামলবর্ম্মার তাম্রশাসনের উল্লেখ করিয়াছি। এই স্থানে তাহার পুনরালোচনা করা নিষ্প্রয়োজন বিধায় ক্ষান্ত থাকিলাম। কিন্তু এই তাম্রশাসন এ পর্য্যন্ত লোক-লোচনের আয়ত্তাধীন হয় নাই। অতএব উহা কতটা সত্য তাহা বিবেচনাসাপেক্ষ।

## সরকার ফতেয়াবাদ চাকলে ভূষণার অন্তর্গত তেলিহাটী

টোডরমল্লের বন্দোবস্ত মহলের মধ্যে সরকার ফতেয়াবাদের অন্তর্গত বলিয়া এই স্থানের নাম উল্লেখ আছে। তৎসময়ে উহার কর ধার্য্য হয় ৩৭৭২ দাম ; তৎপরে সুজাউদ্দীনের বন্দোবস্ত সময়ে উহা চাকলে ভূষণার অন্তর্গত হয়। এই পরগণার পূর্ব্বে মালিক কে ছিল উহার কোন পরিচয় অবগত হওয়া যায় না, তবে তেলি নামের প্রতি

লক্ষ্য করিলে বোধ হয় কোন তেলিবংশীয় বড়লোকের নাম হইতে তেলিহাটী নামের উৎপত্তি হইয়াছে। এই পরগণাটি তিন ভাগে বিভক্ত, খাস তেলিহাটী, আমিরাবাদ তেলিহাটী ও মহব্বতপুর তেলিহাটী। এই সকল স্থানগুলি সীতারাম রায়ের জমিদারীর অন্তর্গত ছিল। তাঁহার অধঃপতনের পর নবাব মুর্শিদকুলিখাঁর অনুগ্রহে নাটোরের রঘুনন্দন যে সকল জমিদারী প্রাপ্ত হন, তাহার সহিত তেলিহাটী ও তৎকালে তাঁহার হস্তগত হয়। পরে নড়াইলের কালীশঙ্কর সরকার ঐ জমিদাবীর কতকাংশ লাভ করিবার পর, তেলিহাটী, রূপাপাত, কালিয়া, বিনোদপুর প্রভৃতি তরফ তাঁহার হস্তগত হয়। ১৭৯৫ খ্রীঃ অব্দ হইতে ১৭৯৯ খ্রীঃ অব্দ পর্য্যন্ত এই সকল পরগণা ও নলদী, সাতৈর, মকিমপুর, নসরৎসাহী, নসীবপুর, মহিমসাহী, বেলগাছী, হাওলী, হাকিমপুর, বিনোদপুর, সাহপুর, পোকতানী, রোকনপুর, রূপাপাত, প্রভৃতি পরগণা ও তরফ, নাটোর রাজবংশের হস্তচ্যুত হইয়া বিভিন্ন নূতন জমিদারের হস্তগত হয়। নাটোরের রাজপক্ষ হইতে কর্ম্মচারী কালীশঙ্করের নামে বিশ্বাসঘাতকতার অভিযোগ করা হয়, উহার ফলে কালীশঙ্কর কিছু দিনের জন্য কারারুদ্ধ হন। তিনি জীবিত থাকা কাল পর্য্যন্ত জমিদারীর সুশৃঙ্খল বিধান করিয়া যাইতে পারেন নাই। তৎপরে তদীয় পৌত্র সুবিখ্যাত রামরতন রায় (রতন বাবু) সমুদয় জমিদারীর সুবন্দোবস্ত করিয়া যান।

নড়াইলের বাবুদের নাম বঙ্গবিশ্রুত। রতন বাবুকে তৎসময়ে কে না জানিতেন। তাঁহার জমিদারী শাসনকালে তেলিহাটীর বাইশজন তালুকদার একত্র হইয়া উক্ত জমিদারের বিরুদ্ধাচরণে প্রবৃত্ত হন। প্রথমতঃ লাঠিয়ালের দ্বারা বল পরীক্ষিত হইতে লাগিল। জমিদার কর্ত্তৃক বহু প্রজার বাড়ী লুণ্ঠিত হইল, তালুকদারগণ ও জমিদারপক্ষকে কম নির্য্যাতন করিলেন না। দূরদর্শী রামরতন রায় পরে বুঝিলেন আদালতের আশ্রয় গ্রহণ না করিলে, বলের দ্বারা কার্য্য উদ্ধার হইবে না। অতঃপর সেই উপায় অবলম্বিত হইলে, তালুকদারগণ ক্রমে বশে আসতে বাধ্য হইলেন।

যে বাইশজন তালুকদার দলবদ্ধ হইয়াছিলেন, তন্মধ্যে উজানীর রাজা, নারায়ণপুরের মুসলমান মুন্সী, খান্দারপাড়ের রায় এবং ডাকরীর সমদ্দারগণ প্রসিদ্ধ ছিলেন। প্রথমোক্ত দুই ঘর বড়লোক বটে ; কিন্তু শেষোক্ত দুই জন অতি ক্ষুদ্র তালুকদার ছিলেন। এই জন্য এই দাঙ্গা উপলক্ষ করিয়া যে কবিতা রচিত হয় তাহার দুইটী পদ এইরূপ ছিল।

"রাজা হাতী, মুন্সী ঘোড়া, নারায়ণ কুক্কুর।
বাঁশবনে ফেউ ফেউ করেন সমদ্দার ঠাকুর॥"

অগাধ বিল বক্ষে ধারণ করিয়া তেলিহাটী অতি অল্প গ্রামের সমষ্টিতে নিবদ্ধ ছিল। প্রবাদ রাজা সীতারাম রায় কার্য্য উপলক্ষে নলডাঙ্গার রাজার সহিত সাক্ষাৎ করিতে গমন করিলে তদীয় সভাপণ্ডিত মহামহোপাধ্যায় কবিরাজ অভিরাম সেন কবীন্দ্র সঙ্গে যান। নলডাঙ্গার রাজা সকলের পরিচয় জিজ্ঞাসা করায়, অভিরামের বাড়ী তেলিহাটী পরিচয় দেওয়া হয়। তখন রাজা বলিয়া উঠিলেন, "বার হাত নৌকার তের হাত কাঠি (লগি), তার নাম তেলিহাটী। সেই তেলিহাটী বিলে আপনি বাস করেন?" অভিরাম তখনই বলিয়া উঠিলেন, "মহারাজ যথার্থ বলিয়াছেন। উহারই একখানা গ্রামের নাম

'ভাবড়াগুর'।" শুনিয়া রাজা অত্যন্ত লজ্জিত হইলেন, কারণ তাঁহার পূর্ব্বপুরুষেরা ভাবড়াশুর গ্রামের শ্রোত্রিয় বলিয়া পরিচিত। ভাবড়াশুর হইতে পরে তাঁহার নলডাঙ্গায় উঠিয়া যান। নলডাঙ্গার রাজা সন্ধির প্রার্থী হইলে, সীতারাম ব্রাহ্মণ জমিদারের সম্পত্তিতে হস্তক্ষেপ করেন নাই।

## সরকার ফতেয়াবাদ তাণ্ডা, মামুদাবাদ, চাকলে ভূষণা হাবেলী, মকিমপুর, নসিবসাহী, সাতৈর, নলদী, পুখরিয়া

আমরা পূর্ব্বে উল্লেখ করিয়াছি যে রাজা সীতারাম রায়ের বিস্তৃত জমিদারী নাটোরের রামজীবন রায়ের হস্তগত হয়। ভূষণার ইব্রাহিমপুর রাম-জীবনের হস্তগত হইবার পরে, জালালপুরের জমিদার এনায়েতুল্লা রাজস্ব প্রদানে অকৃতকার্য্য হওয়ায়, তদীয় ফতেয়াবাদ রামজীবন ক্রয় করেন। পুখরিয়ার জমিদার ইসকিন্দার নরহত্যা অপরাধে অভিযুক্ত হওয়ায় ঐ জমিদারী বাজেয়াপ্ত হইয়া রামজীবনের হস্তগত হয়। এইরূপে তাঁহার জমিদারী পশ্চিমে সাহজালাল এবং ভূষণা হইতে পূর্ব্বদিকে নলদী ও মকিমপুর পর্য্যন্ত বিস্তৃত হইয়াছিল।

১৭৩৭ খ্রীষ্টাব্দে নলডাঙ্গার রাজা রঘুদেব রাজস্ব আদায় না করায় নবাব সুজাখাঁর অনুমতি মতে ঐ জমিদারী রামকান্তের হস্তগত হয়। ১৭৪০ খ্রীষ্টাব্দে স্বরূপপুর ও পাতলাদহ তাঁহার অধিকারে আইসে। এইরূপে চাকলা-ভূষণার অন্তর্গত ২১টী পরগণা নাটোরের রাজার জমিদারীর অন্তর্গত হইয়া পড়ে।

রামজীবন ও রামকান্তের দ্বারা নাটোরের পূর্ণ উন্নতি। রাণী ভবানী ও তৎপুত্র রামকৃষ্ণের সময়ে উহার অবনতির সূত্রপাত হয়। এই অবনতির কারণ লক্ষ্য করিয়া জনৈক প্রধান ব্যক্তি নাটোররাজের প্রাচীন ও বহুদর্শী কর্ম্মাধ্যক্ষ পরাণ নামক কোন ব্যক্তিকে জিজ্ঞাসা করিয়াছিলেন. আপনাদের মত বিজ্ঞ কর্ম্মচারী থাকা সত্ত্বেও এত বড় সংসারের এইরূপ পতন হইতেছে কেন? তদুত্তরে বিচক্ষণ পরাণ একটী কথা তাঁহাকে শুনাইয়া উহার পরিষ্কার উত্তর প্রদান করিয়াছিলেন। উহার শেষ দুই পদ এই ছিল, "ছেলে রাজা, ভাই দেওয়ান, কি করবে তার একলা পরাণ।" আমরা অন্য কয়েক পদ এই স্থানে উল্লেখ করা সঙ্গত মনে কবিলাম না। অথবা লিখিত দুই চরণের ভাষ্য টীকাও করিতে চাহি না। প্রয়োজন হইলে পরে করিব।

এই সময়ে নাটোরের বহু কর্ম্মচারীর ভাগ্য সুপ্রসন্ন হয়। উহার মধ্যে দীঘাপাতিয়ার দয়ারামের পরেই নড়াইলের কালীশঙ্কর সরকারের নাম উল্লেখযোগ্য। উক্ত সরকার রাজা রামকৃষ্ণের প্রিয় কর্ম্মচারী ছিলেন। সুগায়ক বলিয়া রাজা তাঁহাকে সমধিক ভালবাসিতেন। রামকৃষ্ণ স্বরচিত গানগুলি কালীশঙ্করের দ্বারা গীত হইলে মুগ্ধ হইয়া যাইতেন। প্রবাদ ঋণাবদ্ধ রাজা এই সময়ে অতি অল্প মূল্য গ্রহণ করিয়া কালীশঙ্করের নিকট করইহাতী পরগণা বিক্রয় করেন। ভূষণার উন্নতি সাধন হইলে ঐ চাকলাও তাঁহাকে ইজারা দেওয়া হয়। ১৭৯৩ খ্রীষ্টাব্দে ইজারা আরম্ভ হয়। এই বৎসর মহালের প্রজাদের নিকট হইতে খাজনা বাবদে তিন লক্ষ চব্বিশ হাজার টাকার স্থানে তিন লক্ষ আটচল্লিশ হাজার টাকার দাবি করেন। প্রজারা তাহাতে স্বীকৃত না হওয়ায় তাহাদের প্রতি অত্যাচার করা হয়,

তজ্জন্য তাঁহার নামে রাজদ্বারে অভিযোগ উপস্থিত হওয়ায় কালীশঙ্কর চারি মাসের জন্য কারারুদ্ধ হন। ইজারা উঠাইয়া রামকৃষ্ণ ঐ চাকলা স্বীয় কনিষ্ঠ পুত্র বিশ্বনাথের হস্তে সমর্পণ করেন। তৎকালে বিশ্বনাথ নাবালক থাকায় উহা কোর্ট অব ওয়ার্ডের অধীন হয়। জমিদারীর নানারূপ বিশৃঙ্খলা দেখিয়া গবর্ণমেন্ট, মিঃ ইয়ারলেষ্টকে কমিসনার নিযুক্ত করেন।

এই বন্দোবস্তে জমিদারী রক্ষার উপায় কিছুই হইল না, বরং জমিদারীর রাজস্ব সমধিক পরিমাণে বৰ্দ্ধিত হইল। বিশ্বনাথ বয়ঃপ্রাপ্ত হইলে জমিদারী তৎকরে পুনঃ ন্যস্ত হয়। এই সময়ে সরকারী রাজস্ব বহু পরিমাণে বাকী পড়িয়াছিল। আইনের বিধানমতে কোর্ট অব ওয়ার্ডের হাতে থাকা সময়ে জমিদারী নিলামে বিক্রয় হয় নাই। এখন সমুদয় বাকী পড়া রাজস্বের জন্য বিশ্বনাথকে চাপিয়া ধরা হইল। তিনি কর আদায় করিতে সমর্থ হইলেন না। তখন আংশিক ভাবে জমিদারী নিলাম হইতে লাগিল।

১৭৯৯ খ্রীঃ অব্দে যশোহরের কালেক্টর কর্তৃক নাটোরের রাজার নিম্নলিখিত পরগণাগুলি নিলামে বিক্রয় হয়।

| পরগণা | রাজস্ব | বিক্রয়ের তারিখ | ক্রেতার নাম |
|---|---|---|---|
| হাবেলী | ৩৬৬১৩ | ১৫।২।১৭৯৯ | রামনাথ রায় |
| মকিমপুর | ১৫৩৪৭ | ২৫।২।১৭৯৯ | ঐ |
| নসীবসাহী | ১৬৯৩৭ | ২৫।২।১৭৯৯ | ভৈরবনাথ রায় |
| সাতৈর | ৩৯৯৬৮ | ২২।২।১৭৯৯ | শিবপ্রসাদ রায় |
| নলদী | ৩৬৭৬০ | ২৩।৩।১৭৯৯ | ভৈরবনাথ রায় |

এই সময়ে জমা কি হারে বৰ্দ্ধিত হইয়াছিল নিম্নলিখিত পরগণা দুইটীর হিসাবের প্রতি দৃষ্টিপাত করিলেই তাহা পরিজ্ঞাত হওয়া যাইবে। ইসফপুরের ২৫২৩৭ টাকার জমা বৰ্দ্ধিত হইয়া ৩০২৩৭ টাকা এবং সৈদপুরের ৮৮৫৩৮ টাকার উপর দুই শত টাকা বৃদ্ধি করিয়া ৮৮৭৩৮= টাকা করা হয়।

মকিমপুর পরগণা, ঢাকা ও ফরিদপুর উভয় জেলাতে দেখা যায়। এই পরগণার অন্তর্গত ৩৭৬ নং তালুক নরসিংহ মজুমদার ঢাকা জেলার অন্তর্গত। এই পরগণা নাটোরের রাজার হস্ত হইতে কি প্রকারে রামনাথ রায়ের হস্তগত হয় তাহা পূর্ব্বে উল্লেখ করা হইয়াছে।

বর্ত্তমান সময়ে রাণী রাসমণির বংশধর মকিমপুরের, কান্দীর (পাইকপাড়ার) রাজবংশধর নলদী ও মহিমসাহীর, কৃষ্ণকিশোর ঘোষ (ভূতপূর্ব্ব হাইকোর্টের উকিল) মহবেতপুরের, মহারাজ প্রদ্যোতকুমার ঠাকুর হাবেলী পরগণার এবং পার্শ্বডাঙ্গার চৌধুরীগণ সাতৈর ও নসীবসাহীর কতকাংশের মালিক আছেন ।

**তপ্পে হায়দরাবাদ**

ইহা ঢাকা ও ফরিদপুর জেলার কতক বিচ্ছিন্ন স্থান লইয়া সংঘটিত। জমিদারের দেয় কর ১২৩৭/ টাকা। তালুকদার ২০০ শত। দেয় কর ১৯৮৭ টাকা। (W, Daflas) ঢাকার ম্যাজিষ্ট্রেট কালেক্টারের রিপোর্ট ১৭৯০।২৬ মে।

## চাকলে জাহাঙ্গীরনগর

### জালালপুর

এই পরগণার বিস্তৃত বিবরণ এই ইতিহাসের ১ম খণ্ডে বিবৃত করা হইয়াছে। সামান্য একটি কথা মাত্র এই স্থানে সন্নিবেশিত করা হইল। ১৮০৪ খ্রীঃ অব্দের ঢাকার কালেক্টর সাহেবের রিপোর্টে অবগত হওয়া যায়, জালালপুর পরগণার অন্তর্গত প্রায় দুই হাজার খারিজা তালুক নির্দ্দিষ্ট হইয়াছে। ইহার মধ্যে একশত টাকা জমার ন্যূন করদায়ী মহালও বর্ত্তমান রহিয়াছে। ১৭৮৭ খ্রীঃ অব্দে এই পরগণায় জলপ্লাবন হইয়া অত্যন্ত ক্ষতির কারণ হয়। অধুনা ফরিদপুর, ঢাকা ও বরিশাল এই তিন জেলাতেই এই পরগণার অন্তর্গত খারিজা তালুকসমূহের কর আদায় হইয়া থাকে। প্রকৃত প্রস্তাবে ফরিদপুর জেলাতেই অধিকাংশ ভূমি থাকায়, করও তথায় অধিক পরিমাণে আদায় হয়। পূর্ব্বতন জমিদার নুরউল্লা ও রুহিউল্লার হস্তচ্যুত হওয়ার পরেই উহা বহু তালুকদার মহালে বিভক্ত হয়। পরগণার শেষ জমিদার এনায়েতুল্লা রাজস্ব প্রদানে অসমর্থ হওয়ায়, রামজীবন উহা ক্রয় করেন। পরগণার জমিদারের দেয় কর ১১০০০। তালুকদার ২১৪৮ জন। কর ৭৮০০১। মোট রাজস্ব ৮৭০০১। টাকা।

W. Daflas রিপোর্ট, ২৬ মে, ১৭৯০।

### পাট পাসার

১১৫ নং জমিদারী পাট পাসার পূর্ব্বে নাটোর রাজবংশের হস্তগত ছিল। রাজা রামকৃষ্ণের সময়ে নিলামে বিক্রয় হওয়ায় নদীয়া জেলার অন্তর্গত উলাবীর নগর নিবাসী মহাদেব মুখোপাধ্যায়, বাকী রাজস্বের দায়ে উহা ক্রয় করিয়াছিলেন। বর্ত্তমান সময়ে উহার কতকাংশ উক্ত মুখোপাধ্যায়ের বংশধরগণ, এবং কতক অংশ অন্যান ভূস্বামীগণ ভোগ করিতেছেন। পদ্মার উভয় তীরে ঢাকা ও ফরিদপুর জেলার মধ্যে এই পরগণার জমি দৃষ্ট হয়। অধিকাংশ ভাগ ফরিদপুর জেলার অন্তর্গত।

## চাকলে ভূষণার অন্তর্গত

### মহব্বতপুর

ঢাকা নিবাসী "শেখ সাহেব" নামে পরিচিত একজন সুপ্রতিষ্ঠ লোক নবাব সরকার হইতে এই পরগণা প্রাপ্ত হন। এই পরগণা ত্রিপুরা, ময়মনসিংহ, ঢাকা এবং ফরিদপুর প্রভৃতির মধ্যেগত কতকগুলি জমিদারীর অংশ লইয়া সংগঠিত। তেলিহাটী পরগণার একাংশও ইহার অন্তর্ভুক্ত হইয়াছে। সেখ সাহেবের উত্তরাধিকারিগণ তাঁহাদের অধীনস্থ কর্ম্মচারিগণ মধ্যে– যাঁহারা প্রধান ছিলেন তাহাদিগকে নগদ মাহিয়ানা প্রদান না করিয়া কতক ভূমি নির্দ্দিষ্ট করিয়া দেন, তাহার আয় হইতে তাঁহারা মাসহরা প্রাপ্ত হইতেন। যখন চিরস্থায়ী বন্দোবস্ত হয় তৎকালে এই সকল কর্ম্মচারীরা অযোগ্য প্রভূবংশের হাত হইতে উহা বিচ্ছিন্ন করিয়া লইয়া স্ব স্ব নামে পৃথক বন্দোবস্ত করিয়া লন। তদবধি তাঁহারা সাক্ষাৎসম্বন্ধে গবর্ণমেন্টের নিকটই রাজস্ব প্রদান করিয়া আসিতেছেন। এই সকল

* এই স্থানগুলি ত্রিপুরা ও নোয়াখালী জেলার অন্তর্গত।

কর্ম্মচারিগণের মধ্যে বারদিয়ার মজুমদার, মহব্বতপুরের মজুমদার, বোয়ালিয়ার চৌধুরী, করদির কর চৌধুরী, আঠার বর্দ্ধন মজুমদার, খেরুদিয়ার চৌধুরী, কাঞ্চনপুরের গুপ্তগণ ও গোবিন্দপুরের বলগণ প্রসিদ্ধ। ফরিদপুরের অন্তর্গত আঁধারমাণিকের চৌধুরীও এইরূপে সেখ সাহেবের কার্য্য দ্বারা উন্নতি লাভ করেন ও ভূস্বামী হন। বাটিকামারী, মহারাজপুর প্রভৃতি স্থান এই পরগণার অন্তর্গত। এই স্থানগুলিও রাণী ভবানীর জমিদারীর অন্তর্গত ছিল, পরে কোড়কদির মধুসূদন সান্যাল উহা ক্রয় করেন। উহা এখন তদীয় বংশধরগণের হস্তভ্রষ্ট হইয়া কলিকাতা ভবানীপুরস্থ হাইকোর্টের ভূতপূর্ব্ব উকীল কৃষ্ণকিশোর ঘোষের হস্তগত হইয়াছে। ঘোষ মহাশয় উহা ক্রয় করিয়া লন। মহব্বতপুর পরগণা যে টোডরমল্লের বন্দোবস্ত সময়ে ছিল না তাহা সরকার বিভাগের প্রতি লক্ষ্য করিলেই দেখা যায়।

## খড়রিয়া

এই পরগণা সুলতানপুর খড়রিয়া নামে খ্যাত সরকার তাণ্ডার অন্তর্গত একটি মহালের নাম আছে সুলতানপুর। নবাবী আমলের বন্দোবস্তে উহা সুলতানপুর খড়রিয়া নামে পরিচিত হয়। পূর্ব্বে এই স্থানের অধিকাংশ জল-পরিপূর্ণ বিলে পরিণত ছিল। মহারাজ প্রতাপাদিত্যের রাজত্বকালে এই পরগণা বৈদ্যবংশীয় জানকীবল্লভ বিশ্বাস পুরস্কারস্বরূপ প্রাপ্ত হন। বিশ্বাস মহাশয় জানকীবল্লভ ঘোষকে অমাত্য পদে বরণ করিয়া তৎসহ মূলঘর গ্রামে বাস করেন। কায়স্থ ভঞ্জ চৌধুরীগণ এই পরগণার চারি আনা অংশের মালিক ছিলেন। শুনা যায় আবাদ কার্য্যের সহায়তা করার, বিশ্বাস তাঁহাকে এই অংশ প্রদান করেন।

প্রতাপাদিত্যের সহিত মানসিংহের যুদ্ধ সময়ে, জানকীবল্লভও প্রতাপের অধীনে থাকিয়া যুদ্ধ করিয়াছিলেন। পরে প্রতাপের পতন হইলে, তিনি স্বস্থানে প্রস্থান করেন। সেই সময়ে রাজার লক্ষ্মীনারায়ণ ও রাজরাজেশ্বর চক্র তাঁহার হস্তগত হয়। রাজা হরিনাথ রায় বিশ্বাস বংশের প্রসিদ্ধ লোক ছিলেন। কিন্তু কনিষ্ঠ ভ্রাতা রাম রায় ও লক্ষ্মণ রায়কে বিষয় হইতে বঞ্চিত করিতে যাইয়া নিজেই জমিদারী হারান। রাম ও লক্ষণ রায়ের সন্তানগণ এই পরগণার দশ আনা অংশের এবং তদীয় পিতৃব্য কর্ণপুর রায়ের সন্তানগণ ছয় আনার মালিক হন। নিয়ম মত কর আদায় না হওয়ায় এই পরগণা গবর্ণমেন্টের পক্ষ হইতে কলিকাতা হাটখোলার দত্ত চৌধুরীগণের পূর্ব্বপুরুষ কাশীনাথ দত্তকে ইজারা প্রদান করেন। পরে রেবিনিউবোর্ডকর্ত্তৃক নিলাম হইলে উক্ত কাশীনাথ দত্ত উহা ক্রয় করেন। বর্ত্তমান সময়ে এক অংশ মাত্র তাঁহার বংশধরগণের আছে, অপর দুই অংশ অপরের হস্তগত হইয়াছে। এই পরগণার অধিকাংশ স্থান ও প্রায় সমুদয় ভদ্রপল্লী খুলনা জেলার অন্তর্গত। যৎকিঞ্চিৎ স্থান মাত্র ফরিদপুর ও বাখরগঞ্জ জেলার মধ্যে বিদ্যমান আছে।

## বৈকুণ্ঠপুর

রাইসবর নিবাসী কীর্ত্তিনারায়ণ বসু নবাব সরকারে কার্য্য করিয়া "লালা" এই গৌরবাত্মক উপাধি লাভ ও বহু ভূসম্পত্তি অর্জ্জন করেন। এই সময়ে স্বীয় বাসস্থান

রাইসবরের নামকরণ করা হয় শ্রীনগর। বর্ত্তমান ঢাকা জেলার অন্তর্গত শ্রীনগরের বাবুগণ, তাঁহার ও তদীয় ভ্রাতাদের বংশধর। বিভিন্ন স্থানে যে সকল সম্পত্তি তাঁহার হস্ত গত হয় উহা সমুদয় একত্র করিয়া বৈকুণ্ঠপুর নামে এক পরগণা নবাবী সেরেস্তার অন্তর্গত করিয়া লন। বর্ত্তমান সময়ের ঢাকা, বরিশাল, ফরিদপুর প্রভৃতি জেলায় এই পরগণার জমি আছে। ফরিদপুরের অন্তর্গত শিবচর থানার অনেক স্থান বৈকুণ্ঠপুর পরগণার অন্তর্গত। উহার কতকাংশ শ্রীনগরের বাবুদের হস্তভ্রষ্ট হইয়াছে, অবশিষ্ট তাঁহারা আজিও ভোগ করিতেছেন।

## দুর্গাপুর

বৈকুণ্ঠপুরের ন্যায় ঐ তিন জেলার কতক ভূমির সমষ্টি লইয়া এই পরগণার উদ্ভব হইয়াছে। মাণিক বসু নামে গবর্ণমেণ্ট পক্ষের একমাত্র ইজারাদার ছিলেন। এক সময়ে তিনি ইদিলপুরের ইজারাদারি কার্য্য করিতেন। তাঁহার নিবাস ছিল কলিকাতা। বসু মহাশয় বিভিন্ন জেলার সমুদয় সম্পত্তি দুর্গাপুর পরগণা নামকরণে বন্দোবস্ত করিয়া লন। মাদারীপুর ও শিবচর থানায় এই পরগণার জমি আছে। বর্ত্তমান সময়ে এই পরগণা বসুবংশের হস্তভ্রষ্ট হইয়া ঢাকা জেলার বালীয়াটীর সাহা বাবুগণের হস্তগত হইয়াছে।

## চাকলে জাহাঙ্গীর নগর
## রাজনগর

বৃহৎ পরগণাগুলির আদায় কার্য্যে সুবিধার জন্য উহাকে তরফ বা তপ্পায় বিভক্ত করিয়া এক একজন তহশীলদার নিযুক্ত করা হইত। তাহারা পরগণার কাননগোর অধীনে থাকিয়া স্ব স্ব কায্য নির্ব্বাহ করিতেন। বিক্রমপুর পরগণার অন্তর্গত হয়দরাবাদ, পায়ন্দাবেগ, বিল দায়ুনীয়া, সাহাবন্দর, গ্রদবন্দর, রামকৃষ্ণপুর প্রভৃতি কএকটি তপ্পা ছিল। রাজবল্লভের উন্নতি সময়ে এই সকল তপ্পার বিশেষতঃ বিল দায়ুনীয়ার সমগ্র ভাগ ও হাবেলী পরগণা হইতে কতক ভূখণ্ড লইয়া, রাজনগর নামে একটি পরগণার নামকরণ করা হয়।

১১৩৫ সনে (১৭২৮ খ্রীষ্টাব্দে) সুজাউদ্দীন যখন বঙ্গদেশের নবাবী কার্য্যে নিযুক্ত থাকিয়া সমুদয় জমিদারীর গোসাহেরা প্রস্তুত করেন তখন এই রাজনগর পরগণার প্রথম উল্লেখ দেখা যায়। ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর পঞ্চম রিপোর্টে দেখা যায়, ঢাকা নেয়াবতীর জমিদারীর তৌজিভুক্ত "২ নং পরগণা রাজনগর মহালের নম্বর ৩৮, জমিদারীর নম্বর ১৭, মালিক লক্ষ্মীনারয়ণ।" সুজাউদ্দীনের বন্দোবস্ত মতে এই পরগণার কর ধার্য্য হয় ৮৫২৯৮ টাকা ; পরে কাসেম আলী খাঁর সময়ে পুনরায় যে বন্দোবস্ত করা হয়, তৎকালে উহার সদর খাজানা বর্দ্ধিত হইয়া হয় ৮৮৩৮৯ টাকা।* রাজবল্লভ স্বীয় নামে কোন জমিদারী করিয়াছিলেন বলিয়া অবগত হওয়া যায় না। গৃহদেবতা লক্ষ্মীনারায়ণ ও বাসুদেব বিগ্রহ প্রভৃতির নামে মালিক লেখাইয়া ভূসম্পত্তি করিয়াছিলেন ইহাই পরিজ্ঞাত হওয়া যায়।

---
* পঞ্চম রিপোর্ট ৩৬।২।৩৬৯ পৃষ্ঠা।

কোম্পানীর প্রথম আমলে নবাবী সেরেস্তার কাগজপত্র দৃষ্টেই কর আদায় হইত। পরে রাজবংশীয়দের মধ্যে কলহ আরম্ভ হইলে রাজবল্লভের তৃতীয় পুত্র রাজা গঙ্গাদাসের পুত্র কালীশঙ্কর, অন্যান্য সরিকগণের যোগে স্বীয় পিতৃব্য রায় গোপালকৃষ্ণের বিরুদ্ধে এক মোকদ্দমা উত্থাপন করিয়া জমিদারী বন্টনের প্রার্থনায় গবর্ণমেন্টের নিকট আবেদন উপস্থিত করেন। তদনুসারে গবর্ণমেন্টের পক্ষ হইতে টমসন সাহেব নিযুক্ত হইয়া সমুদয় পরগণা জরিপ করিয়া, উহা পাঁচ ভাগে বিভক্ত করিয়া দেন। তৎসহ জমিদারীর সদর রাজস্বও বৃদ্ধিপ্রাপ্ত হইয়া ১১২৬৭৩ টাকা দাঁড়ায়। এইরূপে রাজবল্লভের অন্যান্য জমিদারীরও কর বৃদ্ধি হয়। রাজবংশধরগণ এই রাজস্ব প্রদানে অসমর্থ হওয়ায়, ক্রমে ক্রমে তাঁহাদের সমুদয় জমিদারী নিলামে বিক্রয় হইয়া যায়। জমিদারীর অন্তর্গত কিছু তালুক মাত্র অবশিষ্ট থাকে। অধিকাংশ মহাল গবর্ণমেন্ট খরিদ করিয়া লন।

ডে সাহেবের রিপোর্টে অবগত হওয়া যায়, দুর্ভিক্ষ ও জলপ্লাবন নিবন্ধন এই পরগণার বিস্তর ক্ষতি হয়। তজ্জন্য কর আদায় সম্বন্ধে কিছু দয়া করার জন্য গবর্ণমেন্টকে অনুরোধ করা হয়, কিন্তু কার্য্যে উহাতে কোন সুফল ফলে না। রাজবল্লভের চতুর্থ পুত্র রায় গোপালকৃষ্ণের পুত্র পীতাম্বর বর্দ্ধিত করের কথা উল্লেখ করিয়া যাহাতে উহার ন্যূনতা সম্পাদন হয়, তজ্জন্য তৎকালীন গবর্ণর জেনেরেল লর্ড কর্ণওয়ালিসের নিকট এক আবেদনপত্র প্রেরণ করেন (১৭৯৮ খ্রীষ্টাব্দ)। তাহাতে বলেন "আমরা মহারাজ রাজবল্লভের বংশধর। তিনি কোম্পানীর সাহায্য করিয়াছিলেন, এই জন্য তাঁহাকে ও তাঁহার পুত্র কৃষ্ণদাস বাহাদুরকে কাসেম আলী খাঁ বধ করিয়া আকা রেজা দ্বারা বাড়ী, জমিদারী ও সম্পত্তি লুণ্ঠন করেন। টমসন সাহেবের প্রতি আমাদের সম্পত্তি-বন্টনের ভার অর্পিত হয়, কিন্তু তিনি আমাদের সম্পত্তির সদর রাজস্ব অকারণ বর্দ্ধিত করিয়াছেন। আমরা এই জন্য গবর্ণমেন্টের নিকট দরখাস্ত করিয়াছিলাম। তদনুসারে সার ইলাইজা ইম্পের প্রতি তদন্তের ভার অর্পিত হয়। তিনি আমাদের নিকট হইতে এক লক্ষ টাকা রসুন গ্রহণ করেন ; কিন্তু কোন প্রকার অভিমত প্রদান না করিয়া বিলাত্ চলিয়া গিয়াছেন।" (বিভারেজ কৃত বাখরগঞ্জের ইতিহাস।) বলা বাহুল্য এই স্থানেই এই পর্ব্বের যবনিকার পতন হয়।

## সরকার সোণার গাঁ চাকলে জাহাঙ্গীর নগর কার্ত্তিকপুর

টোডরমল্লের বন্দোবস্তে এই মহালের নাম উল্লেখ আছে। তৎকালে উহার রাজস্ব ছিল ৮০০০০ দাম বা ২০০০ টাকা। পরে সুজা উদ্দীন ও কাসেম আলীখাঁর বন্দোবস্ত সময়ে উহার রাজস্ব অনেক পরিমাণে বৃদ্ধি প্রাপ্ত হয়। মালিকের স্থানে কাহারও নাম দেখা যায় না। আমরা পূর্ব্বেই বলিয়াছি এই পরগণাও বিক্রমপুরের একাংশ মাত্র। এই পরগণার মালিকী স্বত্ব অনেক পরে রাজবল্লভের হস্তগত হয়। তৎপরবর্ত্তী বংশধরগণের সময়ে ডে সাহেব এই পরগণা সম্বন্ধে যে রিপোর্ট প্রদান করেন নিম্নে তাহার সন্নিবেশ করা হইল। রাজবল্লভের বংশধরগণের হস্তভ্রষ্ট হইয়া এই পরগণা অধুনা ভাগ্যকুলের কুণ্ড, হাসারার সেন ও মাইজপাড়ার বন্দ্যোপাধ্যায় প্রভৃতির হস্তগত হইয়াছে। বিস্তারিত গ্রাম্য বিবরণসহ প্রকাশ করা যাইবে। অন্যান্য পরগণার বিবরণ গ্রামের বিবরণসহ প্রকাশ

করার ইচ্ছা রহিল।

"এই পরগণা রাজনগর জমীদারীর অন্তর্গত। মিঃ ডে, তাঁহার প্রস্তাবিত বন্দোবস্ত করিবার উপায় মধ্যে এই পরগণার জন্য আরও ৪০০০ টাকা খরচ করিতে গবর্ণমেন্টকে অনুরোধ করিয়াছেন। প্রজারা গত কয়েক বৎসর যাবৎ জমীদারকে যে খাজানা আদায় করিয়াছে তাহার বেশী যদি আদায় করিতে না হয় তাহা হইলে এবং উক্ত ৪০০০ টাকা খরচ হইলে ঐ সমস্ত জমীর লাভ আরও খুব বেশী হইবে সে সম্বন্ধে তাঁহার কোনও সন্দেহ নাই বলিয়া মন্তব্যও প্রকাশ করিয়াছেন।" (বিভারিজকৃত বাখরগঞ্জের ইতিহাস, ৪০১ পৃষ্ঠা)।

# তৃতীয় অধ্যায়
# জেলা সংস্থাপনের বিবরণ

১৭৬৫ খ্রীঃ অব্দে কোম্পানী বাহাদুর স্বহস্তে রাজ্যভার গ্রহণ করিলে পর নবাব নাজেম বেতনভোগী হন। তৎসহ ঢাকায় সুবেদারও শূন্য 'নবাব' উপাধি ধারণ করিলে, তাঁহার জন্য মাসহারা নির্দ্দিষ্ট হয়। ১৯৪৫ খ্রীঃ অব্দে* ঢাকার শেষ নবাব গাজীউদ্দীন বাহাদুরের মৃত্যু হইলে পর কেবল মাত্র নবাবের আত্মীয় ও ভৃত্যগণ কিছু কিছু বৃত্তি প্রাপ্ত হইতেন। ১৭৬৯ খ্রীঃঅব্দে শাসনকার্য্য পরিচালন জন্য কোম্পানীর পক্ষ হইতে ঢাকাতে একজন সুপারভাইজার নিযুক্ত হন। ১৭৭২ খ্রীঃঅব্দে এই উপাধির পরিবর্ত্তে 'কালেক্টর' নামকরণ হয়। এই বৎসর রেজা খাঁর পরিবর্ত্তে দেওয়ানী আফিস কোম্পানী কর্ত্তৃক গৃহীত হয় ও দেওয়ানী আদালত নামে একটী কোর্ট সংস্থাপিত হয়। কালেক্টর তাহার অধীনে কার্য্য করিতে থাকেন। ১৭৭৪ খ্রীঃঅব্দে প্রভিন্সিয়াল কাউন্সিল সংস্থাপিত হয়। তদধীন কর্ম্মচারিদ্বারা কর আদায় ও বিচার কার্য্য সম্পন্ন হইত। আপীল কাউন্সেলে হইত। মেম্বর হইতে কাহাকেও লইয়া গবর্ণর স্বয়ং এই বিচার কার্য্য সম্পন্ন করিতেন। ১৭৮১ খ্রীঃঅব্দে কাউন্সেল উঠিয়া যায়। সেই বৎসর মিঃ ডে সাহেব ম্যাজিষ্ট্রেট ও কালেক্টর নিযুক্ত হন। ১৭৯০ খ্রীঃঅব্দে কালেক্টরগণ ম্যাজিষ্ট্রেট পদ প্রাপ্ত হন। ১৭৯৩ খ্রীঃঅব্দে ঐ নিয়ম পরিবর্ত্তিত হইয়া জজ ও ম্যাজিষ্ট্রেটের কার্য্যভার একজনের উপরই ন্যস্ত করা হয়। এই বৎসর চিরস্থায়ী বন্দোবস্ত আরম্ভ হইয়াছিল। তৎকালে ঢাকাতে দুই জন ম্যাজিষ্ট্রেট নিযুক্ত হন। একজন ঢাকার জন্য, অন্যজন ঢাকা জালালপুরের জন্য। উভয় বিচারকই ঢাকাতে অবস্থান করিতেন। জালালপুর একটি বিস্তৃত পরগণা। এই নামের সহিত ঢাকা সংযোগে ঢাকা জালালপুর নামে আর একটী জেলার নামকরণ করা হয়।

**ফরিদপুর জেলা সংস্থাপন**

এই ঢাকা জালালপুর বিভাগের ম্যাজিষ্ট্রেটের অধীনে পদ্মার পশ্চিম তীরস্থ কতক স্থান ও পূর্ব্বতটের জাফরগঞ্জ ও নবাবগঞ্জ থানার কার্য্য সম্পন্ন হইত। ১৮১১ খ্রীঃঅব্দে একটা পরিবর্ত্তন হয়। এই সময় ঢাকা জালালপুরের ম্যাজিষ্ট্রেট আফিস ঢাকা হইতে উঠিয়া ফরিদপুরের সংস্থাপিত হয়। চন্দনানদীর পূর্ব্বতীরবর্ত্তী স্থান যশোহর হইতে খারিজ হইয়া এবং গোপীনাথপুরের থানা বাখরগঞ্জের অধীন হইতে, ঢাকা জালালপুরের অন্তর্গত হয়। ১৮৩৩ হইতে ১৮৪৮ খ্রীঃঅব্দের কোন সময়ে ঢাকা জালালপুরের অন্তর্গত হয়। ১৮৩৩ হইতে ১৮৩৮ খ্রীঃঅব্দের কোন সময়ে ঢাকা জালালপুর, ফরিদপুর নামে পরিবর্ত্তিত হয়। পদ্মার পূর্ব্বতীরবর্ত্তী মাণিকগঞ্জ প্রভৃতি স্থান প্রায় ৩৭ বৎসর এই জেলার অন্তর্গত থাকিয়া ১৮৫৬ খ্রীষ্টাব্দে ঢাকার অধীন হয়। ঢাকার জজ বৎসরে দুইবার আসিয়া

* এই সময় ঢাকার কার্য্য দুই ভাগে বিভক্ত হয়। উহার নাম হুজুরি ও নেজামৎ। প্রথমটী মুর্শিদাবাদের দেওয়ানের অধীনে ছিল। ঢাকাতে তাঁহার একজন প্রতিনিধি দ্বারা এই কার্য্য সম্পন্ন হইত। এই ব্যক্তির হস্তে রাজস্ব ও তৎসম্পর্কিত মোকদ্দমার ভার ছিল। নেজামৎ বিভাগে দেওয়ানী ও ফৌজদারী নিষ্পন্ন হইত।

এই স্থানের আপীল ইত্যাদি বিচার কার্য্য সম্পন্ন করিতেন। ১৮৭৪ সন হইতে এই স্থানে স্থায়ী জজ নিযুক্ত হন।

১৮৭১ খ্রীঃঅব্দের ১৭ সেপ্টেম্বর* হইতে গবর্ণমেন্টের আদেশে কীর্ত্তিনাশার দক্ষিণ তীরবর্ত্তী মুলফৎগঞ্জ থানার অন্তর্গত ৪৫৮ খানি গ্রাম ঢাকা জেলা হইতে খারিজ হইয়া, বাখরগঞ্জের অধীন হয়। মুলফৎগঞ্জ মাদারীপুর সবডিভিসনের মধ্যে ভুক্ত হইয়া যায়। কিন্তু আদালত সংক্রান্ত মোকদ্দমা ঢাকার অধীনেই থাকে। ছোট মোকদ্দমা বহর মুন্সেফিতে(১) ও বড় মোকদ্দমার আপীল ঢাকার জজের নিকট সম্পন্ন হইত। মাদারীপুর সবডিভিসন ১৮৭৩/৭৪ খ্রীষ্টাব্দে ফরিদপুর জেলার অন্তর্গত হয়। তদবধি মুলফৎগঞ্জ বা পালং থানাও ফরিদপুরের অন্তর্গত হইয়াছে। ১৮৭৪ খ্রীষ্টাব্দে ১৬ই সেপ্টেম্বর তারিখের কলিকাতা গেজেটের ১ম ভাগের ১৪১৩ পৃষ্ঠার বিজ্ঞাপনানুসারে ফরিদপুর ও ঢাকা জেলার সীমা নির্দ্ধারিত হয়। এবং ঐ তারিখে, কলিকাতা গেজেটের প্রথম খণ্ডের ১৪৪১ পৃষ্ঠার বিজ্ঞাপনানুসারে সবডিভিসনসমূহের সীমা নির্দ্ধারিত হয়। বর্ত্তমান সময়ে নদীয়া জেলা হইতে খারিজ হইয়া ৩৩ খানা গ্রাম ফরিদপুর জেলা ভুক্ত হইয়াছে। এখন জেলার সীমা এইরূপ দাড়াইয়াছে :-

উত্তর ও ঈষৎ পূর্ব্বদিকে পদ্মা, পূর্ব্বদিকে মেঘনা ; দক্ষিণ ভাগে গৌরনদী থানা ও নয়াভাঙ্গনী নদী। পশ্চিমে মধুমতী ও বারাশীয়া নদী ও কুষ্টিয়া সব ডিভিসন। চিরস্থায়ী বন্দোবস্তের নম্বর ৫৬২৮। পরিমাণফল ১৩৫১৪৩৫ একর। কর==। অস্থায়ী বন্দোবস্তের নম্বর ১৪৬। পরিমাণ ফল ২৯৬১৩ একর। কর ৩৭১৬ টাকা গবর্ণমেন্টের খাস তহশীল ১৭৭ মহাল। পরিমাণ ফল ৪৮৯২২০ একর। রাজস্ব ১৫৬৩৬০= টাকা। মোট রাজস্ব ৬২৭১০৪ টাকা

## সাবডিভিসন থানা, মুন্সেফী ও মিউনিসিপলিটী।

| বিভাগ | থানা | মুন্সেফী | সাবরেজিষ্টার | জনসংখ্যা |
|---|---|---|---|---|
| | ১ ফরিদপুর মিউনিসিপলিটী | ফরিদপুর | ফরিদপুর | ৮৬২১১ |
| সদর | ২ ভূষণা | ও | ভাঙ্গা | ১৮৭৮৮৯ |
| | ৩ নাগরকান্দা* | ভাঙ্গা | নাগরকান্দা | ১০২৯৪৮ |
| | ৪ ভাঙ্গা | | ভূষণা | ১০১৮২ |
| | ৫ মাদারীপুর মিউনিসিপালিটী | মাদারীপুর | মাদারীপুর | ১৭৯৭৭৬ |
| | ৬ পালং | চিকন্দী | পালং | |
| | ৭ ডামড্যা আউট পোষ্ট | | ডামড্যা | ২৭৯০৮৪ |
| মাদারীপুর | | | গোসাইর হাট | |
| | ৮ গোসাইর হাট আউট পোষ্ট | | | |
| | ৯ শিবচর | | শিবচর | ১৩১৮৫২ |
| | ১০ রাজবাড়ী মিউনিসিপালিটী | রাজবাড়ি | | ১২৬০৩৮ |

* ১৮৬৯ খ্রিষ্টাব্দের ১৭ জুন তারিখের গবর্ণমেন্ট বিজ্ঞাপনানুসারে।

(১) ইতিপূর্ব্বে মুলফৎগঞ্জ (পোড়াগাছাতে) একটি মুন্সেফী আফিস স্থাপিত হইয়া পরে বহর পরিবর্ত্তিত হয়।

রাজবাড়ি

| | | | |
|---|---|---|---|
| | ১১ বালিয়াকান্দী | বালিয়াকান্দী | ৯৭৭৯৯ |
| | ১২ পাংসা | পাংসা | ১২৬৬১৫ |
| গোপালগঞ্জ | ১৩ গোপালগঞ্জ | গোপালগঞ্জ | ৭৯১২৯ |
| | ১৪ কোটালীপাড়া | কোটালীপাড়া | ১৩১৮৫২ |
| | ১৫ মুখসুদপুর | মুখসুদপুর | ১৭৬৪১৮ |
| | ১৬ কাশীয়ানী | কাশীয়ানী | |

জেলা, মহকুমা ও থানা সমূহের সীমা নির্দ্দেশের তারিখ।

ফরিদপুরের ও ঢাকার সীমা নির্ধারণের তারিখ। ১৮৭৪ খ্রীঃ অব্দে ১৬ ই সেপ্টেম্বর কলিকাতা গেজেটের ১ ম ভাগ ১৪১৩ পৃষ্ঠার বিধান মত নিদ্দিষ্ট হয়।

১৮৯১ খ্রীষ্টাব্দের ২৩শে সেপ্টেম্বর তারিখের ৮৫৫ পৃষ্টায় বিধান মতে পরে আবার সীমা নিদ্দিষ্ট হয়।

১৮৪৪ খ্রীষ্টাব্দের ১৬ সেপ্টেম্বর তারিখের কলিকাতা গেজেটের ১ম খণ্ডের ১৪৪১ পৃষ্ঠার বিধান মতে সবডিভিসন বা মহকুমার সীমা নির্দ্দেশ হয়।

বালিয়াকান্দী থানার সীমা : -১৮৮৪ খ্রীঃ অব্দের ২৩ জানুয়ারী, কলিকাতা গেজেট ১ম খণ্ড ২য় পৃষ্ঠা।

কামারখালী আউট পোষ্ট খোলা হয় ১৮৮৫ খ্রীঃ ২২ জানুয়ারি এই গেজেটের প্রথম খণ্ড ৭২৭ পৃষ্ঠা। কামারখালী আউ পোষ্ট মধুখালী যায় ১৮৯৪ সনের ২ মে এই গেজেট ১ম খণ্ড ৫৫০ পৃষ্ঠা।

সদরপুর কাশীয়ানী, ভেদেরগঞ্জ, গোসাইর হাট, মধুখালী থানার সীমা নির্ধারিত হয় (সংশোধিত রূপে)১৯০৮/ ৩রা মে এই গেজেট ৮১৭ পৃষ্ঠা।

ঢাকা জেলা হইতে কতিপয় গ্রাম খারিজ হইয়া শিবচর থানার অধীন হয় ১৮৯৪ /৭ নবেম্বর কলিকাতা গেজেট ১ম খণ্ড ১২০ পৃষ্ঠা। ফরিদপুর ও ঢাকার সীমা নির্দ্ধারণ ১৮৭৪ সালের ১৬ সেপ্টেম্বর কলিকাতা গেজেট ১ম ভাগ ১৪১৩ পৃষ্ঠা এই ১৮৩১ সনের ২৩ সেপ্টেম্বর তারিখের ৮৫৫২ পৃষ্ঠা সবডিভিসনসমূহের সীমা নির্দ্ধারণ ১৮৭৪ সনের ১৬ সেপ্টেম্বর এই গেজেট ১ম খণ্ড ১৪৪১ পৃষ্ঠা।

দেওড়া (ভাঙ্গা) থানার কয়েকটি গ্রাম মাদারীপুরের মধ্যে যায় ১৮৭৫ সনের ২৭ জানুয়ারী এই গেজেট ১ম খণ্ড ১৪৯ পৃষ্ঠা।

* আইনপুরের থানা পরিবর্ত্তিত হইয়া নগরকান্দায় আসিয়াছে। পূর্ব্বে নিম্নলিখিত থানা লইয়া ফরিদপুরে জেলা নির্দ্দেশ ছিল। বেলগাছী ফরিদপুর হইতে ১৬ মাইল পূর্ব্ববর্ত্তী আউট পোষ্ট ধোয়াপাড়া বেলগাছী হইতে ৯ মাইল। বেতকা সহর হইতে ১০ মাইল, তালমা ১০ মাইল, আউট পোষ্ট জগন্নাথদীতালমা হইতে ১০ মাইল। ভূষণা সহর হইতে ২০ মাইল, আউট পোষ্ট মুকুন্দ বা মসনদপুর ভূষণা হইতে ১২ মাইল। সদরপুর সহর হইতে ১৭ মাইল থানা মুকসুদপুর সহর হইতে ২২ মাইল, আউট পোষ্ট কাশিয়ানা মুকসুদপুর হইতে ১২ মাইল, আউট পোষ্ট ভাঙ্গা সহর হইতে ৯ মাইল, থানা গোপীনাথপুর সহর হইতে ২৩ মাইল থানা শিবচর সহর ইহতে ৩৬ মাইল দূরবর্ত্তী ছিল।

গোপালগঞ্জের থানা সদর হইতে মাদারীপুরের অন্তর্গত হয় ১৮৭৫ সনের ১১ আগষ্ট এই গেজেট ১০৩০ পৃষ্ঠা।

শিবচর আউট পোষ্ট মাদারীপুর থানা হইতে পালং থানার অন্তর্গত হয় ১৮৭৫ সনের ২৫ আগষ্ট এই গেজেট ১ম খণ্ড ১০৮১।

পালং থানার সীমা নির্দ্ধারণ হয় ১৮৮১ সনের ৯ই মার্চ এই গেজেটের ১ম খণ্ড ২৯৫ পৃষ্ঠা।

## ষ্টেসন ফরিদপুর

সদর থানার অধীন কতিপয় গ্রামের নাম উল্লেখ করা হইল। দুর্গাপুর, ভাটলেকচর, দরিচাঁদপুর, দুর্গাপুরচর চাঁদপুর, নুসিপুর, ফটিকপুর, কৃষ্ণপুর, ফতেপুর, চরবেলাবাদ, জয়দেবপুর, লক্ষ্মীপুর, পুরাপুর, রঘুনন্দনপুর, কোয়ারপুর, পারচর, শিবপুর, রতনগঞ্জ, গোবিন্দপুর, গোপিচাঁদপুর লক্ষ্মীকুল, বিষ্ণুদিয়া, কাচারদিয়া বড়কান্দীপাড়া, নারায়ণপুর, মাধবপুর, মহম্মদপুর, সাদিপুর, গোপালপুর, সাদিপুর, খোয়াজপুর, কানাইপুর, রায়খালী, ফুরসী, বামিচাঁদ, রণকাইল, আউরাকান্দী, চন্দ্রপাড়া, গট্টি, পিপরাইল, হাটুরী, থানথানাপুর, ঢুসাজারী, ইচাইল, কুজারদী, বেলবাড়িয়া, উখাইল, ভোগানদা, ছাচিয়া, সাধুহাটী, বোকাই, কাফরা, কমলাপুর, সাদীপুর, ভুজানদরগা। গাজুরি, গীরদা, আলী আরা, আলিয়াবাদ, কৃষ্ণ আরিডাঙ্গা, গোপালপুর, রামনগর, শ্রীকৃষ্ণপুর, কৃষ্ণপুর, ফরিদপুর, গাজুলা, মানিকগঞ্জ, রাধানগর, সুদরবেরা, হাটুরি, পিবারাইল, মারুকি, তালমা, আজিয়া, চর অযোধ্যা, টালীডাঙ্গা, ইমামদিপুর, কাবাডাঙ্গা, ঠাকুরপাড়া, দাসপাড়া, গারদান পাড়া, মুন্সীডাঙ্গা, জালচর, চরকুলীয়ানপুর, রতনপুরা, খাবাসপুর রুলুপাড়া, চরহাজীগঞ্জ, জাঞ্চ, টুরিয়ারচর। হরিরামপুরের চর ও টেঙ্গরাখলা। দামরাকান্দী, ট্হলা মুরারীদহ, মুন্সীব, কাফ্রা, সধুহাটী, বাকাইল।

## থানা ভূষণার অধীন গ্রামসমূহ

আজনবিরা চাঁদপুর, চাত্তর, কুমদপুর, বঙ্গেশ্বরদী, মুজুরদিয়া, কারকিরিদ ভেড়াদি, গোলাজয়নগর, মহেশহাটা, হেমামদ্দী, নাওদিয়া রামচন্দ্রপুর, কুন্দরদিয়া, কয়রা, দেব্রা, কৃষ্ণপুর, লক্ষ্মীপুর, আদিয়াসুল, দেওপুর, ভূষণা, সিট্টাছি, মিঠাপুর, দাদপুর, বড়কান্দি, আমগ্রাম, শিবপুর, হাসামদি, রাইপুর, চলনা, ঢুলপুকুরা, বোয়ালমারি, কালিম, দেব্রামদারপুর, কালীপাড়া, বুরুরকান্দি, মুলিয়াপাড়া, মাসাইল, বেথুর, জয়পাশা, বাজিত তেলিজুরি, রাইবর, বনচাকি, সাখর, আটজোল, সারনদি, বনচাকি, ভাটপাড়া, বায়রকান্দা, বরঙ্গকোঠা, কুমরাইল কাশালার, মোরা, রুপাল, সাহসরাইল, কদমি, কালীমাজুটা, ছত্রবন্দী বনমালীপুর, টাঙ্গরাইল, দেউলি, মিছাডাঙ্গা। কারুণ্যপুর, রামদিয়া নাগ, চাপকান দহ, বিশ্বনাথপুর।

## থানা নগরকান্দার অধীন গ্রামসমূহ

আলঘুরা, তেঁতুলিয়া, ভগারকান্দী, পুটীয়া গোয়ালপাড়া, জয়কল সরমঙ্গলখুর, সরুকদিয়া, বাগাট, জয়ঝাপ, গারলীরা, ফুকরকান্দী, কীত্তা, ভাওয়াল, বনগ্রাম, সাতলা, ভরকমাদিয়া, বেনানীকান্দী, মীনাপাড়া, মেহাবাদিয়া জয়পুর, তাতীপাড়া, সলটা, সোয়ালডুবি, টাগুনদিয়া, কামারকান্দা, বহরদিয়া, ছিনারকামদিয়া, ঈশ্বরদিয়া ও নারায়ণদিয়া, ফুক্রা, ইশবদিয়া, মাঝারাদিয়া, রাজাবাড়ি, নাটখলা, গোপালীয়া,

আজনপটীয়া, মুরটীয়া, সুরাদিয়া, রাঙ্গদিয়া, চাঁদখালী, সোনাপুর, বায়েরচর, টাকুরকান্দী, বিষ্ণুদি, ডুকা, ফুলবাড়িয়া, ব্রাহ্মণডাঙ্গা, দুকা, বেইতা, কাজীপুর, জুগনদিয়া, বালীচর, কেদারবাড়ী, বল্লভদি, গজারিয়া, বায়মাল, জোগানাদি, কাদুরবাড়ি, চাঁদেরহাট, দহীসরা, ধরমাদি, তারাকান্দী, নিখারহাটী, বায়জাক, রামচর, আলগদিয়া, নুনক্ষীর, মানিকদি সামুহামাদি, আলগাছিয়া, বাসুদেবপুর, পট্টি, নলীয়া, মরদিয়া, বালায়াচর, টয়াকান্দী, খুলন, বারইকান্দী, নুরপুর, গোপীনাথপুর, কান্দী, কোদালী, কয়ালাবাড়ি, খালীশপুটী, ছাগলদি, ছিলিনপুর, কাঁচাইল, গজারিয়া, বালীয়া জগদিয়া, কালাম হটী, জাঙ্গারদিয়া, বাগলিরা, আইনপুর সালিখা, রণপাশা, ডাঙ্গী, পুখরিয়া, বাউতীপাড়া, মাঝকান্দী, গোড়াইল, সাকরাইল, মোনাকোলা, জামপুর, ভাবুকদিয়া, দাদপুর, আটাইল, লক্ষ্মীপুর, বিলভুঁইয়া, সউলভুরি, সেরনগল, খইয়া, নয়গ্রাম, শ্যামনগর, যাত্রাবাড়ি, ঘরচর, ঠেঙ্গামারী, মিসজিয়াল, নগরকান্দা।

## থানা ভাঙ্গার অন্তর্গত গ্রামসমূহ

ফতেপুর, গোয়ালবাহার, বিদ্যামন্দী, হরিদাসদি, বিশ্বম্ভরাদি, শ্রীরামপুর, চাঁদবট্টি, শ্রীকৃষ্ণদি, সাতুবাটী, পাইকপাড়া, ডেনারক, নিলখী, বাগমারা, নাজিরিখান, গোদর, ভাজাডা, প্রাণাবিচর, সেনামই, কাকইর, সারুল, সাওতুর, কাশীমপুর, দেওরা, শ্যামনগর, ভাসরা, আত্রা, খারদিয়া, চামারাদি, নোয়াকান্দা, দারমহী, মোকামপট্টি, খামারভাগ, আজীমনগর, ঘোষগ্রাম, তাজপুর, ইনাতপাড়া, দত্তপাড়া, ঈশ্বরদি, গোয়ালদিয়া, আটাদি চৌধুরী কান্দা, মেদিগ্রাম, দীঘলকান্দী, পুইলা, বিশ্রীকান্দা, আরজুনপট্টি, আটাদি, ভাঙ্গা, তুজুরপুর, চন্দ্রচর, মুকাডোবা, পানাবেড়া, মৃজাপুরচর, গোপীনাথপুর, জাহানাবাদ, আবদুল্লাহবাদ, মাজিগাতি, দোয়াইর, সরইবাড়ি, কামারদীয়া, হাবদী, কাফুরপুর, পুবারিয়া, হাজীরপুর, ফুকুরহাটী, গজারিয়া, বেড়া, খাটরা, কোষাভঙ্গা, লোচনগঞ্জি, বারতলী, যয়দুনন্দী, বাগপুর, কুতুবডাঙ্গা বারতলী, চর ভুবাইল, খাত্রিয় নুলাল্লাগঞ্জি, পুলসী, ব্রাহ্মণদি, সাতরশি, নরুল্লাগঞ্জ, রাজাপুর, সাড়ে সাতরশি, চরবরমদি, দাসহাজো, শ্যামপুর, সদরপুর, দুর্গাপুর, শুকদেবপুর, ঠাকুরগঞ্জ, শ্যামগ্রাম, কালামৃধা, কবিরাজপুর, পাথরাইল, মথুরাপুর। বাগপুর, বেলদারপাড়া, চাঁদপুর, সন্ন্যাসীডাঙ্গা, ময়নাকাটা, বন্দরখলা, মাঝীগাতী।

## থানা মাদারীপুরান্তর্গত গ্রামসমূহ

নিলখী, কামারকান্দী, ঘুনসদী, গোসার, করকান্দা, চানদী, নিজ ধুরাইল, চাচার, বল্লভদী, শিরখাড়া, সাকারপুর, বিরঙ্গন, হোসেনকান্দী, মস্তবাপুর, কাগচামরা, হবিগঞ্জ, সাচারাদি, নন্দী, বাহাদুরপুর, পাটাভুকা, গন্ধর্ব্বদি, ইসিফপুর, কাফিমা, দুদখালী, নারায়ণকান্দী, দৌলতপুর, দিয়াপাড়া, সরমঙ্গল, গোপালগঞ্জ, কেন্দুয়া, বনগ্রাম, রাজোর, দুর্গাবির্মদি, কুলীয়াশুর, বরদিয়া, মিরার, হগলী, দক্ষিণরাজোর, মাজচর, কুনীয়া, ওজ্রাপুর, সাতপাড়, কাপালীকান্দী, বাজিতপুর, পেয়ারপুর, গজারিয়া, আমগ্রাম, হোগলা, সাতুরিয়া, দত্তের হাট, নাইয়া, কেন্দুয়া, বৈবাশী, মালীভাঙ্গা, ইক্রাবাড়ী, দীঘির পাড়,

কাজবার খেল, বেড়া, নাউশুর, সাচিয়ার ভাঙ্গা, বেলবাড়ী, জোয়ার হাকারপুর, জলিরপাড়, পাখুলা, গজারিয়া, রোকমেক, বাহাদুরপুর, খাজচুরা বেলবাড়ী, পশ্চিমচাটা, পাণ্ডুপাড়া, বিলঝারি, বটা, এইসা, দরশনা, মাইজপাড়া, ধামসার, ক্লাল গ্রাম, আলিসাকান্দী, কদমপট্টি, ভাটরু রামশীল, ফটীক বাহাদুরপুর, দাশুরিচর, মাণিকগঞ্জ, চরটেঙ্গামারী, চরকৃষ্ণনগর, অনুচর, চরলক্ষ্মীপুর, চর কালকিনী, কালীনগর, খাজুরতলা, গণ্ডারকান্দী, খোয়াজপুর, মেদাকদ, বনগ্রাম, রাজদী, পুরখান্দলা, বিনতিলক, কাশীমপুর, মাইজপাড়া, কানাইপুর, কবলপাড়া, চরগমুগরিয়া, কালাইমারা, ধুলগ্রাম, টুবহিয়া, হোগলপটীয়া, সানমানাদি, কাটীয়াল, চররিপাড়া, মাদ্রা, ঝাউদি, গানখাম, চাবনা, কুলপদী, গইদি, খাগদী, মাদারীপুর, ঘাটমাঝী, রূপরীয়া, বৌলগ্রাম, মহেশ মাঝীচর, খালীয়া, সেনদিয়া, করণরাড়া ও ফাইসাতলা।

## থানা পালংএর অধীন গ্রামসমূহ

নড়িয়া, কলুকাঠী, খএরপটী, লোনাসিং, চাকদহ, মুলফৎগঞ্জ, মানাখান, সিরঙ্গল, যোগপাট্টা, চান্দভাওরী, সাতপাড়, ভূমখাড়া, জালীয়াহাটী, ফতেজঙ্গপুর, নগর, দেওজুরী উপসী, মসুরা, আকসা, চান্দনী, আচুড়া, ভূচুড়া, ডিঙ্গামানিক, কোয়ারাগ, মাণ্ডা, কাঠকুলী, আলকাদ, চান্দা, কেদারপুর, কাপাসপাড়া, বিঝারি, ভড্ডা, দিনারা, বোকাইনগর, বাঘীয়া, দুলুখণ্ড, মগর, আটীপাড়া, ধামারণ, চামট, গোনমাইজ, কুড়াশী, দাশরতা, পালঙ্গ, তুলাসার, বিলাসখান, বাটানগোহী, সাভুপুরা, ধামসী। গঙ্গামার, কোমরপুর, জানসার, ডোমসার, শউলা, আবুরা, সুজন্দল, চিকন্দী, সুন্ধিসার, দশকান, বিনোদপুর, আড়িগা, পাটানিধি, গুরিপাড়া, লতাবাগ, দাড়খোলা, বড় নিদানপুর, ঘাশীখোলা, পশ্চিমপার, বাহেরচর, আউলিয়াপুর, জাফ্রাবাদ. বড় পাচন, গোবিন্দপুর, খোয়াজপুর, মাধু, শূন্যঘোষ, রামভদ্রপুর, মামুদপুর, নিলকুণ্ডী, কাকদি, ধানুকা, হুগলী, বালীচারা, ছয়-ঘরিয়া, মাঐসার, কাঞ্চনপাড়া, লাকারতা, গইড্ডা, দিনারা, পাইয়াতলী, পণ্ডিতসার। নলতা, হোগলা, ঘড়ীসার, আমতলী, পাচলেজা, গুনমাইজ, ঝাটুগুহি, সিতুপুরা, মহিষকান্দী, সিঙ্গাচূড়া, কামটলা ভেদেরগঞ্জ, সামন্তসারা, নলমুড়ি, দুরয়ার, মাকসাহা, মির্জাপুর, পুটীজুরী, ছয়গাঁ, দেভোগ, সাজনপুর, পাণরাইল, চন্দনকর, সোণামুখী, রুদ্রকর, চরচাটগণ, মানুয়া, আগকসা; সিড্ডা, ভাসানচর, দাদপুর, চররসনন্দী, চরলক্ষ্মী, নারায়ণ, দালুই, ডামড্ডা, কনকসার, দক্ষিণপাড়া, নামুলজদ্দী, সিংহগাড়ায়া, মূলনাপাড়া, পইকাঠী। বিশাকড়ী, চলআস্থা, কান্থা, গোবাড়ী, দাদপুর, লক্ষ্মীপুর, স্নানঘাটা, চরপাড়া, চরমালগা, ধানকাঠী, ভুলুয়া, চরপদ্মা, দিকশুল, কান্দাপাড়া, টিগোলিয়া, কিয়পদা, ছাপকাঠী, দাসের জঙ্গল, মহেশখালী, হাটুরিয়া, গজারিয়া, ফাগনসা, কালুগাঁ, রামচন্দ্রপুর, নাগেরপাড়া, বাঁশগাড়ী, রাণীসার, বানেদৃগুরি, কাঞ্জারচর, তারুলিয়া, বিলটীয়া, সিংগারডা, চররতনা, কলারগাঁ, মালনাপাড়া, ঝিকায়কাঠী, এড়িকাঠী, টেঙ্গরা। বেজনী সার, পাতলা, মসুরগা, পট্টি, বুড়ীর হাট গোসাইর হাট, তিলৈ, পিয়কাঠী, কাশাভোগ মধ্যপাড়া। এতদ্ভিন্ন রাজনগর, জপসা, পোড়াগাছা প্রভৃতি নদীগর্ভস্থ স্থানগুলি পুনরায় উত্থিত হইয়া চড়াতে পরিণত হইয়াছে। চর মাজিরার অন্তর্গত এইরূপ প্রায় ৫০/৬০ খানা গ্রামের পরিচয় প্রাপ্ত হওয়া যায়।

## থানা শিবচরের অন্তর্গত গ্রামসমূহ

রঘুরামপুর, কালিকাপুর, হাসনাবাদ, বোহারচর, বাঘাই, বউলারচর, ছিলারচর, হবিগঞ্জ, সন্তোষপুর, বাজিৎপুর, সেখপুর, লক্ষ্মীপুর, আড়াচণ্ডী, রণখোলা, রায়পুর, শিবপুর, আটপাড়া, শ্রীপাশা, গাজীপুর, ভাণ্ডারীকান্দা, আচইর, জেটমহল মৃজানগর, খামার গঙ্গারামপুর, রায়মিগার, বোয়ালিয়া, উমেদপুর, জয়সাগর, গয়ঘর, চরগাজীপুর, রামনগর, সবিত্রগাঁ, পরশি সাহেবাজনগর, চন্দ্রা, ডাটর, গোপালপুর, বাঘীয়া, চাটীভোগ, ডহরপাড়া, কৃষ্ণনগর, বাহেরচর, পাচ্চর, বরমগঞ্জ, কেশবপুর, রঘুনাথপুর, খাজুর, টডা, বাহাদুরপুর, খানকান্দা, টেঙ্গরামারী, হীজাস্থান, সামাইল, কুবীদপুর, গোপালপুর, নীকান্দি, কাকইর, দতিয়াকান্দী, বয়রাতলা, জোরশিবচর, ফুরাঙ্ক, গোয়ারেকেস, চরবদ্রাসন, চরনিলখী, কাবিদপুর, নিলখী, চান্দারচর, গোলাঘাট, চাইবিবপুর, কেলনগর, চরজরিপ, সোনাঘাট, মৃজানগর, হাজুরাকান্দা, শিবপুর।

## থানা গোপালগঞ্জের অন্তর্গত গ্রামসমূহ

ঢাগরডাঙ্গা, সিংহীপাড়া, টঙ্গিপাড়া, বাসুরী, জিমাডাঙ্গা, ঘোনাপাড়া, পাইককান্দী, গোবরা, হরিদাসপুর, বারাসী, পঞ্জরিয়া, গোপালগঞ্জ, গোপালপুর, মানিকদহ, খাগবাড়ী, হাতীকান্দা, ওল্পপুর, খাগাইল, চন্দ্রদি, বশীয়া, ঘোনাপাড়া, গোয়ালাডাঙ্গা, পীটশুডাঙ্গা, নিশ্চিন্তপুর, নিজ্রা, নিজামকান্দী, ফুলশা, বৈরাগীপাড়া, বাতবাড়ী, রাউৎপাড়া, রাজবাড়ী, হাতীবাড়ী, বাণীহার, ভোজেরগাতী, পারদীঘলীয়া, বন্যাবাড়ী, চন্দ্রদীঘলীয়া, শ্রীরামকান্দী, বনটিয়া, করণকোপা, বায়বাজী পাড়া, গোপীনাথপুর, কায়ালিয়া, বাটবাড়ী, সুরগ্রাম, যাদুপুর, বিদ্যাধর, সীতারামপুর, বিথুরী, শীতলাডাঙ্গা, কাজুলিয়া, বাজনীয়া, মালীবাটা, রায়পাশা, উত্তরপাড়া, পীলবাড়ী, মাণিখারা, হাটবাড়ী, কৃষ্ণপুর, পাটকেলবাড়ীয়া, সাতপার, কালীবাড়ী, গন্ধীয়াসার, দোগ্রাসার, আরপাড়া, খাম্বারিয়া, গোপালপুর বিল, কজলাবিল, মটরভাঙ্গাবিল, বসুববিল, হারজোড়বিল, পটলুভাঙ্গা।

## থানা কোটালীপাড়ার অন্তর্গত গ্রামসমূহ

বারইডাঙ্গা, ছোটডুমরিয়া খয়রানগর, গোয়ালীয়া, ঘাগর, বাহের সীমন্দা, তারাকান্দা, ঘুদ্রামতী, ডুমুড়িয়া, গোপালপুর, বঙ্গনদীয়া, শ্রীরামপুর, উনশীয়া, গচাপাড়া, রাজাপুর, নাওড়া, মধুনগর পারকনা, বুরিয়া, ডুলহার, আমতলী, কাশ্যপপাড়া, বাগডাল, তেরশ্রী, জলীয়া, মূলসার, কশল্যা, বিষ্ণুপুর, আগুলিয়া, ঢাককুরপাড়া, মাজবাড়ী, হীরণ, বিতসী, ছত্রকান্দা, আদগঙ্গা, দেওপুরা, তিলক, জলী, জামুনা, চরখালী, সীতাকুণ্ড, সাদুল্লাপুর, কদমবাড়ী, দীঘলীয়, পুখড়িয়া, সাউপাড়া, কদমবাড়ী, পীঞ্জরী, মদনপাড়া, মাদারবাড়ী, ঝনঝনিয়া-বিল, দেওপুরাবিল, বরুয়াবিল, তেলীবাড়ী, নকীরপাড়, বাগাট, পারকণা, রাজাপুর, তাড়াশী, কালীগঞ্জ, কাশাতলী, ডউয়াতলী।

## থানা মুকসুদপুরের অধীন গ্রামসমূহ

বাহেরক, খাঞ্জাপুর, ফুটীপট্টি, বড়বনগ্রাম, তেঘরিয়া, ঘোষাদি, বনগ্রাম, লোহাইর, চাওচা, খাঁপুরা, আগদিয়া, পাগদিয়া, পদ্মাকান্দা, দিগনগর, রামকৃষ্ণপুর, কুমরিয়া, ভাজনদী, সাতআনী, ষোলঘড়িয়া, বাকাইল, ধোপাদি, বাঘাদিয়া, সুমীয়াকান্দী, ছয়গলিহারা, বাগদিয়া, গোরিনাখকান্দী, দেমনাকান্দী থানাপদিয়া, বামনা খাগদি, রাগদি, প্রসন্নদি, ফতেপুর, গোহালা, গণিয়ারী, খানপদ্রা, ডুমরিয়া, কালীমাগ, ঘুনসী, বালীয়াকান্দী, বামনচোরা, কৃষ্ণপুর, কুটীয়া, পাথরাইল, নলডাঙ্গা, কালীয়া, বাইটকামারী মহারাজপুর, বোহারো কদমপুর, মুকসুদপুর, পূর্ব্বকান্দী, কমলাপুর, পিলালপুরী, দামোদর, থলনাবাড়দী সিলনাপুর, বামনগাতী, উজানী, কইমাড়া, তেলীবাড়ী, মুনকী, বেতীগ্রাম, বাসুদেশপুর, মহাজনী, ধরম, বলহাটী, বেনীনাই, কালীগ্রাম, মহিষদল ধারিয়া, কালীবাড়ী মুনখী, বেলগ্রাম, ভাট্রা, এরুয়াকান্দী, গুণধর, বহুকলর, হাইতারা পইসুর, সিঙ্গা, আন্ধারকোঠা, পাটীগ্রাম লখারচর, কৃষ্ণাদি টেঙ্গা, খলা, কুনাদিয়া, বাহিভাগ, বলুগ্রাম, পাচরিয়া, ভাকুরিয়া, ডলা, সুরুলী দাসেরহাট, হোগলডাঙ্গা, গুপ্তেরগাতী, ঝাকীয়, দুর্গাপুর, ফুলরাপুর ফুলহর, কাজীটোলা থান্দারপাড়া, রামচন্দ্রপুর, কেন্দুয়া, কোরায়ারা, রুপাপাত, গোপালপুর, কানপাড়া দুবলাশুর, ভাবরাশুর, খুরট, বেজ্রা, বড়তারাইল, মাজীগাতী, ছোট তাড়াইল, মামুদপুর, খান্দালিয়া, লীলাগঞ্জ, দাম্রাকান্দী, ঝিকাবাড়ী, দয়রা, ধাপ্রা, রণা, লক্ষ্মীপুর, পারলীয়া, সাজাইল. মাজিরা, কুমরিয়া, শিবপুর, ইক্রাইন, ধুত্তা, ধোপা, বাগঝাপা, খারাহিরি, দরবন্ত, মাধুপুর, জোনাশুর, বাণীয়াভাঙ্গা, হিজলী, বাগীয়া, হোগলডাঙ্গা, হোব্রা, মহিষপুর, বিশ্বনাথপুর, দস্তান, বায়সখালী বদপাশা, খানসিয়া খাদী, ধামপোরা, চাপতা, ভালিয়াপাড়া, আবরিয়া পাচাইল বাটোয়ার, সোচেইন, মামুদপুর, খাগ্রাবাড়ীয়া, মাজকান্দী, মাজীগাতী, সীতা, রাজপাট, আরুয়াকান্দী। পরাণপুর ঈশরাদি বিল, সীতারামপুর, চন্দনধুলা, ঘৃতকান্দী, তাড়াইল, সকটিডাঙ্গা. বেজয়, ফুক্রা, ভুলবাড়ী. পুকুরপার, ঢলগ্রাম, বাহিভাটা, বাহেরবাড়িয়া. লবলিয়া, লোকান্দা, বালীয়াডাঙ্গা, দড়রবসন্ত, ইকাইল, কাশীয়ানী, রথকান্দা, বানা, পিঙ্গালিয়া. মহানাগ, লীলাগঞ্জ, বোধপাশা, ধানকুরিয়া, ভাটীয়াপাড়া, আরোরা, পাঠাইল, বাটোয়ার।

## থানা রাজবাড়ীর অন্তর্গত গ্রামসমূহ

মানপাড়া, মালগাড়ী, রামকান্তপুর ধরমসী, সুলতানপুর, লক্ষ্মণদিয়া, মুচিদা সোনাপুর, শিব্বরপুর, শিববামপুর, বাজীতপুর, কারউদয়পুর মীরঝিপুর, নরপুর, কোলো, এরেণ্ডা, গৌরীপুর, রাজিয়া, আয়জী জয়পুর, মোগলরেক, সারকালো, সৌদপুর আল্লাদিপুর ইব্রাহিমপুর, বামপুর, সরসোল, বরবাদপুর, পাচরিয়া, লক্ষ্মীচরণপুর, বাণীয়াবহ, কোমরপুর, মাতীবপুরা, ভনবাড়ী, বেথলিয়া, কায়েসপুরা, নাওয়ানদিয়া, চারাখালী, লঙ্কাদিয়া, রাজগঞ্জ, গোপালপুর, দরোয়াপুর লক্ষ্মীকোল, রাজবাড়ী. ভবানীপুর. বায়নগর, শ্রীপুর, দুপ্রা, শ্রীকল, কুটীলা, বায়হিপাড়া, চররাট ; ধুলদি, উত্তরজব্রা, কামারডাঙ্গা, বেলীয়াবেঘাটা, বরসিঙ্গা, নারায়ণদহ, গোবিন্দপুর, গোয়ালন্দ, কাণীদিয়া, দিনানদী,

বারখীপাড়া, বাতুলতলা, মহম্মদপুর, চরদৌলতভিয়া, হামন্তর, বাণীকা, মঠিকান্দি, কুলটুপী, বাহেবাকাইরী, খানখানাপুর, দুলপাড়া।

## থানা বালীয়াকান্দীর অন্তর্গত স্থানসমূহ

বাসপুর উজানদিয়া, ভাটমেকিয়া, কোরকদি, খুদিরামপুর, মসকুন্দ, শ্যাম-সুন্দরপুর, বামনদিয়া, কালআচি, নিরকোঠা, ডোমন, জগন্নাথদি, বাসানসী, বনগ্রাম, জানমাগর, সাধুখালী, পমিআমলা, পরতিয়া, বউলাকুণ্ড, ছোচাপুর, ডাগলীজানি, ইকারচর পেট্রো, এনকারর, দড়িমাকড়ি, বগা, বালিয়াকান্দি, নাশেপুর, লবওয়া, যবোকান্দি, বিলজখান্দ, হিঢজী, মোচারভলা, শাথরিয়া দেলওয়া, চিকামলা, কোলাগ্রাম, পাচগাথী, হিজলী, জিল্লাও, কুলুকান্দী, বেরলী, দেলালপুর নলীয়া, সাদকপুর, পদমদি কোমরগুসী, কালীবাড়ী, মেটিন, চিদামলা, গড়িয়া, দাখীরবাড়ী, টেণী, নোয়াপাড়া, দিয়েরা, শ্রীপুর রামদিয়া. খালকুলা, নারাণপুর, ডহর, বাহারপুর, পাকরিয়া, ফিয়ারিদপুর, তেতুলিয়া, নসিবসাহী, বরুগ্রাম, ভার, খুবদখুপদি, মালসালিয়া, দুর্গাবরদি, ইলিশকোল, মাতলাকান্দি, রাজ, ইকারচুর, মাগুরী, সউদা, বদটী, জমালপুর, সাগুরা, ইসফপুর, শ্রীকারীকান্দী, গইনা মসকুণ্ডমথুলোপুর, মঘচাপি, দড়িয়াপুর, মহেশতিপুর।

## থানা পাংশার অন্তর্গত গ্রামসমূহ

ছোটচিকনটী, বনগ্রাম, মনচারি, পণ্ডিতবাড়ী, কৃষ্ণনগর, বিমিশন, এমডিশ্রী, মলুয়া, লতিবহরগো, বাবকোলা, কোয়াগ্রাম, আকনীপুর, কাগমরি, আরা, কোমরমাইজহাল, বিলজোনা, দোনোআরাবা, হামোখলা, বেনুগ্রাম, পদুনা, আগুরহল, হোদয়বিনগ্রাম, মিচেকতলা, নিভা, সরসা, দিউটি, বিরজানোয়া, জিমটপুর, পাচুরিয়া, বনেকুড়ি, হেমেলখলা, কুটলিয়া, বড়বিলা, কুষ্টিয়া, ছিলক্রী, মাঝবাড়ী, দিয়ারামপুর, বাণীপুর, সলফ, ধুলট, পঞ্চবাড়ী, কালীপুর, মুশুরিয়া, ঘোড়াদ, বালীয়া, পুলকালর্ত্ত, চৌবেড়িয়া, নকুলডাঙ্গী বাঙ্গলাট, লক্ষ্মীপুর, সুরনগর, কোয়রপুর, বিষ্ণুপুর, ইহাগ্রাম, মীরজিডাঙ্গা, ভেলিয়া বোরা, কৃষ্ণপুর, রামনগর, জারমিউনপাড়া, জানাপুর, খেতারপাড়া, গুলপাড়া, বাশগ্রাম, হরেকৃষ্ণ, উদদিপুর, জোসাই, হন্দুদবাড়ী, হাবাস এব্রোখালী, মাচপাড়া, কালুপুর, ভানড়ুম, বাগমারা, বাহাদুরপুর, হাবাসপুর, কেশবপুর, ইউখীখালী, লক্ষ্মীপুর, সেনগ্রাম, মলা, কৃষ্ণবাসদিয়া, ইকদারখালী, নদীবলপুর, আজুদিয়া, পুদপাড়া, অতুসকান্দীয়ার, কালাবাড়ী, ধাবুডিয়া, ভোনাবাড়ীয়া, আজমপুর, মাদাপুর, রাওকোঠা, জোটলগুড়ি, বাওকোলা, চানারী, আফ্রা, জোকাই, সুরিদিয়া, কাশীনাথপুর, গোরিআলা, হারের, বল্লভপুর খাজান আটীপুর, করিমগঞ্জ, মহীন্দ্রপুর, চরপদ্ম, রঘুনাথপুর, ভবানীপুর, হরিণবাড়ীয়া, সাবাতপুর, বায়নগর, মীরগীডাঙ্গা, দিওটী, মশলিয়া, বেলগাছী, পাংশা।

# চতুর্থ অধ্যায়
## নগর ও গ্রামের বিবরণ

### ফরিদপুর

প্রায় সার্দ্ধ দ্বিশতবৎসর পূর্ব্বে ফরিদপুর স্থানটীর প্রথম পরিচয় ইতিহাসে স্থান লাভ করিয়াছে তৎপূর্ব্বের বিশেষ কোন পরিচয় প্রাপ্ত হওয়া যায় না।

আরঙ্গজেব বাদসাহের রাজত্বকালে ১৬৬৪ খ্রীঃ অব্দের ১৬ অক্টোবর সায়েস্তা খাঁ যখন রাজমহল হইতে ঢাকা আসিতেছিলেন, তখন হাজরাহাটী নামক স্থানে উপনীত হইলে, সুবার কয়েকজন বিচক্ষণ লোক তাঁহাকে বলেন, ফরিদপুরের পথে তাঁহার ঢাকা গমন করা কর্ত্তব্য নয়। উহা বিপজ্জনক হইতে পারে ; কারণ শত্রুপক্ষীয় মগেরা সর্ব্বদা ঐ স্থান দিয়া গমনাগমন করিয়া থাকে ; অতএব তাঁহার পক্ষে ঝানকের রাস্তা অবলম্বন করিয়া ঢাকাভিমুখে চলিয়া যাওয়া যুক্তিসঙ্গত। কিন্তু সায়েস্তাখাঁ ঐ কথা শ্রবণে উহা হাসিয়া উড়াইয়া দিয়া, সেই বিপদসঙ্কুল পথ অবলম্বন করিয়াই ঢাকাতে গমন করেন।

সায়েস্তাখাঁর শাসন সময়ে সেখ জিয়াউদ্দীন ইউসুফ লড়িকুলের দারগা ছিলেন, তাঁহার সাহায্যার্থে আবুল হোসেন দেড়শত রণতরীসহ শ্রীপুর অবস্থান করিতে আদিষ্ট হন। এই আবুল হোসেন মীরজুমলার সহকারী ছিলেন, আসাম অভিজানকালে নৌযুদ্ধে তিনি বিশেষ কৃতিত্ব প্রদর্শন করিতে সক্ষম হন।

জিয়াউদ্দীন ইউসুফের লড়িকুল অবস্থানকালে মগেরা ফরিদপুরের পথে উহার সমীপবর্ত্তী হয়। এদিকে মহম্মদ আবকাশ আবুল হোসেনের সাহায্যার্থে এই স্থানে আগমন করেন। উভয়পক্ষ সম্মুখীন লইলে বজ্রনিনাদে মোগলের দুর্জ্জয় আগ্নেয়াস্ত্র গর্জ্জিয়া উঠিয়া শত্রুশরীর ও জলযানসমূহ বিদ্ধস্ত করিয়া দিতে আরম্ভ করিল। মগেরা আর তিষ্টিতে সক্ষম হইল না, তাহাদের বিপুল বাহিনী দ্বারা এই রণযজ্ঞের আহুতির কার্য্য সমাধা হইলে, অবশিষ্ট জনগণ পলাইয়া প্রস্থান করিতে বাধ্য হয়। (ফাৎ হইয়া ইব্রিয়া সায়াবদ্দীন ১৩৪/৩৫ পৃষ্ঠা ও শ্রীযতীন্দ্রমোহন রায় প্রণীত ঢাকার ইতিহাস ৫০৮/৯ পৃষ্ঠা)।

আমরা ফরিদপুরের নাম এই প্রথম অবগত হই। পরে রেণেল ১৭৬৪ খ্রীঃঅব্দে বঙ্গদেশের যে মানচিত্র অঙ্কিত করেন তাহাতেও ফরিদপুরের স্থান নির্দ্দেশ করা হইয়াছে। আমাদের অনুমানে এই দুই ঘটনার বহু পূর্ব্ব হইতেই "ফরিদপুর" এই নামটীর উদ্ভব হইয়াছে। এতৎ সম্বন্ধে যে কিংবদন্তী চলিয়া আসিয়াছে, উহাই নিম্নে সন্নিবেশিত করা হইল।

ফরিদ খাঁ নামে এক ফকির এই স্থানে একটী দরগা নির্ম্মাণ করেন, তাঁহার নামানুসারেই এই স্থানের নাম হয় ফরিদপুর। ঐ দরগা এখনও কালেক্টারী কাছারির উত্তর দিকে বর্ত্তমান আছে। রেণেলের ম্যাপে এই স্থানের নাম দৃষ্ট হয়। ফরিদপুরের একাংশের নাম কমলাপুর। তথায় দুর্ল্লভ সাহা নামে এক ধনীর বাসস্থান ছিল। প্রবাদ তাঁহার বাণিজ্য

স্থানের নাম এবং দীঘির নাম হইতে বুঝা যায়, এই স্থানে কোন প্রধান মুসলমান ব্যক্তি বাস করিতেন। তালুকদার চক্রবর্ত্তীগণের যাজনিক ব্যবসায়। খান্দারপাড়ার অধিকাংশ বৈদ্য ও ব্রাহ্মণের ইহারাই পুরোহিত।

## ভূষণার আচার্য্য বংশ

বঙ্গদেশের কয়েকটী জেলায় সরযুপারী গ্রহবিপ্রগণ বাস করেন। এই সমাজ পাণ্ডিত্য দ্বারা বহুকাল হইতে বিখ্যাত ছিলেন। এই সমাজস্থ গ্রহবিপ্রগণের মধ্যে যাহারা ফরিদপুর জেলায় বাস করেন, কেবল তাঁহাদের বিববণ এখানে লিপিবদ্ধ হইতেছে। ফরিদপুরের গোয়ালন্দ সবডিভিসনেই সরযপারী গ্রহবিপ্রগণের বাস। ইহারা তিনশত বৎসর পূর্ব্ব হইতে একশত বৎসরের পূর্ব্ব মধ্যে এই জেলায় আসিয়া বাস করিয়াছেন।

কাশ্যপ গোত্রীয় মধুসূদন উপাধ্যায় নামক এক বিখ্যাত জ্যোতির্ব্বিৎ পঞ্চকোটের রাজার সভাপণ্ডিত ছিলেন। তিনি অনুমান সপ্তদশ খ্রীষ্টাব্দের প্রারম্ভে চন্দ্রনাথ তীর্থ দর্শন করিয়া পঞ্চকোটে প্রত্যাগমন কালে ভূষণার রাজা মুকুন্দরাম রায়ের সভায় উপস্থিত হন। সঙ্গে যুবা পুত্র বিশ্বরূপ। মধুসূদন ও তৎপুত্র উভয়েই মহাপণ্ডিত ছিলেন। জ্যোতিঃশাস্ত্রে তাঁহাদের বিশেষ পাণ্ডিত্য ছিল। রাজসভার পণ্ডিতগণের সহিত পিতাপুত্রের অনেক শাস্ত্রীয় বিচার হইল। তাহাদের পাণ্ডিত্য দেখিয়া সকলেই সন্তুষ্ট হইলেন। তাহার পর, মধুসূদন বলিলেন "ভূষণারাজের এত বড় সভায় ভাল জ্যোতির্ব্বিৎ পণ্ডিত নাই। জ্যোতিষশাস্ত্র বেদের চক্ষু এবং প্রধান বেদাঙ্গ, কালজ্ঞান জ্যোতিষশাস্ত্রে ব্যুৎপত্তি সাপেক্ষ। অতএব কালজ্ঞান ব্যতীত বৈধ ক্রিয়া কোন প্রকারেই যথাবিধি সম্পন্ন হইতে পারে না"।* তখন রাজা মুকুন্দরাম রায় ও অন্যান্য সভাসদ্‌গণ পণ্ডিত মধুসূদনকে ভূষণার রাজপণ্ডিত হইতে অনুরোধ করেন। তিনি স্বয়ং ভূষণা রাজধানীতে না থাকিয়া তাঁহার সুপণ্ডিত পুত্র বিশ্বরূপকে সেখানে রাখিবেন বলিয়া প্রতিশ্রুত হন। তাহার পর মধুসূদন উপাধ্যায় মহাশয় পঞ্চকোটে প্রত্যাগমন করিয়া স্বীয় আরাধ্য দেব বাসুদেব বিগ্রহ সহ পুত্র বিশ্বরূপকে ভূষণায় প্রেরণ করেন। ভূষণারাজ চন্দনী নদীর বামতীরে পাঁচ শত বিঘা ব্রহ্মত্রা ভূমিসহ বিশ্বরূপকে বাসস্থান প্রদান করেন। বিশ্বরূপ স্বীয় ইষ্টদেব বাসুদেব বিগ্রহের নামানুসারে চন্দনা নদীর চড়ভূমি-স্থিত স্থানকে বাসুদেবপুর নাম রাখেন। এই বাসুদেবপুর এখন "বাসপুর" নামে খ্যাত।

উক্ত মহাত্মা বিশ্বরূপ হইতে অধস্তন একাদশ পুরুষ পণ্ডিত মহাদেব আচার্য্য (ইনি মহাদেব ঠাকুর নামে বিখ্যাত ছিলেন)। মহাদেবের যথেষ্ট বিদ্যার খ্যাতি ছিল এবং তিনি একজন সাধক ছিলেন। তিনি তাঁহাদের পূর্ব্বপুরুষাধিষ্ঠিত পূণ্যস্থান বাসপুরের অধিকাংশ চন্দনার গর্ভস্থ হইলে কিছু দিনের জন্য বর্ত্তমান মরা পদ্মার পশ্চিম তীরস্থ মূলঘর গ্রামে বাস করেন। তৎকালে মধুমতীর তীরস্থ মহাম্মদপুবের অধিপতি সুপ্রসিদ্ধ রাজা সীতারাম রায় প্রবল পরাক্রান্ত ও গুণগ্রাহী ছিলেন। তিনি পরম সাধক পণ্ডিত মহাদেবকে আহ্বান করিয়া শিবত্রা ও ব্রাহ্মত্রা ভূমি পাঁচশত বিঘা দান করিয়া বাসপুরের সন্নিহিত চন্দনার অপর পারস্থিত বাগাট গ্রামে বাসস্থান নির্দ্দেশ করেন। সাধক প্রবর মহাদেবের বাটীর

* ভাস্করাচার্য কৃত সিদ্ধান্ত শিরোমণি কালসানাধ্যায় পাঠ করুন।

সম্মুখে শ্যামল তৃণমণ্ডিত বিস্তৃত ভূমি ও উহার প্রান্তদেশে নদীর উপরে রাজা সীতারাম রায়ের ব্যয়ে নির্মিত এক শিবমন্দির ছিল। অপরাহ্নে গ্রাম্য ভদ্রলোকেরা মন্দির সম্মুখস্থ বিস্তৃত ভূমিতে বসিয়া পণ্ডিতবর মহাদেবের মুখে শাস্ত্রীয় কথা শ্রবণ করিতেন। সাধক প্রবর মহাদেবের সে মনোহর পুষ্পোদ্যান এবং সুপারি নারিকেল আমকাঁঠালের সুবিস্তৃত বাগান এখন আর নাই। আর সেই ধনধান্য সম্বন্ধে নিশ্চিন্ত-জীবন গ্রামবাসীর শাস্ত্রীর আলাপ শ্রবণে ঔৎসুক্য এবং পঞ্চানন তুল্য মহাদেবের সরস শাস্ত্রীয় কথা মনোরম গল্পও আর নাই, এখন সমস্তই কথা মাত্রে পর্যবসিত হইয়াছে।

মহাদেব ঠাকুরের এক পুত্র ও তিন কন্যা। পুত্র কালীপ্রসাদ ঠাকুরও পিতার ন্যায় সুপণ্ডিত ও সাধক ছিলেন। তাঁহার ধনতৃষ্ণা অধিক ছিল না, তিনি বাটী হইতে অন্য স্থানে যাইতেন না। ব্রহ্মত্রা ও শিবত্রা ভূমির আয় ও গ্রাম্য লোকে শাস্ত্রীয় ব্যবসায়ের জন্য যাহা প্রদান করিত, তদ্দ্বারা অতি শান্তিতে জীবিকা নির্ব্বাহ করিতেন। তাঁহার অধিক সময় শিবের সম্মুখে ধ্যানধারণায় অতিবাহিত হইত। মহাদেব ঠাকুর জীবিত থাকিতে তাঁহার তিন কন্যাকেই সংস্কৃত ভাষা শিক্ষা দিয়াছিলেন। এই তিন কন্যার নাম সুলোচনা, সাবিত্রী ও অপর্ণা। ইহাদের মধ্যে সুলোচনা দেবী সংস্কৃত ব্যাকরণ, বাল্মীকি রামায়ণ মহাভারত প্রভৃতি পিতার নিকট পাঠ করিয়াছিলেন, ইনি অতিশয় বুদ্ধিমতী ও ধর্ম্মপরায়ণা ছিলেন। সুলোচনা দেবী স্বামী ও পুত্রগণের সহিত নৌকাযোগে কাশী যাত্রা করেন। ত্রিরাত্রি-বাসের পর স্বামী উমাকান্ত বিদ্যানিধি মহাশয় কাশী লাভ করিলে ইনি প্রতিজ্ঞা করিয়াছিলেন, আর গৃহে ফিরিবেন না তাহার বিশ্বাস ছিল, স্বামী বিয়োগের পর এক বৎসরের মধ্যে দেহত্যাগ করিলে পুনরায় সেই স্বামীকে লাভ করা যায়। তজ্জন্য তিনি প্রত্যাগমন কালে নবদ্বীপে তাঁহার শ্বশুর কুলের জ্ঞাতিগণের গৃহে বাস করেন, অল্পদিনের মধ্যেই তাঁহার সজ্ঞানে গঙ্গা লাভ হয়। এই বিদুষী সুলোচনা দেবীই ৺পীতাম্বর বিদ্যানিধি মহাশয়ের জননী ও মহামহোপাধায় সতীশচন্দ্র বিদ্যাভুষণ এম,এ. পি.এইচ.ডি. মহাশয়ের পিতামহী। কালীপ্রসাদের পুত্র তারকনাথ আচার্য্য কিছুকাল বাগাটে বাস করেন। তাঁহার পরলোকগমনের পর তাঁহার দৌহিত্র বাসুদেব বিগ্রহ ও শিবের সেবা করিয়া আসিতেছিলেন। উপর্য্যুপরি তাঁহাদের দৈব বিপদ ঘটায় তাঁহারা ঐ স্থান পরিত্যাগ করেন এখন সেই সুখসমৃদ্ধিপূর্ণ বাগাট গ্রাম জনশূন্য দুই চারি ঘর মাত্র লোক বাস করে। পাঁচ সাত বৎসর পূর্ব্বেও সেই শ্বেত পাষাণের মহাদেব মুক্তি চন্দনা তীরস্থ প্রাচীন কালীবাড়ীর সম্মুখস্থ একটী অশ্বত্থ বৃক্ষমুলে দৃষ্ট হইত এবং বানলিঙ্গ শিব গৌরীপট হইতে এক হাত উচ্চ। মহাদেব ঠাকুরের অধস্তন বংশের দৌহিত্রকুলের মধ্যে মধুখালী বন্দরের সন্নিহিত আড়কান্দী নিবাসী শ্রীমোহন আচার্য্য ও আশুতোষ আচার্য্য রাজা সীতারামের ব্রহ্মত্রা শিবত্রা ভূমির নষ্টাবশের ভোগ করিতেছেন।

বাসুদেবপুর নদী গর্ভস্থ হইলে মধুসূদন উপাধ্যয়ের বংশের আর এক শাখা গোপীকৃষ্ণ আচার্য্য পাবনা জেলার আড়াই ক্রোশ পশ্চিমে প্রতাপপুর গ্রামে গিয়া বাস করেন। এই বংশের কোমকৌমুদী নামক প্রসিদ্ধ জ্যোতি গ্রন্থের প্রণেতা গঙ্গাগোবিন্দ আচার্য্য মহাশয় জন্মগ্রহণ করেন। গঙ্গাগোবিন্দ আচার্য্য মহাশয় সূর্য্যবিদ্ধান্ত অনুযায়ী একখানি করণ গ্রন্থ ও সূর্য্যসিদ্ধান্তের বঙ্গানুবাদ করেন। তাহার পৌত্র শ্রীযুক্ত

গিরিজাশঙ্কর আচার্য্য ফরিদপুর জেলার অন্তর্গত পাংশা নিবাসী মাতুল মধুসূদন আচার্য্যের উত্তরাধিকারী হইয়া তাঁহার পৈতৃক ব্রহ্মত্র ভুমির কিয়দংশ ভোগ করিতেছেন। এই ব্রহ্মত্র ভুমি নাটোরের রাজা রামজীবন রায়ের প্রদত্ত।

রাজা শশাঙ্কানীত সরযুপারী গ্রহবিপ্রগণের আর একটী প্রসিদ্ধ বংশ ফরিদপুর জেলার অন্তর্গত খালকুলা গ্রামে বাস করেন। এই বংশের আদিপুরুষ মৌদ্গাল্য গোত্রীয় কমলাকর মিত্র। ইনি সাধারণের মধ্যে কমলাকর জ্যোতিষী নামে খ্যাত ছিলেন। কমলাকরের কৃত জ্যোতিষ গ্রন্থের টীকা আছে। এই কমলাকর মিশ্র এবং নদীয়ার মহারাজের পঞ্জিকাকার বংশের আদি পুরুষ গর্গগোত্রীয় হৃদয়ানন্দ বিদ্যার্ণব (ইঁহাদের কুলোপাধি দুবে বা দ্বিবেদী) পঞ্চ কোটের নিকটে বাস করিতেন। এখান হইতে নদীয়ার রাজবংশের অভ্যুদয়ের পূর্ব্বে নবদ্বীপে আসিয়া বাস করেন। নবদ্বীপে কমলা করের বিশেষ প্রতিপত্তি হইয়াছিল। এই কমলা করের বংশে প্রসিদ্ধ রাজীবলোচন বিদ্যাসাগর জন্মগ্রহণ করেন। রাজীবলোচন সর্ব্ব শাস্ত্রে সুপণ্ডিত ছিলেন। তাঁহার বৃহৎ চতুস্পাঠীতে ব্যাকরণ, কাব্য, অলঙ্কার, জ্যোতিষ, স্মৃতি প্রভৃতি সকল শাস্ত্রই অধ্যাপিত হইত। এই রাজীবলোচনের পৌত্র শতানন্দ সিদ্ধান্তবাগীশ ফরিদপুর জেলার অন্তর্গত চম্পকাদহ বিলের সন্নিহিত ধরমাঠী গ্রামে কিছু কালের জন্য আসিয়া বাস করেন। পূর্ব্ব যখন কলিকাতা মহানগরীর পত্তন হয় নাই। তখন ভূষণা নগরী বিশেষ সমৃদ্ধ ছিল। ভূষণার রাজা ও তৎপর ভূষণা প্রদেশের শাসনকর্ত্তা সংগ্রাম সাহা ও মহম্মদপুরের রাজা সীতারাম রায়, ইহারা সকলেই বিদ্যাবেদজ্ঞ ও গুণগ্রাহী ছিলেন। তজ্জন্য অনেক পণ্ডিত ও গুণী লোক ভূষণা সন্নিহিত স্থানে আসিয়া বাস করিয়া ছিলেন। বিশেষতঃ বহু সংখ্যক জ্যোতির্ব্বিৎ পণ্ডিত ভূষণা ও তাহার নিকটে বাস করিতেন। পণ্ডিত শতানন্দ সিদ্ধান্ত বাগীশ মহাশয় ধরমাঠীতে বাস করায় এখানে সংস্কৃতচর্চার বিলক্ষণ অভ্যুদয় হইল, তাহার আর তিন চারি ভ্রাতা নবদ্বীপেই বাস করিতে লাগিলেন। সিদ্ধান্তবাগীশ স্থানীয় ভূম্যাধিকারাদের নিকট হইতে অনেক ব্রহ্মত্রা ভূমি ও স্বীয় পৈতৃক উপাস্য দেবতা রঘুনাথ, সুদর্শন, দধিবামন প্রভৃতি শালগ্রাম নারায়ণের দেবত্রা ভূমি অর্জ্জন করিয়াছিলেন। এতদ্ভিন্ন দুই-তিনখানি গ্রামের তহশিলদারী নিজ তত্ত্বাবধানে কর্মচারী দ্বারা নির্ব্বাহ করিতেন। তাহার পরলোকগমনের পর জমিদারগণের পরস্পর বিবাদ উপস্থিত হওয়ায় সিদ্ধান্তবাগীশ মহাশয়ের পুত্রগণ কোন পক্ষ অবলম্বন করাই শ্রেয় মনে করেন নাই। তাঁহারা দেবত্রা ভূমি ব্যতীত অন্য সকল ভূমি হস্তান্তর করিয়া ঐ স্থানের উত্তর-পশ্চিমাংশে চন্দনা নদীর তীরে খালকূলা নামক একটী নতুন পল্লীতে আসিয়া বসতি স্থাপন করেন। চন্দনা নদী কঙ্কনের ন্যায় এই গ্রামটী পরিবেষ্টন করিয়া বেগবতী মধুমতী (গরাই) অভিমুখে ধাবিত হইতেছে। চন্দনা নদীর ঠিক উত্তর তীরে শতানন্দ সিদ্ধান্তবাগীশের পাঁচ পুত্র উমাকান্ত বিদ্যানিধি প্রভৃতি আসিয়া বাস করেন। শ্রেণীবিদ্ধ সুপারি ও নারকেল তরু দ্বারা সুশোভিত ইহাদের বাসভবন অতি সুন্দর দেখাইত। এখন নদীর গতি পরিবর্ত্তিত হইয়া কিঞ্চিৎ দূর দিয়া প্রবাহিত হইতেছে। উমাকান্ত বিদ্যানিধির চারি পুত্রের মধ্যে তৃতীয় পীতাম্বর বিদ্যাবাগীশ জ্যোতিষ শাস্ত্রে বিখ্যাত পণ্ডিত ছিলেন। শিক্ষিত অশিক্ষিত সকলেই তাঁহাকে শ্রদ্ধা করিত। সাধারণের নিকটে তিনি বাক্‌সিদ্ধ পুরুষ বলিয়া সম্মানিত ও পূজিত হইতেন। তিনি মুখ্যাধিকারী ও ধনীদের গৃহে বৎসরে

প্রায় ৩০/৪০টী গ্রহ স্বস্ত্যয়ন ও গ্রহযাগ করিতেন। (তাঁহার এমনই অসাধারণ দৈববল ছিল যে) তাঁহাদের সকলেরই সংকল্প সিদ্ধি হইত। তিনি যেমন শাস্ত্র ব্যবসায়ে আশাতিরিক্ত অর্থোপার্জ্জন করিতেন তেমনি মুক্তহস্ত ছিলেন। দোল দুর্গোৎসব ব্রত নিয়মাদি সমুদয় তিনি অতি নিষ্ঠার সহিত সম্পাদন করিতেন বিদ্যাবাগীশ মহাশয় পরোপকারী ছিলেন। নানা প্রকারে পরোপকার করিতেন। বিশেষত অনেকের বিবাহ, মাতৃপিতৃশ্রাদ্ধে মহাজনেরা উপযুক্ত বন্ধক না পাওয়ায় টাকা ধার না দিতে চাহিলে তিনি প্রতিভূ হইয়া টাকা ধার লইয়া দিতেন।

এই বিদ্যাবাগীশ মহাশয়ের চারি পুত্র। জ্যেষ্ঠ ৺বিশ্বম্ভর জ্যোতিষার্ণব গুপ্ত প্রেশ পঞ্জিকা ও গবর্ণমেন্ট পঞ্জিকার প্রণেতা ছিলেন। সমস্ত জীবন গণিত ও জ্যোতিষ শাস্ত্রের অনুশীলন করায় ভারতের ষ্টেট সেক্রেটারী ইহার জন্য মাসিক পাঁচশত টাকা বৃত্তি দেওয়ার আদেশ করেন। অল্পদিন বৃত্তি ভোগ করিয়া জ্যোতিষার্ণব মহাশয় পরলোক গমণ করিয়াছেন। সম্প্রতিবৎ পণ্ডিতগণের মধ্যে বিশ্বম্ভর জ্যোতিষার্ণব মহাশয়হ সর্ব্ব প্রথম "ষ্টেট্ পেনসন" প্রাপ্ত হন। মধ্যম পণ্ডিত শরচ্চন্দ্র শাস্ত্রী ও তৃতীয় মহামহোপাধ্যায় স্বগীয় সতীশচন্দ্র বিদ্যাভুষণ এম,এ, পি,এচ,ডি, চতুর্থ শ্রীযুক্ত যতীন্দ্রমোহন আচার্য্য। ইহারা এখন খালকুলার বাটীতে বাস করেন না। পূর্ব্বপুরুষগণের অধ্যুষিত নবদ্বীপে বাটী নির্ম্মাণ করিয়াছেন। কলিকাতায়ও ইঁহাদের বাটী আছে। ইহারা এখন অধিকাংশ সময় কলিকাতায় বাস করেন। ইঁহাদের জ্ঞাতিগণ খালকুলার বাস করেন।

গোয়ালন্দ মহকুমার সন্নিহিত মরা পদ্মার তীরে হমদমপুর নামে একটী প্রসিদ্ধ গ্রাম আছে উহার একাংশকে মূলঘর বলে। মূলঘরের সরযুপারী গ্রহ বিপ্রকুল সম্ভুত রামকান্ত আচার্য্য মহাশয়ের পূব্বপুরুষেরা স্ফটিক প্রস্তরের একটী সূর্যামূর্ত্তি ও দামোদর নামক এক নারায়ণ মূর্তির সেবা করিতেন। সূর্য্যমূর্ত্তি আকারে তত বড় নহে, গোলাকার। প্রতিদিন পূজার পূর্ব্বে স্নান করাইবার সময় চন্দন ধৌত হইলে ঐ মূর্ত্তি হইতে অপূর্ব্ব রশ্মি নির্গত হয়। আমরা স্ফটিক পাষাণ অনেক দেখিয়াছি কিন্তু এরূপ উজ্জ্বল স্বচ্ছ মূর্ত্তি আর কখনো দৃষ্টি গোচর করি নাই। কোন যুগে কোন দেশ হইতে এই মূর্ত্তি সংগ্রহ করা হইয়াছিল, তাহা জানা যায় না। দামোদর প্রকাণ্ড শালগ্রাম নারায়ণ মূর্ত্তি– প্রতিদিন পূজার পূর্ব্বে স্নান করাইবার সময় হাতে করিলে অতিশয় ভার বোধ হয়। এই দুই বিগ্রহের জন্য পূর্ব্বকালে বাঙ্গালার প্রাচীন রাজারা যে সকল দেবত্রা ও ব্রহ্মত্রা ভুমি দান করিয়াছিলেন রামকান্ত আচার্য্যের পূর্ব্বপুরুষেরা তাহা ভোগ করিয়া আসিতেছিলেন। তদ্ভিন্ন রাজা সীতারাম রায়ের রাজ্যাবসানে নাটোরের রাজা রামজীবন ঐ প্রদেশ জমিদারী প্রাপ্ত হইলে তিনিও রামকান্ত আচার্য্যকে দামোদরের সেবার নিমিত্ত ২৫ বিঘা দেবত্র ভূমি তাম্রপত্রে লিখিয়া দান করেন। রামকান্তের বংশে অধস্তন পুরুষ পুত্রহীন হওয়ায়, মহুকুমার শিঙ্গ দ্বাদশী নিবাসী বিখ্যাত ভরদ্বাজগোত্রীর বাণীকণ্ঠ বৃহজ্জ্যোতিষীর চতুর্থ পুরুষ হরিপ্রসাদ বৃহজ্জ্যোতিষী ঐ বংশের একমাত্র কন্যার পাণিগ্রহণ করেন। তাঁহার বংশধরগণ মূলঘরে বাস করিয়া এ ব্রহ্মত্রা ও দেবত্রা ভূমি ভোগ করিতেন। ইঁহাদের ভূমির পরিমাণ অনেক, সরিকগণ পরস্পর পরস্পরের ভার দেওয়ায় অনাস্থাবশতঃ অনেক ভূমি বেদখল হয়, যখন ফরিদপুর জেলা প্রতিষ্ঠিত হয় নাই। ঐ সকল স্থান যশোর জেলার অধীন ছিল, তখন ঐ বংশের ৺গোলকচন্দ্র বিদ্যা বাচস্পতি উহার অনেকাংশ উদ্ধার করেন। এই

গ্রামটী অতি প্রাচীন। প্রাচীনতার চিহ্ন যে সকল বৃহৎ দীর্ঘিকা বিদ্যমান দেখা যায়; তাহার তরে যেমন নিবিড় অরণ্য, জলের উপর দামদল, তাহার উপর অসংখ্য বৃক্ষরাজি উৎপন্ন ঘন বন ঐ সকল গভীর জলাশয়ের জলে কুম্ভীর ও দামদলের অরণ্যের মধ্যে ব্যাঘ্র বাস করে। কোন কোন স্থানে ব্যাঘ্র ভল্লুক কি শৃগালেরা জলাশয়ের এক কোণে দামদলপানা ভেদ করিয়া জল পান করায় কিছু স্থানে জল দৃষ্ট হয়। ঐ সকল স্থানে দিবসে যাওয়াও বিপজ্জনক পূর্ব্বোক্ত আচার্য্য মহাশয়নের বাটীটি প্রায় দিঘীর উপর তাহার তিনদিকেই তদ্রূপ সকল সীমিত অনেক লোক পূর্বেই এই পুরাতন গ্রাম ত্যাগ পূর্ব্বক দূরে গিয়া আত্মরক্ষা করিয়াছে আচার্য্য মহাশয়েরা ভুমি ভিত্তি সুপারি নারিকেল ও আম কাঁঠালের বাগানের আশা ত্যাগ করিয়া যাইতে পারেন নাই। তাহার ফলে তাহাদের বংশ বিলুপ্ত প্রায় এক পণ্ডিত কাশীচন্দ্র আচার্য্য মহাশয় গ্রামের প্রধান ব্যক্তি ছিলেন। সম্প্রতি তিনি ও পরলোক গমন করিয়াছেন। যে স্থান পূর্ব্বে দুই তিনটি সংস্কৃত চতুষ্পাঠীতে অধ্যাপক ও ছাত্রগণের শাস্ত্রালোচনায় সর্ব্বদা মুখর ছিল। তাহা এখন অরণ্য-সঙ্কুল এবং কয়েকটী বেধবা ও রোগা দুই একটী যুবা ও বালকের নীরব নিকেতন। এখনও সায়ংকালে গৃহে টমটিপ্ করিয়া আলোক জ্বলে, ইঁহার পর কি হইবে ভগবান সূর্যদেবই জানেন।

পূর্বোক্ত হমদমপুরের সন্নিহিত মরাপদ্মার ঠিক পশ্চিম তীরে পাঁচথুপি নামে একটি অতি প্রাচীন অরণ্য-পূর্ণ গ্রাম দেখা যায়। প্রায় তিনশত বৎসর পূর্ব্বে এই গ্রাম অতিশয় সমৃদ্ধি-সম্পন্ন ছিল। এই গ্রামে বৈদ্য জাতীয় এক প্রাচীন জমিদার বংশ বাস করিতেন। সমগ্র নাওয়ারা পরগণাটি তাহাদের অধীন ছিল। তাঁহাদিগকে সচরাচর নাওয়ারার জমিদার বলে। নাওয়ারার জমিদার বংশ অতিশয় শাস্ত্রনিষ্ঠ ও অতি ধুমধামের সহিত নিত্য নৈমিত্তিক ক্রিয়াকলাপ সম্পন্ন করিতেন। একসময় ঐ জমিদার বংশের কোন প্রধান ব্যক্তি পশ্চিমবঙ্গের হুগলী জেলার অন্তর্গত গঙ্গা যমুনা সরস্বতীর সঙ্গমস্থল ত্রিবেণী তীর্থে গমন করেন। তিনি কয়েকদিন ত্রিবেণীতে বাস করেন। ত্রিবেণী বহু পূর্ব্ব হইতে পণ্ডিতপ্রধান স্থান বলিয়া প্রসিদ্ধ। সেখানে অনেক পণ্ডিতের সহিত নাওয়ারার পরগণার অধিকারী রায় মহাশয়ের পরিচয় হয়, তন্মধ্যে পরাশর গোত্রীয় মুকুন্দরাম চক্রবর্ত্তী নামক একজন সরযুপারী গ্রহবিপ্রের সহিত আলাপে তিনি পরম সন্তুষ্ট হন। মুকুন্দরাম যে শুধু জ্যোতিঃশাস্ত্রে পারদর্শী ছিলেন, তাহা নহে ব্যাকরণ কাব্য অলঙ্কার প্রভৃতি শাস্ত্রেও তাঁহার যথেষ্ট অধিকার ছিল। রায় মহাশয় বিশেষ অনুরোধ করিয়া মুকুন্দরামকে পাঁচথুপীতে আনয়ন করেন এবং প্রচুর ব্রহ্মত্রা ভূমি প্রদান করিয়া ঐ গ্রামে প্রতিষ্ঠিত করেন। কালক্রমে মহামারীতে পাঁচথুপী শ্মশানে পরিণত হইলে রায় মহাশয়েরা ঐ স্থান ত্যাগ করিয়া সন্নিহিত বাণীবহ গ্রামে গিয়া বাস করেন। মুকুন্দরামের বংশধরেরাও তাঁহাদের সহিত আগমন করেন মুকুন্দরামের অধস্তন পঞ্চম পুরুষ রামচন্দ্র বিদ্যালঙ্কার বাণীবহ গ্রামে আসিয়া বাস করেন। ইহার পৌত্র দামরুদ্র অসাধারণ পণ্ডিত ও ক্ষমতাশালী ব্যাক্তি ছিলেন। তিনি তাঁহার বাটীর নিকটে একটী বৃহৎ পুষ্করিণী খনন করাইয়াছিলেন।

## বেথুলিয়া

এই স্থানটী ফরিদপুর জেলার অন্তর্গত একটী প্রাচীন গ্রাম কাজী উপাধিধারা বহু মোসলমান এই গ্রামের অধিবাসী ছিলেন। কোন মোসলমান বাদশাহ কর্তৃক প্রদত্ত নিষ্কর

তালুক ইহারা ভোগ করিতেন কিন্তু দাতার নাম অবগত হওয়া যায় না। মোসলমান আইনের বিধান অনুসারে ৫২ জন লোক এই তালুকের মালীক হইয়া পড়েন। বর্ত্তমানে উহার মধ্যে ১৪ জনের বংশধর মাত্র উহা ভোগ করিতেছেন। অন্যান্য অংশীদারগণের কোন সন্তান সন্ততি বর্ত্তমান নাই। এই নিষ্কর তালুকের কর কি প্রকারে নির্দ্দিষ্ট হইয়াছিল সেই প্রবাদটী বড়ই কৌতুহল জনক, উহা নিম্নে প্রকাশ করা যাইতেছে।

কোন ঘটনা উপলক্ষে একজন সুবেদার বেথুলিয়া পরিদর্শনে উপস্থিত হন। কাজী তালুকদারগণ নিয়ম মত নজর দেওয়ার উদ্যোগী হইলেন। সুবেদার কিন্তু উহা গ্রহণ করিতে সম্মত হইলেন না। পাছে তালুকদারগণ অসন্তুষ্ট হয়, এই বিবেচনা করিয়া, ঐ টাকা গুলি সরকারে গ্রহণ করিয়া জমার কাগজে কর বাবদ লিখিয়া দেন। এই সুত্রে তাহাদের তালুকের কর ধার্য্য হয়। এই তালুকদার বংশীয় কাজী গোলাম সবদর মোগল প্রভাব সময়ে বিশেষ ক্ষমতাশালী ব্যক্তি ছিলেন। কথিত আছে, তিনি ক্ষমতায় অপরাধী ব্যক্তিকে ফাঁসী বা শূলে দিতে পারিতেন। তৎকর্ত্তৃক নির্ম্মিত একটি প্রকান্ত অট্টালিকা ছিল। উহা বর্ত্তমান সময়ে সম্পূর্ণরূপে ধ্বংস প্রাপ্ত হইয়া গিয়াছে। এই বাটী অদ্যাপি কাজী বাড়ী নামে প্রসিদ্ধ।

বেথুলিয়াতে নীলের কুঠী ছিল, এখন পর্য্যন্ত উহার ধ্বংসাবশেষ দৃষ্টিগোচর হয়। এই গ্রামটি সমৃদ্ধিশালী ছিল, সংক্রামক রোগে অধিকাংশ লোক বিনষ্ট হইয়া গিয়াছে, বর্ত্তমান সময়ে উহা একটি জঙ্গলাকীর্ণ স্থান মধ্যে পরিগণিত। অধুনা এখানে কাজী আবদুল লতিফ ও মুন্সী আবদুল আলী এই দুই জনের অবস্থাই সমৃদ্ধিশালী।

## কুরসী, পদমদী, রাজধারাপুর

**বালিয়াকান্দি থানার অধীন–**

কুরসির মৌলবী আবদুল কাদের ও খোন্দকার উজীর আলীর বংশ প্রসিদ্ধ ও পুরাতন। পূর্ব্বোক্ত বংশের বর্ত্তমান গৌরব মাননীয় চৌধুরী মহাম্মদ এসমাইল খাঁ। ইঁহার পিতা বরিশাল চড়া-মন্দির চৌধুরী মহাম্মদ আসমত আলী খাঁ পরোপকারী বলিয়া খ্যাত ছিলেন। কুরসির জমিদার বংশ দান ধ্যানের জন্য বিশেষ বিখ্যাত।

পদ্মানদীর মির সাহেবদের বংশ বিশেষ প্রসিদ্ধ। এই বংশের মিরআলী আসরাফ সাহেব বৃহৎ জমিদারী প্রতিষ্ঠা করেন। ইনি ইংরাজ রাজ সরকার হইতে খান বাহাদুর সম্মান উপাধি ভূষণে ভূষিত হন। ইহার পূর্ব্ববর্ত্তী কতিপয় পুরুষ সরকারী কার্য্যে নিযুক্ত ছিলেন। খান বাহাদুর মিরআলী আশরাফ সাহেবের গুণধর পুত্রই নবাব মীর মহাম্মদ আলী সাহেব। দুঃখের বিষয় এই বংশের কোন সন্তান সন্ততি নাই। নবাব সাহেবের তিনটী ভ্রাতুষ্পুত্রী ছিল, দুইটি বঙ্গের কৃতী সন্তান, বাঙ্গালা গবর্ণমেন্টের ঐকজিকিউটীভ কাউন্সিলের মেম্বর মাননীয় নবাব শামসোল হোদা এম,বি,এস, সাহেবের সহিত এবং কনিষ্ঠটী কুরসির জমিদার চৌধুরী মহাম্মদ এসমাইল খান সাহেবের সহিত বিবাহ হয়। কাহারই কোন সন্তান বিদ্যমান নাই। এইস্থানবাসী ভূতপূর্ব্ব ডিপুটী কলেক্টর নবাব আবদুল লতিফ বিখ্যাত লোক ছিলেন।

দক্ষিণ বাড়ীতে বিখ্যাত সাধক মনুমিয়া ও সমুমিয়ার আবাস বাটী ও সমাধি বিদ্যমান আছে। এখনও হিন্দু মুসলমানে স্বীয় উদ্দেশ্য সিদ্ধির নিমিত্ত ইহাদের নামে মানত করিয়া থাকেন।

শেখ আড়ায় সাধক শাহ পাহলোয়ানের সমাধি আছে। ইনি জীবদ্দশায় অনেক অলৌকিক কার্য্য প্রদর্শন করাইয়াছেন। মৃত্যুর পূর্ব্বে পূর্ব্ব ও পশ্চিম দীর্ঘ করিয়া ইহার কবর দিতে বলিয়াছিলেন। কিন্তু মৃত্যুর পর মৌলবী সাহেবেরা ঐ প্রকার কবর দেওয়া মুসলমান ধর্ম্মের বিরুদ্ধে বলিয়া প্রকাশ করায় চিরপ্রচলিত প্রথা মত উত্তর-দক্ষিণ লম্বভাবে সমাধি প্রদত্ত হয়। ভোরে উঠিয়া দেখা গেল যে সমাধি পূর্ব্ব-পশ্চিম দীর্ঘ হইয়া রহিয়াছে। এখনও এই সমাধি পূর্ব্বপশ্চিম লম্বভাবেই রহিয়াছে। ইঁহার খাদেম বা সেবাইত বংশ বিখ্যাত।

রাজধরপুরের মৌলবী বংশ প্রসিদ্ধ। এই বংশের স্থাপয়িতার অলৌকিক ক্ষমতা দর্শনে, তাঁহার সম্মানার্থে নবাব সরকার হইতে যে আয়মা প্রদত্ত হইয়াছিল তাহাই ফরিদপুরের কালেক্টরীর তৌজির বর্ত্তমান ২৫৩১ নং তালুক। দুঃখের বিষয় যে এই সম্পত্তি প্রায় তিন পুরুষ পূর্ব্বে এই বংশের হস্তচ্যুত হইয়াছে। এই বংশের বর্ত্তমান গৌরব মৌলবী আকছার উদ্দিন বিদ্বজন সমাজে বিশেষ পরিচিত এবং বঙ্গসাহিত্যের বিশেষ অনুরাগী ও সুবক্তা। ইনি দেশের কল্যাণে স্বীয় জীবন উৎসর্গ করিয়াছেন। রাজধরপুরের বেগদের বংশ বিখ্যাত। এই বংশের মির্জ্জা কাজেম বেগ ও মির্জ্জানাজেম বেগ অনেক কায়স্থ বৈদ্য ও ব্রাহ্মণের শিক্ষাগুরু ছিলেন।

## কোমরপাড়া বাগমাড়া, কাজিকান্দা, বারৈজুরি ও বাওগাড়া

**রাজবাড়ী থানার অধীন–**

কোমরপাড়ার তাপস-কুল শ্রেষ্ঠ শাহ কামালের দরগা আছে। এই দরগার সেবাইতেরা উচ্চ বংশ বলিয়া পরিচিত।

বাগমারার ইনসপেক্টার মৌলবী দেরাজ তুল্যাব বংশ এতদঞ্চলে বিশেষ মাননীয়। এক্ষণে কাজি আবদুল লতিফ ও কাজী আবদুল গণি এই বংশ উজ্জ্বল করিতেছেন।

কাজি কান্দার কাজী ও রুমি বংশ বিখ্যাত ও মাননীয়। শেষোক্ত বংশ সম্ভূত মৌলবী সৈয়দ আবদুল কাদুম রুমী বিখ্যাত মৌলবী ও বক্তা। ইনি দেশের কল্যাণে আপন জীবন অর্পন করিযাছেন। ইহার প্রপিতামহ রুম দেশ হইতে আসিয়াছিলেন বলিয়া ইহারা রুমী নামে পরিচিত। পাংশা থানার অধীন শাহজিআড়া (শাহুয়ারা) গ্রামে তাহার সমাধি আছে সেই সমাধি রক্ষার নিমিত্ত তৎকালীন নওয়ারার চৌধুরীরা প্রায় ৫০০ বিঘা জমি নিষ্কর দিয়াছিলেন। এখনও তাহার কতকাংশ উহাদের দখলে আছে।

পাংশা থানার বারইজুড়ীতে বিখ্যাত তাপস শাহ গরিবের সমাধি আছে। ইনি মৃত মানুষ ও গবাদি পশু জীবিত করিয়া দিয়া স্বীয় অলৌকিকতার পরিচয় দিয়াছেন। কথিত আছে যে ইনি সাধনার প্রথমাবস্থায় একদা ভিক্ষার্থে বেলগাছির বিখ্যাত চৌধুরী বংশের কোন মহাত্মার নিকট উপস্থিত হইলে চৌধুরী সাহেব ইহাকে মজুরী করিতে বলেন।

পরদিন ইনি কার্য্যপ্রার্থী হইয়া পূর্ব্বোক্ত চৌধুরী সাহেবের নিকট উপস্থিত হইলে চৌধুরী সাহেব ইহাকে স্বীয় কলাবাগানের কলাগাছ রোপণ করিতে বলেন। পরে দেখা গেল যে কালাগাছের মধ্যস্থল কর্ত্তন করতঃ মূল উর্দ্ধে দিয়া কর্ত্তিত স্থলটী মাটির মধ্যে পুতিয়াছেন। তদ্দৃষ্টে চৌধুরী সাহেব অনেক ভৎর্সনা করেন। পরদিন দেখিয়া সকলেই আশ্চান্বিত হইলেন যে গাছগুলি শিকড় হইতে উর্দ্ধদিকে পাতা ছাড়িয়া বৃদ্ধি পাইতেছে এবং মাটীতে পোতা কর্ত্তিত অংশে শিকড় বাহির হইয়াছে।

বাওগাড়ার মিঞা বংশ প্রসিদ্ধ। এক্ষণে হেরাজ তুল্যা মিঞার বংশে আকেল উদ্দিন মিঞা এবং মানউল্যা মিঞার বংশে আব্বাছ আলী বিদ্যমান আছেন।

## ঘৃতকান্দী ও ফুক্রা

ঘৃতকান্দী কায়স্থ প্রধান স্থান, মুকসুদপুর থানার অন্তর্গত। এই স্থানবাসী গিরিধর বসু বিখ্যাত লোক ছিলেন। বসু মহাশয় কলিকাতাবাসী বিখ্যাত ব্যবসায়ী ও দাতা তারক পরামাণিকের অধীনে কার্য্য করিয়া পরে স্বয়ং স্বাধীনভাবে ব্যবসায় পরিচালনে স্বয়ং একজন ধনী মধ্যে পরিগণিত হন, নিমতলা গঙ্গাতটে তৎ নির্ম্মিত গঙ্গাযাত্রীর জন্য দ্বিতল রক্ষিতাগার ও গঙ্গাবক্ষের ইষ্টক নির্ম্মিত ঘাট তাহার কীর্ত্তি আজিও ঘোষণা করিতেছে। তাঁহার অধীনে কার্য্য করিয়া আত্মীয় ঘৃতকান্দী নিবাসী বেণীমাধব পালও ধনী মধ্যে পরিগণিত হন। এই মহাত্মাও সৎব্যয়ী। নিকটবর্ত্তী বহু ব্রাহ্মণ ও অপরাপর জাতির বাসস্থান ফুক্রা গ্রামে পালমহাশয় একটী উচ্চ ইংরেজী বিদ্যালয় সংস্থাপন করিয়া দিয়া সর্ব্ব সাধারণের বিদ্যা শিক্ষার দ্বার উন্মুক্ত করিয়া দিয়াছেন, তিনি সাধারণের ধন্যবাদ পাত্র।

## খালকুলা

চন্দনানদীর তীরে সংস্থাপিত। প্রায় দুইশত বৎসর পূর্ব্বে বিখ্যাত জ্যোতির্ব্বিদ তানন্দ সিদ্ধান্তবাগীশের পুত্রগণ ধরমাবা গ্রাম হইতে উঠিয়া এই গ্রামে বাস স্থাপন করেন। এই জ্যোতির্ব্বিদবংশ ভূষণার প্রধান প্রধান ভূম্যধিকারীগণ হইতে বহু বৃত্তি ব্রহ্মত্রা প্রাপ্ত হন। তৎপর বারেন্দ্র শ্রেণীর অনেক ব্রাহ্মণ আসিয়া এই স্থানে গৃহপ্রতিষ্ঠা করেন। তন্মধ্যে মৈত্রবংশীয় রমাকান্ত মৈত্র নাটোরাঞ্চল হইতে আসিয়া খালকুলায় বাস করেন। মোসলমান রাজত্বকালে নবাব সরকারে তহশীলদারী কার্য্য করিয়া তিনিই বহু অর্থ উপার্জ্জন করেন ও মজুমদার উপাধি প্রাপ্ত হন। তদ্বংশীয় বিজয়চন্দ্র মজুমদার বি,এল, বর্ত্তমান সময়ের একজন বিখ্যাত লোক। তৎকৃত ইংরাজী ভাষায় লিখিত শোণপুরের ইতিহাস বহুবিধ বাঙ্গালা গ্রন্থ ও সংস্কৃত গীতগোবিন্দের এবং লোরি গাথা ও উদানম নামে দুইখানা পালা গ্রন্থের বঙ্গানুবাদ প্রসিদ্ধ। ইহার একমাত্র কন্যা সুনীতিবালা দেবী বি,এ, জেলার শিক্ষিতা মহিলাদের মধ্যে গণনীয়া।

## কারণ্যপুর

এই গ্রামটী তত বিখ্যাত না হইলেও ব্রাহ্মণ অধ্যুষিত স্থান। তত্রত্য বন্দ্যোপাধ্যায় বংশ কৌলীণ্যে শ্রেষ্ঠ ছিলেন। তাঁহাদের সম্বন্ধে এইরূপ জানা যায় যে মধুসূদন বন্দ্যোপাধ্যায়ের পুত্র গৌরীকিশোর বন্দ্যোপাধ্যায়, ইনি ২৪ পরগণায় বিবাহ করেন। তৎপুত্র দুর্গাচরণ বন্দ্যোপাধ্যায়। এই মহাত্মা তৎকালীন ডাক্তার শ্রেণীর মধ্যে একজন সুবিখ্যাত চিকিৎসক ছিলেন। তৎপুত্র সুবিখ্যাত রাজ্ঞী ও বর্ত্তমান বঙ্গীয় মসনদের প্রধানমন্ত্রী সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। সুরেন্দ্রবাবু আজিও ফরিদপুর বিস্মৃত হন নাই।

*দ্বিতীয় খণ্ড সমাপ্ত*

## বিশেষ দ্রষ্টব্য

১৩১৪ সনের ঐতিহাসিক চিত্রে মহারাজ রাজবল্লভ প্রসঙ্গে আমিই প্রথমত পরগণাতিসনের বিষয় উল্লেখ করি, পরে ভারতবর্ষ পত্রিকার উহার আলোচনা করি। এতৎসম্বন্ধে পারসী ও বাঙ্গালা লিখিত একখানা দলিলও তৎসহ প্রকাশিত হয়। ঐ দলীলের প্রতিকৃতি এতৎসহ প্রকাশিত হইল। পরগণাতিসন সম্বন্ধীয় যে সকল দলীল বাহির হইয়াছে, উহার কোনখানাতেই উভয় ভাষায় লেখা দেখা যায় না। উভয় ভাষায় লিখিত দলীল বোধহয় এখানেই প্রথম।

ঢাকার ইতিহাস প্রণেতা শ্রীমান যতীন্দ্রমোহন রায় আমার যথেষ্ট সহায়তা করিয়াছেন, এজন্য এ স্থানে তাঁহাকে ধন্যবাদ প্রদান করা সঙ্গত মনে করি। নানা কারণে গ্রন্থমধ্যে কতকগুলি অশুদ্ধ রহিয়া গিয়াছে, এবার প্রধান প্রধান কয়েকটি, তাহা অশুদ্ধ-শোধনপত্রে দেওয়া হইল পাঠকগণ উহা একবার করিয়া লইবেন। বারান্তরে সম্যক সংশোধনের চেষ্টা পাইব।

*গ্রন্থাকার।*

## আরো বিশেষ দ্রষ্টব্য

ইতিহাসবিদ আনন্দনাথ রায়-কৃত অশুদ্ধ-শোধনপত্র মোতাবেক সংশোধন করা হয়েছে বিধায় তা আর পুনর্মুদ্রণের আবশ্যক নেই।

*-সম্পাদক*

# দক্ষিণবিক্রমপুর-ইদিলপুর সাহিত্য-সম্মিলনীর অভিভাষণ

## শ্রীবিপিনচন্দ্র বিদ্যাবিনোদ

শ্রদ্ধেয় সভাপতি মহাশয় ও উপস্থিত সভ্যমহোদয়গণ,

দক্ষিণ-বিক্রমপুর ইদিলপুর সাহিত্য সম্মিলনীর পঞ্চদশ বার্ষিক অধিবেশন উপলক্ষে আজ আপনারা এস্থানে সমবেত হইয়া আমাদের আনন্দ ও গৌরব বর্দ্ধন করিয়াছেন। আমি উত্তর ইদিলপুরের পক্ষ হইতে আপনাদিগকে সাদর অভ্যর্থনা করিতেছি। আমাদের আয়োজন অযোগ্য হইলেও আমাদের আন্তরিকতার অভাব নাই। দরিদ্রের আয়োজন লইয়া আপনাদিগকে অভ্যর্থনা করিবার জন্য উত্তর ইদিলপুরবাসী একজন দরিদ্রের উপরে এই গুরভার অর্পণ করিয়াছেন।

আপনারা কর্ত্তব্যের আহ্বানে নানাপ্রকার পথক্লেশ সহ্য করিয়া এস্থানে উপস্থিত হইয়াছেন,—ইহা আমাদের প্রকৃতই সৌভাগ্যের বিষয়। কিন্তু এই দুর্নিবার পথক্লান্তি দূর করিবার জন্য আপনাদিগকে যে উপযুক্ত বিশ্রাম স্থান দিতে পারিব—এরূপ সংস্থান আমাদের নাই ; তবে মাত্র ভরসা,—আপনারা মহানুভব, আপনাদের নিকটে আমাদের সর্ব্বপ্রকার ত্রুটির জন্য ক্ষমা লাভের অধিকার আছে। আমার মনে হয়, ইহাই আমাদের চরম সম্বল।

উত্তর ইদিলপুরে অনেক সাহিত্যিক আছেন। সে হিসাবে কানাই ঠাকুরের ঐতিহাসিকতা সম্বন্ধে সংশয়ের কোন কারণ নাই। কানাই ঠাকুরের সন্তানে এবং তাঁহার শিষ্য সম্প্রদায়ে আজ ইদিলপুর পরিব্যাপ্ত। ইদিলপুরের বাহিরে বাঙ্গালার অতি দূরতর স্থানে ও কানাই ঠাকুরের পরিচয়-সূত্র বিস্তৃতি লাভ করিয়াছে।

আমিও কানাই ঠাকুরের একটী দরিদ্র বংশধর বলিয়া গৌরব বোধ করি। কিন্তু আমার সেই গৌরব প্রকটিত করিবার নিমিত্ত তাঁহার নাম সসম্মানে উল্লিখিত হইয়াছে—আপনারা এইরূপ ধারণা করিলে ভ্রমে পতিত হইবেন। কানাই ঠাকুর ইদিলপুর সমাজের প্রতিষ্ঠাতাগণের মধ্যে একজন এবং কেন্দ্র স্থানীয় বলিয়াই তাঁহার নাম উল্লেখ করিতেছি। ইদিলপুর সমাজ ছাড়িয়া দিলেও ঢাকা, পাবনা, রাজসাহী, রঙ্গপুর ও কোচবেহার প্রভৃতি স্থানে কানাই ঠাকুরের বংশধরগণ পরিদৃষ্ট হইবে। বাঙ্গালার অন্যান্য স্থান ছাড়িয়া যদি ইদিলপুর সমাজেই কানাই ঠাকুরের শিষ্য সম্প্রদায় অনুসন্ধান করিয়া

* দক্ষিণবিক্রমপুর-ইদিলপুর সাহিত্য-সম্মিলনীর পঞ্চদশ বার্ষিক অধিবেশনে অনুষ্ঠিত হয় ১৩ আশ্বিন ১৩৩২ সনে (১৯২৫), কনেশ্বরে। এটি তখন ফরিদপুর জেলার মাদারীপুর মহকুমার অন্তর্ভুক্ত ছিল, এখন শরীয়তপুর জেলায় অবস্থিত। অধিবেশনের অভ্যর্থনা সমিতির সভাপতি শ্রীবিপিনচন্দ্র বিদ্যাবিনোদনের পঠিত অভিভাষণ এক ফর্মার পুস্তিকারূপে প্রকাশিত হয়। এটি কলকাতার কমলা প্রেস (১৮, ফকিরচাঁদ মিত্রের স্ট্রিট) থেকে মুদ্রিত হয়। এর উপযোগিতা বিবেচনা করে 'ফরিদপুরের ইতিহাস' গ্রন্থে এটি সংযোজন আকারে পেশ করা হলো। –সম্পাদক

দেখেন— দেখিতে পাইবেন, ইদিলপুরের গৌরব-রত্ন চৌধুরীবংশ ও তাহাদের আনীত কুলীন-সম্প্রদায় মধ্যে অধিকাংশ তাঁহার শিষ্য। রাঢ়ী শ্রেণীর কুলীনের মধ্যে কনেশ্বরের চট্টোপাধ্যায়, রুদ্রকরের চক্রবর্ত্তী, শ্রোত্রিয়ের মধ্যে কনেশ্বর ও টেংরার চক্রবর্ত্তী, বংঙ্গজের মধ্যে পিয়কাঠীর বাড়রী, দিক্‌শূলের সিকদার, তিলের চক্রবর্ত্তী ও ঘটক, এড়িকাঠীর তপাদার, বৈদিক শ্রেণীর মধ্যে সামন্তসারের সমাজদ্বার, বেজনীসারের বশিষ্ঠ ও সাণ্ডিল্য এবং অন্যান্য সম্প্রদায়ের মধ্যে যাঁহারা সমাজে বরেণ্য তাঁহারাই কানাই ঠাকুরের শিষ্যত্ব গ্রহণ করিয়াছিলেন। এই শিষ্য-সম্প্রদায়ের এক বিশেষত্ব পরিদৃষ্ট হয়। গুরুর কৃপায় ইহারা সকলেই সমাজে, সম্পদে ও বিদ্যাচর্চ্চায় উচ্চপদ লাভ করিয়াছিলেন। ইহাদের মধ্যে ইদিলপুরের মাজুল জমিদার চৌধুরী বংশের নাম সর্ব্বাগ্রে উল্লেখযোগ্য। এই বংশ সেনাপতির বংশ হইলেও ইহারা অসীম দান-শক্তি অর্জ্জন করিয়াছিলেন। ইহাদের নিকট হইতে বৃত্তি, ব্রহ্মোত্তর ও তালুক প্রাপ্ত হন নাই এমন ব্রাহ্মণের সংখ্যা ইদিলপুরে বড় ছিল না। আমার নিকটে এই বংশের প্রদত্ত বহু উৎসর্গপত্র অদ্যাপি বর্ত্তমান আছে। এই দানের পরিমাণ পর্য্যালোচনা করিলে একবারে বিস্ময়ে অভিভূত হইতে হয়। দান করিয়া ইহাদের যে বিষয়সম্পদ অবশিষ্ট ছিল তাহা বিধির বিধানে হস্তান্তরিত ও রূপান্তরিত হইয়াছে।

এদেশ দরিদ্রের দেশ। বিধাতৃ-বিধানে বিক্রমপুর ও ইদিলপুর দরিদ্রদিগের বসবাসের স্থান। ইহা ভূপতিদিগের স্থায়ী বাসভূমি নহে। মহারাজ বল্লাল সেনের নাম ও সেন রাজবংশের নাম আপনাদের মনে আছে। বিশ্রুতকীর্ত্তি বার ভূঁইঞা চাঁদ রায় ও কেদারের কথা আপনারা বিস্মৃত হন নাই। বর্ত্তমানে ইহাদের বংশধরগণের অবস্থা আপনারা চিন্তা করুন, দেখিতে পাইবেন, ইঁহাদের প্রতি বিধাতৃ-বিধান কিভাবে প্রযুক্ত হইয়াছে। ইতিহাস-বিখ্যাত মহারাজ রাজ-বল্লভের কথা একবার মনে করুন, দেখিতে পাইবেন, ইহাদের কাহারও রাজত্ব স্থায়ী হয় নাই। ইহাদের অতুল বিভব কোন অকূল সিন্ধু-নীরে নিমজ্জিত হইল—তাহা নির্ণয় করা দুঃসাধ্য, সুতরাং বিধাতৃ-বিধান অতিক্রম করিয়া চৌধুরীবংশ অতি দীর্ঘ দিন অতুল বিভবের অধিকারী থাকিতে পারেন না ; তথাপি চৌধুরীবংশ আজ যে সম্পদের অধিকারী, তাহা পর্য্যালোচনা করিলে হৃদয় আনন্দরসে আপ্লুত হয়। অদ্যাপি ঐ বংশে আমরা বিদ্যাবিভবাদি সমন্বিত বহু সজ্জন দেখিতে পাইতেছি। কনেশ্বরের চট্টোপাধ্যায় ও রুদ্রকরের চক্রবর্ত্তী তাহাদের সমাজে প্রধান পদবী লাভ করিয়াছেন। অর্থসম্পদ তাঁহাদের সমকক্ষ ব্যক্তি তাহাদের সমাজে আর নাই। বংশ সম্প্রদায়ে পিয়কাঠীর বাড়রী, নিক্‌শূলের সিকদার, তিলের চক্রবর্ত্তী ও এড়িকাঠীর তপাদার সামাজিক হিসাবে প্রধান পদবী লাভ করিয়াছেন ; ঐ সম্প্রদায়ে তাঁহাদের সমকক্ষ অতি বিরল। সামন্তসারের সমাজদ্বার, তাঁহাদের সমাজে সর্ব্বপ্রধান পদ প্রাপ্ত হইয়াছেন, ঐ সম্প্রদায়ে তাহাদের সমকক্ষ ব্যক্তি আর নাই। ইহারা তালুকদার, ইংরাজরাজের তালুকদার শ্রেণীর নামের তালিকায় ইহাদের পূর্ব্বপুরুষের নাম সংযোজিত আছে।

বিদ্যাগৌরবেও কানাই ঠাকুরের শিষ্যসম্প্রদায় ইদিলপুরে সর্বোচ্চ স্থান অধিকার করিয়াছিলেন। দিগ্বিজয়ী পণ্ডিত চন্দ্রমণি ন্যায়ভূষণ ও ব্যাকরণ শিরোমণি কাশীচন্দ্র

বিদ্যাবাগীশ প্রভৃতি অধ্যাপকগণ ইদিলপুরের শিরোভূষণ ছিলেন। বর্ত্তমানে পণ্ডিত শ্রীযুক্ত জানকীনাথ বিদ্যাভূষণ ও শ্রীমান্ অন্নদাচরণ তর্কবাগীশ প্রভৃতি অধ্যাপকগণ অদ্যাপি ইদিলপুর সমাজের গৌরবরক্ষা করিয়া আসিতেছেন।

কানাই ঠাকুরের বংশধর মধ্যেও কৃতী সন্তানের অভাব ছিল না। তন্ত্রশাস্ত্র বিশারদ, ঈশানচন্দ্র ভট্টাচার্য্য মহাশয়ের উপাসনায় কঠোরতা অদ্যাপি ইদিলপুরবাসী বিস্মৃত হইতে পারেন নাই। পণ্ডিতাগ্রগণ্য রামচন্দ্র তর্কচূড়ামণি মহাশয় ইদিলপুরে সর্ব্বপ্রধান নৈয়ায়িক ছিলেন। শ্রীযুক্ত শ্যামাচরণ স্মৃতিতীর্থ মহাশয় সংস্কৃতচর্চ্চার পীঠস্থান নবদ্বীপে স্মৃতিশাস্ত্রের শেষ পরীক্ষায় সর্বোচ্চ স্থান অধিকার করিয়া ইদিলপুরবাসীর মুখোজ্জ্বল করিয়াছেন। তৎপূর্ব্বে ও তিনি অন্যান্য পরীক্ষার সর্ব্বোচ্চ স্থান অধিকার করিয়া ইদিলপুরের গৌরব রক্ষা করিয়াছেন।

বিগত বর্ষে আমাদের সম্মিলনীর অধিবেশন দক্ষিণ ইদিলপুর টেংরা গ্রামে সুসম্পন্ন হইয়াছে। বর্ত্তমান বর্ষে আমাদের সাদর আহ্বানে সম্মিলনীর শুভাধিবেশন উত্তর ইদিলপুরে সম্পন্ন হইতেছে। উত্তর ইদিলপুর দক্ষিণ ইদিলপুরের নিকটে হীনশ্রী নহে। কানাই ঠাকুর উত্তর ইদিলপুর বোড়াগাঁও গ্রামে বাস করিতেন, বর্ত্তমানে তাঁহার বংশধরগণ উত্তর ইদিলপুরেই বাস করিতেছেন। উত্তর ইদিলপুরে মাজুল জমিদার চৌধুরী বংশের সংখ্যাও কম নহে। চৌধুরী বংশের সংসৃষ্ট কুলিন সম্প্রদায় মধ্যে এড়িকাঠীর গুহবংশ উত্তর ইদিলপুরেই বাস করিতেছেন। দেশগুরু সিদ্ধপুরুষ বিল্বপুষ্করিণীর রামচন্দ্র ভট্টাচার্য্য মহাশয়ের বহু বংশধরগণের বসতি স্থান উত্তর ইদিলপুরেই নির্দ্দিষ্ট আছে। পণ্ডিতাগ্রগণ্য নানা শাস্ত্রবিশারদ গঙ্গাচরণ বিদ্যাভূষণ মহাশয় উত্তর ইদিলপুর রুদ্রকর গ্রামে জন্মগ্রহণ করিয়াছিলেন। অশূদ্র-প্রতিগ্রাহী ঘটকরাজ আনন্দমোহন উত্তর-ইদিলপুরে জন্মগ্রহণ করিয়া তাঁহার অলৌকিক প্রতিভা প্রকাশ করিয়া গিয়াছেন। দানবীর, মাতৃভক্ত, এদেশবাসীর প্রাতঃস্মরণীয়, শ্যামাচরণ চট্টোপাধ্যায়, গুরুচরণ, শশিভূষণ ও বৈকুণ্ঠচন্দ্র চক্রবর্ত্তী মহাশয়গণ উত্তর ইদিলপুরেই জন্মগ্রহণ করিয়াছিলেন। চট্টোপাধ্যায় মহাশয় ও চক্রবর্ত্তী মহাশয়গণ তাঁহাদের মাতৃশ্রাদ্ধে মাতৃভক্তির যে উজ্জ্বল পরিচয় দিয়াছিলেন আজও তাহা স্মৃতিপথে উদিত হয়। এদেশবাসী তাঁহাদের নিকটে প্রকৃত মাতৃভক্তি শিক্ষা করিয়াছে। পিতৃ-মাতৃ বিয়োগে সন্তানের কর্ত্তব্য পালনে অদ্যাপি এদেশবাসী উল্লিখিত মহানুভব গণের আচরিত পথ অনুসরণ করিয়া থাকে। ঐ সকল সদনুষ্ঠানে নানা দিগ্দেশ হইতে বহু সজ্জন ও বিদ্বজ্জনের সমাগম হইয়াছিল। স্বয়ং চট্টোপাধ্যায় মহাশয় ও চক্রবর্ত্তী মহাশয়গণ সৌজন্যের, বিনয়ের ও আতিথেয়তার অবতার স্বরূপ বিরাজ করিয়াছিলেন। এই সদনুষ্ঠানের বিবরণী চিরদিন ইদিলপুর সমাজে দৃষ্টান্ত স্থানীয় হইয়া থাকিবে।

আপনারা আজ যে গ্রামে সমবেত হইয়াছেন, ইহাকে ইদিলপুরের একটি প্রতিসৃষ্ট বলিয়া গ্রহণ করিতে পারেন। কুলঘাতিনী মেঘনা নদীর অত্যাচারে নবগ্রাম হইতে বহু রাঢ়ী, বারেন্দ্র ও বৈদিক শ্রেণীর ব্রাহ্মণ এই গ্রামে আবাস গ্রহণ করিয়াছেন। এইস্থানে রাঢ়ী শ্রেণীর ব্রাহ্মণ আবাস গ্রহণ করিয়াছেন। এইস্থানে রাঢ়ীশ্রেণীর কুলিন, বংশজ ও

শ্রোত্রিয় ; বারেন্দ্রশ্রেণীর কুলিন, কাপ ও শ্রোত্রিয় ; বৈদিক শ্রেণীর পঞ্চগোত্র ও ষষ্ঠগোত্র ইত্যাদি যজমান আছেন। এমন সর্ব্বশ্রেণীস্থ ব্রাহ্মণ সমন্বিত গ্রাম বঙ্গদেশে দুষ্প্রাপ্য বলিলেও অত্যুক্তি হইবে না।

এই গ্রামে রামকৃষ্ণ সেবাশ্রম নামে পরমহংসদেবের নামোল্লেখ একটি সেবাশ্রম প্রতিষ্ঠিত আছে। আশ্রমের সেবকগণ ব্রহ্মচার্য্যের সূত্রাবলম্বনে নানা প্রকার সৎকার্য্যের অনুষ্ঠান করিয়া থাকেন। ইহাদের যত্নে একটি ক্ষুদ্র পুস্তকালয় স্থাপিত হইয়াছে। ধর্ম্মসংহিতা পাঠ ও সৎগ্রন্থের আলোচনা দ্বারা ইহারা সময়ের সদ্ব্যবহার করিয়া থাকেন। ইহার কর্ম্মিদিগের কার্য্যবিবরণী পর্য্যালোচনা করিলে এইস্থানে ব্রহ্মণ্য ধর্ম্মের পবিত্রতা রক্ষিত হইতেছে বলিয়া মনে হয়। ইহার কর্ম্মিগণ পরমহংসদেবের জন্মদিনে ভিক্ষালব্ধ অর্থ দ্বারা বহু লোকের আহার্য্য বিতরণ করেন। এই আশ্রমের প্রতি জনসাধারণের দৃষ্টি আকৃষ্ট হইলে ইহা দ্বারা প্রভূত উন্নতি সাধিত হইবে।

আমাদের উত্তর ইদিলপুরের সমাজ প্রধানতঃ ব্রাহ্মণ পণ্ডিতের সমাজ বলিয়া উল্লেখ করিতেছি ; কিন্তু ব্রাহ্মণ পণ্ডিতের সমাজ বলিয়া বর্ত্তমানে আমাদের গৌরব করিবার কিছু নাই। কালস্রোতে এই গ্রামে সংস্কৃত চর্চ্চার গৌরব লুপ্ত হইয়া গিয়াছে। আপনারা যে স্থানে সমবেত হইয়াছেন, তাহারই অনতিদূরে গুরুনাথ শিরোমনি মহাশয়ের একটি উৎকৃষ্ট চতুষ্পাঠী ছিল। শিরোমণি মহাশয়ের মৃত্যু অন্তে ঐ চতুষ্পাঠী বন্ধ হইয়া যায়। ইহার পার্শ্ববর্ত্তী ধানকাঠী গ্রামে শ্রীযুক্ত পণ্ডিত চণ্ডীচরণ চূড়ামণি মহাশয়ের একটি চতুষ্পাঠী আছে ; ইহাতে স্মৃতি, সাহিত্য ও ব্যাকরণের চর্চ্চা হইতেছে। এদেশের সংস্কৃত-শিক্ষা পক্ষে ইহা প্রচুর নহে। দেশের প্রাচীন শিক্ষা, সংস্কার ও সভ্যতা যদি রক্ষিত হইয়া আসিয়া থাকে, তবে তাহা প্রধানতঃ সংস্কৃত অধ্যয়ন ও অধ্যাপনা দ্বারা এবং ব্রাহ্মণ পণ্ডিত দ্বারাই হইয়া আসিয়াছে ; কিন্তু ইদিলপুর সমাজে সেই সংস্কৃত শিক্ষার বর্ত্তমান দুরবস্থার কথা মনে করিলে সত্যসত্যই দুঃখানুভব করিতে হয়।

স্ত্রী-শিক্ষাব প্রতি এদেশবাসীর উপযুক্ত মনোযোগ আকৃষ্ট হয় নাই। তবে এই অবস্থার পরিপোষক হেতু আছে। প্রথমতঃ, এই দেশ ব্রাহ্মণ পণ্ডিতের দেশ, সুতরাং রক্ষণশীল (conservatives), দ্বিতীয়তঃ, এদেশ দবিদ্রের দেশ, গৃহকর্ম্ম শিক্ষাই একমাত্র প্রয়োজনীয় শিক্ষা বলিয়া এদেশবাসীব সংস্কাব কিন্তু দেশময় স্ত্রী-শিক্ষার যুগে এই পূর্ব্বসংস্কার ক্রমশঃ লুপ্ত হইযা আসিতেছে। শিক্ষার সহিত যে গৃহকর্ম্মের অসামঞ্জস্য কিছুই নাই বরং সঙ্গতি আছে তাহা আমাদের নিকটে ক্রমশঃই পরিস্ফুট হইয়া উঠিতেছে। গৃহস্থ জীবন সুখময় করিয়া লইতে হইলে স্ত্রী-শিক্ষার বিশেষ প্রয়োজন। আমাদের আশা আছে, আমাদের গ্রামের পুণ্যকীর্ত্তি জমিদার মহাশয়গণ অচিরেই দেশের এই অভাব দূর করিবেন।

এইস্থান পাশ্চাত্য শিক্ষা প্রচাবে পশ্চাৎপদ নহে। আমরা যেস্থানে সমবেত হইয়াছি, ইহাই একটি শিক্ষা প্রতিষ্ঠান। এদেশবাসীর প্রাতঃস্মরণীয়, দানশৌণ্ড-মাতৃভক্ত শ্যামাচরণ চট্টোপাধ্যায় মহাশয়ের নাম চিরস্মরণীয় করিবার জন্য তাঁহার উপযুক্ত বংশধরগণ এই বিদ্যালয় প্রতিষ্ঠা করিয়াছেন। বর্ত্তমান ভারত সম্রাটের পিতৃনাম

সহযোগে সেই পরমপূত শ্যামাচরণ নাম এদেশে প্রতিনিয়ত কীর্ত্তিত হইতেছে। এদেশে যতদিন এই বংশের অস্তিত্ব থাকিবে, ততদিন সর্ব্বত্র বিশেষত: এদেশবাসীর মুখে সেই পবিত্র শ্যামাচরণ নাম উচ্চারিত হইবে।

শ্রীযুক্ত কামাখ্যাচরণ চট্টোপাধ্যায় ও কৃষ্ণকুমার গুহ মহাশয় প্রভৃতির ঐকান্তিক চেষ্টায় এদেশের রাস্তাঘাট সম্বন্ধীয় অভাব অনেকটা দূরীভূত হইয়াছে। স্বাস্থ্যোন্নতি সম্বন্ধে এদেশ বড়ই অবনত। কালাজ্বর, ম্যালেরিয়া জ্বর ও অন্যান্য ব্যাধির আক্রমণে এদেশবাসী বড়ই ব্যতিব্যস্ত হইয়া পড়িতেছেন। এই সকল উৎপাত নিবৃত্তির জন্য অবিলম্বে সমবেত শক্তি প্রযুক্ত হওয়া আবশ্যক। বর্ত্তমানে এদেশবাসীর প্রধান কর্ত্তব্য—একটি দাতব্য চিকিৎসালয় স্থাপন করা। উপযুক্ত চিকিৎসালয় অভাবে অনেক দরিদ্র অকালে কালগ্রাসে পতিত হইতেছে। অনেক দরিদ্র কৃতীসন্তান যথাযোগ্য চিকিৎসার অভাবে অকর্ম্মণ্য হইয়া যাইতেছে। স্বাস্থ্যোন্নতির প্রতি এদেশবাসীর প্রকৃত মনোযোগ আকৃষ্ট না হইলে অচিরে এদেশবাসীর ঘোর দুর্দ্দিন আসিতেছে। এদেশে কৃতী সন্তানের অভাব নাই। স্থানীয় জমিদার মহাশয়গণ যে দেশের জননায়ক ; শ্রীযুক্ত রাজেন্দ্রলাল বন্দ্যোপাধ্যায় ও শ্রীযুক্ত রাসবিহারী মুখোপাধ্যায়, শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র মুখোপাধ্যায়, শ্রীযুক্ত অশ্বিনীকুমার গুহ ও শ্রীযুক্ত ত্রিপুরাচরণ গুহ মহাশয় প্রভৃতি যে দেশের ভূষণস্বরূপে বিরাজ করিতেছেন— সে দেশে একটি দাতব্য চিকিৎসালয় স্থাপন করা অসম্ভব ব্যাপার নহে। দেশবাসী তাহাদের সুসময়ে নহে, তাহাদের উদরপূর্ত্তির জন্য নহে, তাহাদের ভোগবিলাসের জন্য নহে; তাহারা ঘোর দুর্দ্দিনে পতিত হইয়া উপযুক্ত চিকিৎসার অভাবে তাহাদের পুত্রকলত্রাদি বিসর্জ্জন দিতে বসিয়া, তাহাদের দেশের কৃতী সন্তানের নিকটে একটি দাতব্য চিকিৎসালয় চাহিতেছে। ইহা তাহাদের ন্যায্য দাবী বলিয়া উল্লেখ করিতে তাহারা মাত্রও দ্বিধা করিতেছে না। দেশবাসী আশা করিতে পারে, অচিরেই এস্থানে জনসাধারণের হিতকল্পে একটি দাতব্য চিকিৎসালয় স্থাপনের জন্য দেশের কৃতীসন্তানগণের সমুচিত দৃষ্টি আকৃষ্ট হইবে।

সুহৃদ্গণ! আজ্ কর্ত্তব্যের প্রেরণায় দুইটি দুর্ঘটনার কথা উল্লেখ করিতে হইতেছে। জননায়কের আসনে উপবেশন করিয়া যিনি বাণীর একনিষ্ঠ সেবক ছিলেন, আমাদের সেই চিত্তরঞ্জন দাস মহাশয় অকালে কালগ্রাসে পতিত হইয়াছেন। তাঁহার অকাল মৃত্যুতে বঙ্গসাহিত্যের যে কি ক্ষতি হইয়াছে, তাহা বলিয়া বা লিখিয়া প্রকাশ কার উপায় নাই। আমরা তাঁহারা শোক সামান্য মাত্রায় বিস্মৃত হইতে না হইতেই—আবার বঙ্গের আর একটি উজ্জলরত্ন সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয় লোকান্তরিত হইয়াছেন। বঙ্গের এই দুইটি কৃতী সন্তানের অভাব বঙ্গবাসীর বিশেষতঃ বঙ্গ সাহিত্যিকদিগের পক্ষে একটি অসহনীয় শোক। আমরা অন্তরের সহিত তাঁহাদের পারত্রিক কল্যাণ কামনা করিতেছি।

বন্ধুগণ! আজ আপনারা সাহিত্যের আলোচনার জন্য এস্থানে সমুপস্থিত; কিন্তু সাহিত্যালোচনার উপযুক্ত শক্তি-সামর্থ্য আমাদের নাই। আপনাদেরই সংস্পর্শে আসিয়া, আপনাদেরই উৎসাহে উৎসাহিত হইয়া যদি আমরা সাহিত্যালোচনার দিকে অগ্রসর হইতে পারি, তাহা হইলে পরম সৌভাগ্য মনে করিব।

সাহিত্যের নানা প্রসঙ্গ আপনারা আলোচনা করিবেন। সাহিত্যে দেশের ও দেশবাসীর উন্নতি, সুতরাং আমার নিবেদন, আপনারা সাহিত্যের প্রসঙ্গে দেশের ও দেশবাসীর যাহাতে উন্নতি হইতে পারে, এমন বিষয় আলোচনায় বিরত হইবেন না। দেশ ও দেশের লোক বাঁচিলে, দেশ ও দেশের উন্নতি হইলেই, সাহিত্যের প্রকৃত উন্নতি। আশা করি, আপনারা বঙ্গ-সাহিত্য কথার উদার অর্থটিই গ্রহণ করিবেন। সাহিত্য শব্দের—কাব্য, দর্শন, বিজ্ঞান ও জ্যোতিষ প্রভৃতি অর্থ লইয়া আপনারা কর্ম্মক্ষেত্রে প্রবেশ করিবেন। সাহিত্য কথার প্রাদেশিক কাব্য অর্থ লইয়া আপনাদের কার্য্যক্ষেত্রে প্রবৃত্ত হওয়ায় সময় অতীত হইয়াছে, সুতরাং আমরা আশা করিতে পারি, আপনারা বঙ্গ-সাহিত্য কথার সার্ব্বভৌম অর্থই গ্রহণ করিবেন। আপনারা প্রাচীনযুগের সাহিত্যের কথা পর্য্যালোচনা করিলে দেখিতে পাইবেন তাৎকালিক সাহিত্যিক গণ মধ্যে রুচিগত বিভিন্ন মত থাকায় তাঁহাদের রচিত কাব্য ও ভিন্ন রূপ ধারণ্ করিয়াছে। প্রাচীন সাহিত্যিক ভবভূতি ও অমর কবি কালিদাস প্রভৃতি একই সময়ে কাব্যালোচনায় যে ভাবে লেখনী গ্রহণ করিয়াছিলেন তাহা আপনাদের সুবিদিত। উভয়ের মধ্যে রুচিগত পার্থক্য থাকিলেও উভয়ের কাব্যই সমাদৃত হইয়া আসিতেছে। একই মানুষের অবস্থার পরিবর্ত্তনে রুচিগত পার্থক্য উপস্থিত হয়। যেই রুচি দেশের ও সমাজের অহিতকর—তাদৃশ রুচি সর্ব্বথা ত্যাগার্হ। সাহিত্যের অলৌকিক শক্তি আবহমান কাল হইতে চলিয়া আসিতেছে। প্রাচীন আলঙ্কারিক বলিয়াছেন—সুপ্রযুক্ত একটী শব্দ সম্যক অবগত হইলে স্বর্গেও লোকে তাহা কামধুক্ হয়। সাধু কাব্যের আলোচনায় ধর্ম্মার্থকামমোক্ষ রূপ চতুর্ব্বর্গ ফল লাভ ঘটে; নীরস বেদাদির আলোচনা পরিত্যাগ করিয়া সরল-মতি কাব্যালোচনায় প্রবৃত্ত হয়। বর্ত্তমান যুগে ও কাব্যালোচনায় প্রাচীন রীতি একবারে পরিত্যক্ত হয় নাই। সৎ সাহিত্যের আলোচনায় দেশ ও সমাজ যেমন উন্নত হয়, আবার অসৎ সাহিত্যের আলোচনায় দেশ ও সমাজ তেমনই অধঃপতিত হইতে থাকে; সুতরাং যাঁহারা সাহিত্যালোচনায় প্রবৃত্ত আছেন, তাঁহারা সাহিত্যের এই সদসৎ বিষয় বিচার করিয়া যেন কার্য্যে প্রবৃত্ত হন্ বিদেশে নানাভাবে সাহিত্য বিস্তৃতি লাভ করিয়াছে। সঙ্গীতে, অভিনয়ে এবং অন্যান্য বহুবিধ জ্ঞানচর্চ্চায়-সর্ব্বত্র সাহিত্যের স্থান। সেই সাহিত্যালোচনা যদি দোষশূন্য না হয়, তবে দেশের ও সমাজের অকল্যাণ অনিবার্য্য।

প্রচলিত বঙ্গভাষা সম্বন্ধে আমার ২/১টী কথা বলিবার আছে। স্বর্গীয় বিদ্যাসাগর মহাশয় বর্ত্তমান বঙ্গভাষার প্রধান স্রষ্টা বা প্রবর্ত্তক। তাঁহার পূর্ব্ববর্ত্তী বঙ্গসাহিত্যিকগণ দুই শ্রেণীতে বিভক্ত ছিলেন। এক শ্রেণী তাঁহাদের রচিত পুস্তকে প্রধানতঃ প্রাদেশিক শব্দ ব্যবহার করিতেন ; অপর শ্রেণীর লেখক যথাসাধ্য দুর্ব্বোধ ও সংস্কৃতমূলক শব্দ প্রযোগ করিয়া বঙ্গভাষাকে অনুস্বার-বিসর্গ-বিহীন অভিনব সংস্কৃত ভাষায় পরিণত করিতেন। বিদ্যাসাগর মহাশয় এই উভয় সম্প্রদায়ের লেখকের রীতি পরিবর্ত্তন করিয়া বঙ্গভাষাকে নির্দ্দিষ্ট সীমায় আনয়ন করিয়াছিলেন। তাঁহার সমসাময়িক লেখকগণ তাঁহার রীতি অবলম্বনে লেখনী ধারণ করিয়াছিলেন। বর্ত্তমানে ঐ রীতির অনেকটা পরিবর্ত্তন ঘটিয়াছে। ইদানীং বঙ্গভাষার প্রাদেশিক শব্দের বহুল প্রয়োগ এবং অনেক স্থলে ভাব ও মাধুর্য্য বিহীন

রচনা বঙ্গভাষার অঙ্গ ক্ষত বিক্ষত করিয়া তুলিয়াছে। এই অনুযোগ সম্বন্ধে পর্য্যালোচনা করার স্থান ইহা নহে ; তবে এই বিষয়ে আমাদিগকে বিশেষ সতর্কতা অবলম্বনে কার্য্যে অগ্রসর হইতে হইবে।

আমাদের সম্মিলনী আজ পঞ্চদশ বর্ষে পদার্পন করিল। সে তাহার বাল্যাবস্থা ত্যাগ করিয়া যৌবনের দিকে অগ্রসর হইতেছে। এখন সুস্থ দেহে তাহার কার্য্য করার সময় উপস্থিত। আপনারা ইহাকে দিয়া যথাসম্ভব কার্য্য করাইয়া লওয়ার ব্যবস্থা করুন। সঙ্ঘ বদ্ধ হইয়া কার্য্য করা এদেশের নূতন প্রথা নহে—আবহমান কাল হইতে এই সঙ্ঘ বন্ধনের প্রয়োজনীয়তা পরিলক্ষিত হইয়া আসিতেছে। ঋষিগণ সঙ্ঘবদ্ধ হইয়া কার্য্য করিতেন। এক সঙ্গে অনেক ঋষি একত্র বসিয়া জ্ঞান-চর্চ্চা করিতেন। অনেক স্থলে ঋষিদিগের পরস্পর মত বিরোধ উপস্থিত হইলে, তাঁহারা সঙ্ঘবদ্ধ হইয়া বিরুদ্ধ বিষয়ের মীমাংসা করিয়া লইতেন। একজন বক্তা, অপর সকলে শ্রোতা হইতেন। সময়ে আচার্য্য সনৎ কুমার বক্তা হইতেন ; অন্যান্য ঋষি ও নৃপতিবৃন্দ শ্রোতার আসন গ্রহণ করিতেন। দেশে কোন প্রকারের বিপ্লব উপস্থিত হইলে সঙ্ঘবদ্ধ হইয়া তাহার প্রতিকার করিতেন। ধর্ম্ম সংক্রান্ত কোন প্রকার বিরোধ উপস্থিত হইলে সঙ্ঘবদ্ধ হইয়া বিরুদ্ধ ধর্ম্মবাদীর মত খণ্ডন করিতেন ; এভাবে সময়ের পরিবর্ত্তনে ধর্ম্ম ও সমাজ সংক্রান্ত নিয়মের পরিবর্ত্তন ঘটিত। বর্ত্তমান যুগে ঐ নিয়মই পরিপুষ্টি লাভ করিয়াছে। সকল শ্রেণীর লোকই সঙ্ঘবদ্ধ হইয়া কার্য্য করিতে শিক্ষা করিয়াছেন। সঙ্ঘবদ্ধ হইয়া নিজ নিজ উন্নতির দিকে অগ্রসর হইতেছেন। এই সঙ্ঘ বন্ধনের প্রসার যত বৃদ্ধি পাইবে দেশ বা সমাজ ততই উন্নতির দিকে ধাবিত হইবে।

শুধু সঙ্ঘবদ্ধ হইলে চলিবে না; সঙ্ঘ বন্ধনের প্রয়োজন পর্য্যালোচনা করিলেও চলিবে না। প্রকৃত কার্য্য সিদ্ধির জন্য, প্রকৃত কার্য্যানুষ্ঠানের জন্য সঙ্ঘ বন্ধনকে সফল করা আবশ্যক। গত অধিবেশন হইতে আমাদের সম্মিলনীর কলেবর বৃদ্ধি হইয়াছে ; সুতরাং আমাদের প্রকৃত কর্ম্মানুষ্ঠানের সময় উপস্থিত হইয়াছে। এই প্রদেশের (দক্ষিণ পারের) ভদ্র-বহুল-পল্লী সমূহ আমাদের সম্মিলনীর অধিকার ভুক্ত হইয়াছে। ঐ সকল পল্লীতে উচ্চ শিক্ষার উপযুক্ত ব্যবস্থা থাকায় আমরা ঐ সকল বিদ্যালয়ের সংমিশ্রণে আমাদের কর্ত্তব্য পথে অগ্রসর হইতে পারি। কোন স্থানকে কেন্দ্ররূপে নির্দ্দেশ করিয়া ঐ স্থানে একটী স্থায়ী সমিতি গঠন ও বৎসরে অন্ততঃ চারিবার ঐসমিতির অধিবেশন হওয়া আবশ্যক।

বঙ্গ সাহিত্যের প্রধান পৃষ্ঠপোষক স্যার আশুতোষ মুখোপাধ্যায় মহাশয় কলিকাতা বিশ্ব-বিদ্যালয়ের সর্বোচ্চ পরীক্ষা পর্য্যন্ত বঙ্গ সাহিত্যের স্থান দিয়াছেন। বর্ত্তমানে বিশ্ব বিদ্যালয় গণিত ও ইতিহাস প্রভৃতি বিষয় বঙ্গ ভাষার মধ্য দিয়া শিক্ষা দেওয়ার সাবস্থ করিতেছেন। বঙ্গের সজ্জনগণ বঙ্গভাষার উন্নতি কল্পে যথেষ্ট চেষ্টা করিতেছেন—সুতরাং এই সময়ে আমাদের নীরবে বসিয়া থাকিলে চলিবেনা। আমাদের প্রস্তাবিত কেন্দ্রস্থানীয় সমিতির তত্ত্বাবধানে আপাততঃ ত্রৈমাসিক একখানা সাহিত্য পত্রিকা প্রকাশিত হওয়া নিতান্ত আবশ্যক। ঐ পত্রিকা আমাদের সম্মিলনীর মুখপত্ররূপে ব্যবহৃত হইতে পারিবে।

এই প্রদেশের অনেক প্রতিভাবান্ সুলেখক অদ্যাপি বর্ত্তমান আছেন। তাঁহাদের প্রচেষ্টায় এই কার্য্যে সুচারুরূপে সম্পন্ন হইতে পারে। এই প্রসঙ্গে আমি কবিবর সুলেখক শ্রীযুক্ত বিপিন বিহারী ঘটক কবিরঞ্জন মহাশয়ের নাম উল্লেখ করিতেছি। তিনি তাঁহার 'আর্য্যাবিভূতি নামক মাসিক পত্রিকায় তাঁহার যে অলৌকিক প্রতিভা প্রকাশ করিয়াছেন তাহা আপনাদের সুবিদিত। আশা করি ঘটক মহাশয় তাহার জীবনের শেষাংশ দেশের কল্যাণ কল্পে ব্যবহার করিবেন।

আমি আপনাদের কার্য্যারম্ভের আর বিলম্ব ঘটাইব না আপনাদের সংস্পর্শে আমরা ধন্য হইয়াছি। আমি পুনরায় আপনাদিগকে সমুচিত সমাদরে সম্বর্দ্ধিত করিতেছি। দরিদ্রের আয়োজন ও সেবার বহু ক্রটী বিচ্যুতি ঘটিবেই। অতএব আমার সানুনয় নিবেদন, আপনারা নিজ গুণে তাহা মার্জ্জনা করিবেন। আমাদের উদ্দেশ্য এক, লক্ষ্য এক, সাধনা এক।

ওঁ হরি ওঁ

# ফরিদপুরের কনকশর এস্টেট

## মূল : ড. নারিয়াকি নাকাজাতো
## অনুবাদ : ড. স্বরোচিষ সরকার

প্রাথমিক কেসস্টাডির জন্য যে এস্টেটটিকে গ্রহণ করা হয়েছে সেটি হলো ফরিদপুরের কনকশর স্টেট।[১] এই এস্টেটটি ছিলো চট্টোপাধ্যায়দের দখলে। এর বার্ষিক খাজনা ২০, ৩০৭ টাকা বিধায় একে মাঝারি আয়তনের এস্টেটরূপে গণ্য করা যেতে পারে।

কনকশর এস্টেটের প্রধান অংশ বিভিন্ন ধরনের মধ্যস্বত্বভোগীদের নিয়ে গঠিত, যে সম্পর্কে পরে আলোচনা করা হবে। চট্টোপাধ্যায়দের জমিদার বা সাধারণ তালুকদারদের চেয়ে মধ্যস্বত্বভোগী প্রজাই বেশি ছিলো। যাই হোক, ঔপনিবেশিক কর্তৃপক্ষ এদের স্বত্বাধিকারী হিসাবে গণ্য করে কোর্ট অব ওয়ার্ডসের আওতায় আনেন, কেননা কোনো কোনো স্বাধীন তালুকের অংশীদার হিসাবে তাদের মালিকানা স্বত্ব ছিলো। উনিশ শতকের শেষ দিকে পূর্ব বাংলায় ক্ষুদ্র স্বত্বাধিকারীদের মধ্যে অনুরূপ অবস্থা পর্যাপ্তভাবে পাওয়া যায়। বিপরীতভাবে এমনও দেখা যেত যে, সাধারণত বড় ভূস্বামীদের প্রচুর সংখ্যক মধ্যস্বত্বভোগী থাকতেন। তাই আমরা জমিদার ও বিভিন্ন ধরনের মধ্যস্বত্বভোগীদের মধ্যে কোনো চূড়ান্ত পার্থক্য নির্ণয় হতে বিরত থাকবো। তার পরিবর্তে অসংসক্তভাবে 'ভূস্বামী' শব্দটি ব্যবহার করবো। 'ভূস্বামী' শব্দ দ্বারা সে সকল জমিদার ও মধ্যস্বত্বভোগীদের চিহ্নিত করা হবে যারা মালিকানাস্বত্বের অধিকারী। অধিকাংশ ক্ষেত্রেই এই শেষোক্ত শ্রেণী মধ্যস্বত্বভোগীদের ওপরের স্তরের সাথে অনুরূপতা বজায় রাখে।

দক্ষিণ ফরিদপুরের মাদারীপুর মহকুমার পালং থানার মধ্যে কনকশর এস্টেটটি অবস্থিত (মানচিত্র দ্রষ্টব্য। পরগণার বিচারে এটি ইদিলপুর পরগনার মধ্যে পড়ে। ইদিলপুর পরগনার ১৬ আনার মালিক ছিলেন কলকাতার কালিকৃষ্ণ ঠাকুর,[২] এবং এই জমিদারি ক্রমে পালং থানা থেকে বাকেরগঞ্জের উত্তর প্রান্ত পর্যন্ত বিস্তৃত অঞ্চলে প্রসারিত, সর্বোপরি, এটি ব্রাহ্মণ, বৈদ্য ও কায়স্থ[৩] শ্রেণীর দ্বারা ঘনবসতিপূর্ণ এলাকা হিসাবে বিখ্যাত বিক্রমপুর অঞ্চলের অংশরূপে পরিগণিত হয়েছিলো। এদের মধ্যে চট্টোপাধ্যায়রা ছিলেন সমাজের শীর্ষস্থানীয় কুলীন ব্রাহ্মণ।

---

* জাপানের টোকিও বিশ্ববিদ্যালয়ের ইন্সটিটিউট অব ওরিয়েন্টাল কালচারে সাউথ এশিয়ান হিস্ট্রির অধ্যাপক নারিয়াকি নাকাজাতো ভারতেব কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে 'Agrarian System in Eeastern Bengal c 1870-1910' শীর্ষক অভিসন্দর্ভ লিখে পিএইচ.ডি. ডিগ্রি লাভ করেন। এটি ১৯৯৪ সালে কলকাতা থেকে গ্রন্থাকারে প্রকাশিত হয়। ২০০৪ সালে এটি বাংলায় অনুবাদ করেন রাজশাহী বিশ্ববিদ্যালয়েব ইনস্টিটিউট অব বাংলাদেশ স্টাডিজ-এর অধ্যাপক ড. স্বরোচিষ সরকার। অনুবাদ সম্পাদনা করেন ঢাকা বিশ্ববিদ্যালয়ের ইতিহাসেব অধ্যাপক ড. সিরাজুল ইসলাম ও ড. রতনলাল চক্রবর্তী। গ্রন্থটি ইউপিএল থেক প্রকাশিত। জমিদারি প্রথার কার্যক্রম বিশ্লেষণের জন্য ড. নারিয়াকি নাকাজাতো কেসস্টাডি হিসেবে ফরিদপুরের কনকশর এস্টেটকে বেছে নেন। এটি বর্তমানে শরীয়তপুর জেলার অন্তর্গত। 'কনকশর' উচ্চারণভেদে 'কনেশ্বর'। আমরা এই গ্রন্থের উপযোগী বিবেচনা করে এই অংশ গ্রহণ করেছি।– সম্পাদক

১. [ইংরেজিতে] এই এস্টেটের নাম কখনো Kanakshar, কখনো Kaneswar (যেমন মানচিত্রে), Kanakeswar বা কনকেশ্বর লেখা হয়েছে।

২. দর্পণনারায়ণের প্রপৌত্র কালীকৃষ্ণ ঠাকুর ছিলেন ঠাকুর বংশের জ্যৈষ্ঠ শাখার সদস্য। যতীন্দ্রমোহন, সৌরীন্দ্রমোহন এবং দেবেন্দ্রনাথের মতো তিনিও ছিলেন জয়রামের পঞ্চম প্রজন্ম। (Blair B. Kling, Partner in Empire: Dwarkanath Tagore and the Age of Enterprise in Eastern India [Berkeley, 1976], P.14)।

৩. উদাহরণস্বরূপ, Faridpur SSR, par 50.

## ১. এস্টেটের উৎপত্তি ও বিকাশ

কনকশর এস্টেট খুব পুরানো নয়। বরং এটি ছিলো একটি নতুন এস্টেট। ওয়ার্ডের পিতামহ জগবন্ধু চট্টোপাধ্যায় ছিলেন এর প্রতিষ্ঠাতা। সেটেলমেন্ট রিপোর্টে নিম্নলিখিতভাবে কনকশরের ইতিহাস প্রদান করা হয়েছে;

> কনকশর এস্টেটটি কনকশর গ্রামের প্রয়াত বাবু শ্যামাচরণ চট্টোপাধ্যায়ের সম্পত্তি, এই গ্রামটি ছিল এই এস্টেটের অন্তর্ভুক্ত; এই এস্টেটের অধিকাংশ ছিলো তাঁর পিতা প্রয়াত বাবু জগবন্ধু চট্টোপাধ্যায়ের স্বোপার্জিত, বাবু শ্যামাচরণ চট্টোপাধ্যায় সামান্য কিছু ক্ষুদ্র ভূমিস্বত্ব এবং ক্ষুদ্র এস্টেটের অংশ নিজে কিনেছিলেন। ১৮৯০ সালে বিধবা স্ত্রী, ৩ জন পুত্রসন্তান ও ৬ জন কন্যাসন্তান রেখে তিনি (শ্যামাচরণ চট্টোপাধ্যায়) পরলোক গমন করেন।[৪]

শ্যামাচরণ যখন মারা যান, তখন তাঁর বয়স কত ছিলো, তা জানা যায় না। কিন্তু যদি ধরে নেওয়া হয় যে, তিনি এই এস্টেটটিকে এক পুরুষ সময়কাল (৩০ বছর) পর্যন্ত পরিচালনা করেছিলেন, তাহলে অনুমান করা যেতে পারে যে, মোটামুটিভাবে ১৮৩০ দশক থেকে ১৮৫০ দশক পর্যন্ত সময়ের মধ্যে তার পিতা জগবন্ধুর কর্মতৎপরতা বিস্তৃত ছিলো, এবং উক্ত সময়ের মধ্যেই এস্টেটটি আকার লাভ করে। কিন্তু কিভাবে তিনি জমি খরিদ করেছিলেন? এ প্রসঙ্গে বাংলা ভাষায় লেখা একটি জেলার ইতিহাসে ক্ষীণ ইঙ্গিত পাওয়া যায়, যেখানে বলা হয়েছে; 'এই স্থানে (কনকশরের) অধিবাসী জগবন্ধু চট্টোপাধ্যায় হুদাভুলুয়ারের (hudabhuluyar) কাজ করিয়া প্রচুর অর্থ সঞ্চয় করিয়াছিলেন।'[৫] হুদাভুলুয়ার আসলে কোন ধরনের পেশার নাম, সে সম্পর্কে জানা যায় না। তবে এমন অনুমান অসঙ্গত নয় যে, তা হয়তো রাজস্ব সংক্রান্ত সরকারি অফিসের কোনো নিম্নপদস্থ কর্মচারীকেই বুঝিয়ে থাকবে। কেননা, কনকশর এস্টেটের নিকটবর্তী বাকেরগঞ্জের শাহবাজপুর পরগনায় কানুনগো অর্থে 'হুদা' শব্দের ব্যবহার করা হতো।[৬] হুদাভুলুয়ারের ক্ষমতায় থেকে জগবন্ধু যে অর্থ উপার্জন করেছিলেন, অবশ্যই তা তিনি জমি কেনার কাজে ব্যয় করে থাকবেন।

জগবন্ধুর সময়ে ইদিলপুর পরগনায় এমন বিশেষ পরিস্থিতির সৃষ্টি হয়েছিলো, যা কনকশর এস্টেট পত্তনের অনুকূল ছিলো। এটা ব্যাপকভাবে স্বীকৃত যে, ভূমিমালিকানার গঠনে বিশেষভাবে জমিদারদের উপরে চিরস্থায়ী বন্দোবস্তের প্রভাব পূর্ব বাংলায় ছিলো খুবই সামান্য, পশ্চিম বাংলায় অতিরিক্ত রাজস্ব চাহিদার ফলে বহুসংখ্যক বৃহৎ জমিদারের পতন ঘটে।[৭] তপন রায়চৌধুরী মন্তব্য করেছেন: 'বাকেরগঞ্জ জেলায় ... পারিবারিক

---

৪ Settlet Officer Kanakshar to Cllr Far., 16 Feb.1903 (অতঃপর Kanakshar SSR 1903' নামে উল্লেখ করা হবে), DCO, LR Dept., File 33 of 1902-03 (NAB, Rev. Bundle 29, File 395).

৫. আনন্দনাথ রায়, ফরিদপুরের ইতিহাস, ২ খণ্ড (জোপসা [ফরিদপুর], ১৩২৮ বঙ্গাব্দ), ২য় খণ্ড পৃ. ১০৫।

৬. হরিচরণ বন্দ্যোপাধ্যায় সংকলিত, বঙ্গীয় শব্দকোষ, ২ খণ্ড, ২য় সং (নতুন দিল্লি, ১৯৭৮), ২য় খণ্ড, পৃ. ২৩৭৪। 'হুদা' বলতে 'তহশিলের বিভাগবিশেষ' বুঝায় (শশিশেখর ঘোষ, জমিদারী দর্পণ, ৬ষ্ঠ সং [কলকাতা, ১৯২৩], পরিশিষ্ট, পৃ. ২১), অথবা 'নিলামে বিক্রয় করা এস্টেটের বিবরণও বুঝায়' (H. H. wilson, A Glossary of Judicial and Revenue Terms, etc. of British India [London, 1855; reprint ed., Delhi. 1968], p. 211).

৭. Siraju! Islam, The Permanent Settlement in Bengal · A Study of its Operation, 1790-1819 (Dhaka, 1979), p. 190; Raychaudhuri, 'Permanent Settlement,' p. 166.

ঐতিহ্যের দৃষ্টান্ত [তাঁর নিজের] এবং সরকারি রেকর্ড থেকে মনে হয় "উচ্চতর ভূমিস্বত্ব" ধারাবাহিকভাবে চালু ছিলো।'[৮] কিন্তু ইদিলপুর পরগনার ক্ষেত্রে এই অবস্থা ছিলো সম্পূর্ণ ভিন্নরকম। চিরস্থায়ী বন্দোবস্তের সময়ে পরগনাটি কায়স্থ জাতের চৌধুরীদের দখলে ছিলো, কিন্তু তারা রাজস্ব পরিশোধে বারংবার ব্যর্থ হওয়ায় ১৮১২ সালে এটি নিলামে চড়ানো হয়। দর্পনারায়ণের কনিষ্ঠ পুত্র কলকাতার মোহিনীমোহন ঠাকুর ছিলেন এর ক্রেতা। এর ফলে মোহিনীমোহন এবং চৌধুরীদের মধ্যে ভয়ানক বিবাদের সৃষ্টি হয়, যা ১৮১৫ সালে হিংস্র সংঘর্ষে রূপ নিয়েছিলো।[৯] এভাবে ইদিলপুর পরগনার মালিকানা স্বত্ব নাটকীয়তা ও সংঘর্ষের মাধ্যমে স্থানীয় কায়স্থ চৌধুরীর হাত থেকে অনুপস্থিত ব্রাহ্মণ ঠাকুরদের হাতে চলে যায়। এই ঘটনা অবশ্যই যুগপৎভাবে পরগনার অর্থনৈতিক ও ক্ষমতার কাঠামোতে আকস্মিক নাড়া দিয়েছিলো। এটা খুবই স্বাভাবিক যে, এই ধরনের কাঠামোগত পরিবর্তন জগবন্ধুর উত্থানের জন্য সহায়ক ভূমিকা পালন করে।

জগবন্ধু অনেক ভূসম্পত্তি কিনেছিলেন, যার মধ্যে সবচেয়ে বড় এবং গুরুত্বপূর্ণ ছিলো ইদিলপুরের পত্তনি-তালুক, ১১,২৮৯ টাকার মফস্বল খাজনাসহ যার আয়তন ছিলো ৩,৩৭৬ একর।[১০] কিন্তু তাঁর ঝুঁকি নিয়ে জমি কেনা সম্পর্কে তেমন কিছুই জানা যায় না। বরং তাঁর ছেলে শ্যামাচরণ যেসব জমি কিনেছিলেন, সে সম্পর্কে বিস্তারিত তথ্য পাওয়া যায়।

উপরে উদ্ধৃত কনকশর সেটেলমেন্ট রিপোর্টে যদিও উল্লেখ করা হয়েছে যে, শ্যামাচরণ তাঁর পিতার সম্পত্তির সঙ্গে সামান্য কিছু ক্ষুদ্র ভোগস্বত্ব যুক্ত করেছিলেন মাত্র, কিন্তু বাস্তবে শ্যামাচরণ বেশ কিছু ভূসম্পত্তি কিনেছিলেন। যতটা নির্ণয় করা গেছে, তাতে দেখা যায়, শ্যামাচরণ কমপক্ষে ২১ খণ্ড (lot) জমি কিনেছিলেন যার আনুমানিক খাজনা ছিলো ৪,২০০ টাকা এবং জমির পরিমাণ ছিলো, ১,২০০ একরের (৩,৬০০ বিঘার) কাছাকাছি। এর অর্থ হলো, খাজনার দিক দিয়ে শ্যামাচরণ কনকশর এস্টেটের এক-চতুর্থাংশ অর্জন করেছিলেন (সারণি নং ১)। তাঁর কেনা ভূমিস্বত্বের মধ্যে প্রধানত যেসব তথাকথিত মধ্যস্বত্ব ছিলো, সেগুলো হলো: তালুক, ওসাত তালুক, পত্তনি, হাওলা, এস্তে কালি হাওলা এবং দর-ইজারা। এগুলোর মধ্যে অপেক্ষাকৃত বড় ছিলো একটি তালুক (খাজনা ১,৬৪৫ টাকা; আয়তন ১,১৪০ বিঘা), একটি ওসাত তালুক (৬৮৩ টাকা; ৪৬৯ বিঘা), অন্য একটি ওসাত তালুক (২৬৯ টাকা; ৪৬৯ বিঘা), একটি পত্তনি (৫৬৬ টাকা; ৮৯১ বিঘা), দ্বিতীয় একটি পত্তনি (১৯৮ টাকা; ২২৯ বিঘা), তৃতীয় একটি পত্তনি (১৯২ টাকা; ২৬২ বিঘা) ইত্যাদি। যাঁদের নিকট থেকে তিনি জমি কিনেছিলেন, তাঁদের নাম ছিলো: কালীপ্রসন্ন ও জগবন্ধু রায়, দ্বারকানাথ রায়, শ্যামাসুন্দরী চৌধুরাণী, কে কে

৮. Ibid.

৯. H. Beveridge, The District of Bakarganj: Its History and Statistics (London, 1876), pp. 125-30; রায়, ফরিদপুরের ইতিহাস, পৃ. ১২-১৭; রোহিণী কুমার সেন, বাকলা (বাখেরগঞ্জের প্রত্নতত্ত্ব ও আধুনিক ইতিহাস) (বরিশাল, ১৯১৫), পৃ. ২৮৯-৯২; Loke Nath Ghose, The Modern Histroy of the Indian Chiefs, Rajas, Zamindars, &c., Part II : The Native Aristocracy and Gentry (Calcutta, 1880), pp. 213-14

১০. Genl. Manager, Kanakshar to Cllr. Far., 30 May 1893, par. 4, BR, LR Dept., WAE Br., File 225 of 1893 (RRBR).

ভট্টাচার্য প্রমুখ। এঁদের মধ্যে একজনমাত্র মুসলমান ছিলেন। আলী খান নামের ঐ ব্যক্তি একটি হাওলা বিক্রয় করেছিলেন।[১১]

**সারনি ১: কনকশর এস্টেটের জগবন্ধু ও শ্যামাচরণের ক্রয় করা জমির হিসাব**

| | আয়তন | | খাজনা | |
|---|---|---|---|---|
| | টাকা | % | টাকা | % |
| জগবন্ধু কর্তৃক | ১২,৭৬৪ | ৭৮ | ১৪,১৫৫ | ৭৭ |
| শ্যামাচরণ কর্তৃক | ৩,৬০৩ | ২২ | ৪,১৭৮ | ২৩ |
| মোট | ১৬,৩৬৭ | ১০০ | ১৮,৩৩৩ | ১০০ |

উৎস: 'Appendix III: A Statement Showing the Class of Tenants, their Number, and Areas Held, and the Rent Paid by them, of Certain Estates and Tenures of the Kanakshar Estare,' appended to 'Kanakshar SSR 1903' (অতঃপর 'Appendix III' নামে উল্লেখ করা হবে); Genl. Manager, Kanakshar to Cllr. Far., 30 May 1893, BR, LR Dept., WAE Br., File 225 of 1893 (RRBR).

শ্যামাচরণের ভূমি ক্রয়ের বৈশিষ্ট্য ছিলো এই যে রায়তদের সাথে সক্রিয় লেনদেন[১২] থাকা সত্ত্বেও তিনি কোনো রায়তি জোতজমি কিনেছেন বলে মনে হয় না। পরে দেখা যাবে যে তিনি যখন মহাজনী ব্যবসার সাথে এস্টেট ব্যবস্থাপনা সংযুক্ত করেছেন, তখন তিনি রায়তদের জোতজমি বন্ধক রেখে টাকা ধার দিয়ে প্রচুর রায়তি জোতজমি জমাতে পারতেন। কিন্তু তিনি তা করেননি। বরং তিনি তাঁর এস্টেটে রায়তি জোতজমির হস্তান্তর নিষিদ্ধ করার চেষ্টা করেছিলেন।[১৩] বস্তুত, কনকশর এস্টেটের ভূসম্পত্তির দীর্ঘ তালিকায় কোনো রায়তি জোতজমির উল্লেখ নাই।[১৪] এতে মনে হয়, মধ্যস্বত্ব কেনাবেচা এবং রায়তি জোতজমির কেনাবেচাকে তিনি পুরোপুরি আলাদা করে ভাবতেন, এবং এই দু'টির প্রতি পুরোপুরি বিরুদ্ধ মনোভাব প্রকাশ করতেন।[১৫] বিশেষ উল্লেখযোগ্য হলো, তাঁর এ নীতি বিশ শতকের প্রথম দিককার মধ্যস্বত্বভোগীদের সাথে সম্পূর্ণভাবে বৈসাদৃশ্য স্থাপন করে। জে. সি. জ্যাক নির্দিষ্টভাবে উল্লেখ করেছেন যে এই ধরনের ভূস্বামীগণ রায়তদের তাদের অধীনে বর্গাদারে পরিণত করার জন্য রায়তি জোতজমি কিনতে শুরু করে।[১৬]

---

১১. 'Village Notes' appended to 'Kanakshar SSR 1903.'

১২. কৃষকের ভূমিবাজারের জন্য পঞ্চম অধ্যায় দ্রষ্টব্য।

১৩. 'রায়তদের শর্ত অনুযায়ী [রায়তি] জোতজমির হস্তান্তর খুবই সীমিত এবং স্থানীয় প্রচলনে তা নিষিদ্ধ।' (Settlt. Officer Kanakshar to Cllr. Far, No. 443, 17/29 Nov. 1897 [অতঃপর 'Kanakshar SSR 1897' নামে উল্লেখ হবে], DCO, LR Dept., File 8 of 1898-99 and 7 of 1899-1900 [NAB, Rev. Bundle 7, File-44].

১৪. ৯.২ নং সারণি দ্রষ্টব্য।

১৫. এই তথ্যের সঙ্গে ঢাকা বিভাগে দখলি জোতজমির ক্রেতাদের গঠন সম্পর্কে প্রাপ্ত তথ্যাদির সাদৃশ্য বিদ্যমান।

১৬. Faridpur SSR, pars. 75, 181, Bakarganj SSR, pars. 180, 332.

শ্যামাচরণের জমিক্রয়কে গভীরভাবে পরীক্ষা করে তাঁর জমিক্রয়ের দুটি পদ্ধতি সম্পর্কে অবহিত হওয়া যায়, যা বিশেষ তাৎপর্যপূর্ণ: একটি অনুভূমিক, এবং অন্যটি উলম্ব। অনুভূমিক পদ্ধতিটি ছিলো খুব সাধারণ পদ্ধতি, অর্থাৎ প্রকৃত অর্থে নিজের নিয়ন্ত্রণাধীন এলাকায় সম্প্রসারণের জন্য অন্য কোনো ভূস্বামীর দখলের বাইরের জমি ক্রয়। শ্যামাচরণের ক্রয় করা জমির অধিকাংশই ছিলো এই ধরনের। তবে কখনো কখনো প্রভাব বৃদ্ধি করার লক্ষ্যে তিনি তাঁর অধিকারভুক্ত মধ্যস্বত্বকেও কিনেছেন, যাকে বলা যেতে পারে জমি ক্রয়ের উলম্ব পদ্ধতি। দৃষ্টান্ত হিসাবে আলতাকুরি মৌজায় তাঁর জমি ক্রয় পদ্ধতিকে ধরা যাক। এই মৌজার ভিলেজ নোটে দেখা যায়:

সেটেলমেন্ট অনুযায়ী এই গ্রামে ৮টি এস্টেট রয়েছে:

১) তালুক ধর্ম নারায়ণ রায়, নং ৩৯৩৪: এই এস্টেটে অপ্রাপ্তবয়স্কদের প্রাপ্ত পত্তনিস্বত্ব ১৩.২৫ গণ্ডা এবং ১ ক্রান্তি যা তাদের প্রয়াত পিতা শ্যামাচরণ চট্টোপাধ্যায় দ্বারকানাথ রায়ের নিকট থেকে পান;

২) খারিজা জায়গির নেসারত (?) কোটি...(?) হিস্যা কীর্তিনারায়ণ রায় নং ৫০২০: এই এস্টেটে অপ্রাপ্তবয়স্কদের প্রাপ্ত মালিকানাস্বত্ব ১৩.২৫ গণ্ডা এবং ১ ক্রান্তি।

৩) একই এস্টেটে অপ্রাপ্তবয়স্কদের প্রাপ্ত পত্তনিস্বত্ব ৫ আনা ১২.৫ গণ্ডা, যা তাদের প্রয়াত পিতা শ্যামাচরণ চট্টোপাধ্যায় কিনেছিলেন কালীপ্রসন্ন ও জগবন্ধু রায়ের নিকট থেকে;

৪) একই এস্টেটে অপ্রাপ্তবয়স্কদের প্রাপ্ত পত্তনিস্বত্ব ১ আনা ৬.৫ গণ্ডা এবং ২ ক্রান্তি, যা তাদের প্রয়াত পিতা শ্যামাচরণ চট্টোপাধ্যায় ক্রয় করেন শ্যামাসুন্দরী চৌধুরাণীর নিকট থেকে;

৫) তালুক... নং ৫২৩৬... মালিকানাস্বত্ব ১ আনা ৬.৫ গণ্ডা এবং ২ ক্রান্তি;

৬) একই এস্টেটে অপ্রাপ্তবয়স্কদের প্রাপ্ত পত্তনিস্বত্ব ৯ আনা, যা তাদের প্রয়াত পিতা শ্যামাচরণ চট্টোপাধ্যায় কিনেছিলেন কালীপ্রসন্ন ও জগবন্ধু রায়ের নিকট থেকে;

৭) একই এস্টেটে অপ্রাপ্তবয়স্কদের প্রাপ্ত পত্তনিস্বত্ব ১ আনা ১.২৫ গণ্ডা এবং ১ ক্রান্তি, যা তাদের প্রয়াত পিতা শ্যামাচরণ চট্টোপাধ্যায় কিনেছিলেন শ্যামাসুন্দরীর নিকট থেকে;

৮) তালুক নং ৫০২০: এই এস্টেটের অধীন...(?)... নাবালক রামকৃষ্ণের নামে উৎসর্গিত জমি (?), অপ্রাপ্তবয়স্করা সম্পূর্ণ সম্পত্তির লাখেরাজস্বত্ব পেয়েছিলো।[১৭]

এই ভিলেজ-নোট থেকে জানা যায় যে, শ্যামাচরণ ৫০২০ এবং ৫২৩৬ নং তালুকের অধীনস্থ পত্তনিস্বত্ব ও লাখেরাজস্বত্ব কেনেন, যা তাঁর পিতা জগবন্ধুও কিনেছিলেন। ১ নং চিত্রে কনকশর এস্টেটের সঙ্গে যতখানি সম্পর্কিত ৫০২০ নং

১৭. 'Village Note No. 2 (Altakuri),' in 'Kanakshar SSR 1903.'

তালুকের মধ্যস্বত্ব কাঠামো প্রদর্শিত হয়েছে। পিতা জগবন্ধুর কেনা মূল সম্পত্তির সঙ্গে শ্যামাচরণ পত্তনি ও একটি লাখেরাজস্বত্ব যোগ করেছিলেন, যা এই চিত্রের মধ্যস্বত্ব প্রদর্শিত হয়েছে।

এই চিত্রে সবচেয়ে উল্লেখযোগ্য বিষয় হলো, ভগ্নরেখা দ্বারা আবৃত চিত্রের দুটি অংশ একেবারে অভিন্ন। এটি শুধু একটি সমাপতন ছিলো না, কেননা কনকশর এস্টেটে অনুরূপ বেশ কয়েকটি ঘটনার সন্ধান মেলে।[১৮] বরং এটা ইঙ্গিতবহ যে উল্লেখিত চিত্রে প্রদত্ত ৫০২০-এর এক অংশের মালিক হিসাবে কনকশর এস্টেট ২১ টাকা আদায় করে, কিন্তু শ্যামাচরণ এই তালুকের অধীনস্থ একটি পত্তনি ক্রয়ের মাধ্যমে এদের নিকট ১৯৮ টাকার দাবি তুলতে সমর্থ হন।[১৯] একই সময়ে তিনি তাঁর এস্টেটের নিয়ন্ত্রণাধীন এলাকার পরিমাণ ২৬ বিঘা থেকে ২৩০ বিঘায় উন্নীত করেন। বাংলার ভূমিব্যবস্থায় বৈশিষ্ট্যপূর্ণ মাত্রাতিরিক্ত মধ্যস্বত্বায়নে ভূস্বামীদের এই উলম্ব পদ্ধতির ভূমি ক্রয় ছিলো একটি পাল্টা ব্যবস্থা। এতে মনে হয় যে, আলোচ্য পর্বের ভূস্বামীরা উল্লিখিত অনুভূমিক পদ্ধতির সঙ্গে উলম্ব পদ্ধতির নিখুঁত সমন্বয় সাধন করে নানা ধরনের ভূসম্পত্তির সুগ্রন্থিত জাল বিস্তারের চেষ্টা করেছিলেন।

কনকশর এস্টেটের প্রতিষ্ঠাতা জগবন্ধুর মৃত্যুর পরেও শ্যামাচরণের তত্ত্বাবধানে এস্টেটটির বিস্তার অব্যাহত থাকে, যদিও তখন জমি পুঞ্জীভূতকরণের প্রক্রিয়া কিছুটা হ্রাস পেয়েছিলো। কিন্তু শ্যামাচরণ কি ধরনের জীবন যাপন করতেন, তা স্পষ্ট নয়। তাঁর উইল থেকে জানা যায়, তা তৈরি করা হয়েছিলো 'এই সম্ভাব্য বিন্যাস অনুযায়ী যে, আমার মৃত্যুর পর স্থিত বা ভবিষ্যতে অর্জিত আমার নিজ নামের বা বেনামী [অন্য কারো নামে] নিজস্ব বা উত্তরাধিকারসূত্রে প্রাপ্ত আমার স্থাবর-অস্থাবর সম্পত্তি, তেজারতি [ব্যবসা-বাণিজ্য] এবং মহাজনি [কুসীদজীবী] কারবারের উপর আমার উত্তরাধিকারী ও পোষ্যগণের কোনো বিতর্ক থাকবে না...।'[২০] অতএব বোঝা যায় যে, তিনি শুধু ভূস্বামীই ছিলেন না, পাশাপাশি মহাজনও ছিলেন। ফরিদপুরের ইতিহাস গ্রন্থে উল্লেখ করা হয়েছে:

> তৎপুত্র শ্যামাচরণ চট্টোপাধ্যায় নিরীহ প্রকৃতির লোক ছিলেন। পিতা ইদিলপুর পরগনার মধ্যে কতকগুলি পত্তনী গ্রহণ করিয়া যান, উহার আয় দ্বারা তিনি মহা সমারোহে মাতৃশ্রাদ্ধ ও মহাভারত পাঠ উদযাপন করেন।[২১]

এই অপ্রতুল তথ্যাবলিকে একত্র করে শ্যামাচরণের জীবনযাত্রা ও পেশা সম্পর্কে মোটামুটি ধারণা লাভ করা যায়। পিতার মতো প্রতিবেশী ভূস্বামীদের সঙ্গে লড়াই করার

১৮. Taluk No. 5236, Taluk No. 5326, Jagir No. 5020, Taluk No 5550 and Taluk No. 5225.

১৯. বিষয়টি এই সম্ভাব্যতাকে নির্দেশ করে যে, চাষী রায়ত ও নিম্নশ্রেণীর মধ্যস্বত্বভোগীদের নিয়ে গঠিত ক্ষুদ্র সামাজিক গোষ্ঠীর উপর নির্ভর করে মধ্যস্বত্বায়নের প্রক্রিয়া এগিয়ে যাচ্ছিলো। অন্যভাবে বলা যায় যে সম্ভবত প্রকৃত উৎপাদন প্রক্রিয়ার সঙ্গে সম্পর্কিত সামাজিক কাঠামো মধ্যস্বত্বায়নকে হয়তো কিছুটা পরিমাণে নিয়ন্ত্রণ করেছিলো।

২০. 'Shyama Charan Chatterjee's Will, dated 29 Jaist 1297 B.S.m' appended to Cllr. Far. to Cmmr. Dac., No 259/VIII-1, 5 May 1891, BR, LR Dept., WAE Br, File 21 of 1891 (KPBR).

২১. রায়, ফরিদপুরের ইতিহাস, ২য় খণ্ড, পৃ. ১০৫।

মতো বলিষ্ঠ ব্যক্তি তিনি ছিলেন না,[২২] তাই তিনি আদর্শ হিন্দুর মতো ধর্মীয় জীবন যাপন করেছেন। অন্যের অধীনে চাকরি গ্রহণ না করে ভূসম্পত্তির আয় ও মহাজনি ব্যবসা থেকে তিনি জীবিকা নির্বাহ করেছেন। তাছাড়া তিনি তাঁর জীবনযাত্রায় ততোটা অপব্যয়ী ছিলেন না, যাতে তাঁর সম্পূর্ণ আয় নিঃশেষিত হতে পারতো। বরং উদ্বৃত্ত অর্থের অংশ বিনিয়োগ করে তিনি তাঁর পৈত্রিক সম্পত্তির বিস্তার ঘটিয়ে পরিমাণদর্শিতার পরিচয় দিয়েছিলেন। তাই সহজেই বলা যেতে পারে যে, শ্যামাচরণের তত্ত্বাবধানে চট্টোপাধ্যায়গণ ছোট ধরনের আদর্শ ভূস্বামী-মহাজনে পরিণত হয়েছিলেন। সর্বোপরি, বিশেষ উল্লেখযোগ্য যে, শ্যামাচরণের জ্যেষ্ঠ পুত্র কামাখ্যানাথ ১৯০১-০২ সালে কলকাতা প্রেসিডেন্সি কলেজে ভর্তি হয়েছিলেন এবং কোর্ট অব ওয়ার্ডসের ব্যবস্থাপনার সময়ে তিনি বি.এ. পর্যন্ত পড়েছিলেন।[২৩] প্রত্যন্ত গ্রামের হুদাভুলুয়ার পেশার বদৌলতে যাবতীয় ভদ্রলোকি বৈশিষ্ট্যের দিক দিয়ে চট্টোপাধ্যায়গণ অতঃপর তিন পুরুষের মধ্যেই ভদ্রলোক পরিবারে রূপান্তরিত হয়।

## ২. ভূসম্পদ

দুই প্রজন্ম ধরে অর্জিত ১৬,৩৭৬ বিঘায় বিস্তীর্ণ কনকশর এস্টেটের ভূসম্পত্তি ৭৩টি অংশে বিভক্ত ছিলো, যার বার্ষিক খাজনার পরিমাণ ছিলো ১৮,৪৩৩ টাকা।[২৪] বর্তমান অংশে উক্ত ভূসম্পত্তি গঠন বিচার করে দেখা যেতে পারে। প্রথমত, ২ নং সারণিতে মধ্যস্বত্বের বিন্যাস দেখানো হয়েছে। কনকশর এস্টেটে কম করে হলেও ১৫ ধরনের মধ্যস্বত্ব ছিলো, এবং ৭৩টি মধ্যস্বত্ব ও এস্টেটের মধ্যে তিন-চতুর্থাংশ ছিলো তালুক, পত্তনি, হাওলা বা তাদের শাখা-প্রশাখা, যা নদীমাতৃক পূর্ব বাংলার ভূমিব্যবস্তার বৈশিষ্ট্যকে প্রতিফলিত করে। একাদশ অধ্যায়ে আলোচনায় দেখা যাবে, ভূসম্পত্তির এই বহুধা গঠন ছিলো ঢাকা বিভাগের এস্টেটগুলোর একটি সাধারণ বৈশিষ্ট্য।

---

২২. রায়, ফরিদপুরের ইতিহাস, ২য় খণ্ড, পৃ. ১০৫।

২৩ RWAE, 1901-02, par. 21; 1903-04, par. 21; Cllr Far to Cmmr Dac., No. 53W, 8 Feb. 1907 (অতঃপর Final Report' নামে উল্লেখ করা হবে), DCO, MR Dept., File IXW 8 of 1906-07 (NAB, Unclassfied Court of Wards Filles) অবশ্য তার নাম প্রেসিডেন্সি কলেজের রেজিষ্টারে পাওয়া যায়নি। দ্রষ্টব্য, S C. Majumdar and G.N. Dhar, Comps., Presidency College Register (Calcutta, 1927).

২৪. 'Appendix III' to 'Kanakshar SSR 1903,; Genl. Manager, Kanakshar to Cllr. 30 May 1893, BR, LR Dept., WAE Br., File 225 of 1893 (RRBR). অন্যান্য উৎস থেকে প্রাপ্ত তথ্যে সামান্য কিছু হেরফের লক্ষ্য করা যায়।

চিত্র ১: কনকশরের ৫০২০ নং তালুকের মধ্যস্বত্বের কাঠামো




উৎস : Appendix II to 'Kanakshar SSR 1903'.

টীকা: ১. সরলরেখায় চিহ্নিত ভোগস্বত্ব কনকশর এস্টেটের। তৃতীয় বন্ধনীতে এস্টেটের আদায়কৃত বার্ষিক খাজনা ও জমির আয়তন নির্দেশ করা হয়েছে। ২. চতুর্ভুজের মধ্যে দেখানো হয়েছে প্রতিটি শ্রেণীর রায়তদের প্রদত্ত খাজনা এবং প্রত্যক্ষভাবে দখলকৃত ভূমির আয়তন। ৩. জলকর হলো মৎস্যজীবীদের।

ভূস্বামীর প্রত্যক্ষভাবে নিজস্ব দখলি জমির নাম নিজ দখল। উৎসর্গ খাজনা-বিহীন দান।

দ্বিতীয়ত, ৩ নং সারণিতে ভূসম্পত্তির আয়তন দেখানো হয়েছে। উল্লেখযোগ্য যে, এর অধিকাংশ খুব ছোট আকারের। যেগুলোর আয়তন ১০ বিঘার কম, তা একটিমাত্র রায়ত পরিবারের টিকে থাকার জন্য যথেষ্ট ছিলো না। এরাই ছিলো এক-তৃতীয়াংশের অধিক। অন্যদিকে ভূস্বামী জাতীয় বৃহৎ মধ্যস্বত্বের সংখ্যা ছিলো খুবই কম। কিন্তু এই অল্পসংখ্যক বড় মধ্যস্বত্বই প্রায় সম্পূর্ণ এলাকার মালিক ছিলো। ভূসম্পত্তির শতকরা ৭৩.৬ ভাগ ছিলো ৫০ বিঘার কম আয়তনের, যা ছিলো মোট এলাকার শতকরা ৪.৯ ভাগ। ৪ নং সারণিতে প্রদর্শিত খাজনার হিসাবেও অভিন্ন প্রবণতা লক্ষণীয়।

একথা সত্য যে কনকশর এস্টেটের ভূসম্পত্তির অধিকারের গঠন ছিলো বহুসংখ্যক ও বহুধা বিভক্ত, কিন্তু এও উপেক্ষা করা উচিত হবে না যে এখানে বেশ কয়েকটি বিস্তর্ণ ভূসম্পত্তির অধিকারী ছিলো এবং এই এস্টেটের প্রধান অংশ। এর বৃহত্তম আটটির তালিকা ২ নং সারণিতে প্রদান করা হলো। এগুলোর মধ্যে সবচেয়ে আকর্ষণীয় ও বিস্তীর্ণ ছিলো পত্তনি-দরপত্তনির সমন্বয়ে গঠিত ৩৮৭২ নং ভূসম্পত্তি, যা ছিলো ঐ এস্টেটের কেন্দ্রবিন্দু। প্রকৃতপক্ষে ৩৮৭২ নং এস্টেটটি ছিলো কালীকৃষ্ণ ঠাকুরের ইদিলপুর পরগণার তৌজি নিবন্ধন সংখ্যা। ৫ নং সারণিতে এ দুটির মধ্যকার সম্পর্ক নির্দেশিত হয়েছে। দৃশ্যত চট্টোপাধ্যায়রা ছিলেন কালীকৃষ্ণ ঠাকুরের পত্তনিদার।

অতঃপর কনকশরের ৭৩টি এস্টেট ও ভূমি অধিকারের ভৌগোলিক বিভাজনের সমস্যা আলোচনা করা যেতে পারে। এগুলো কমপক্ষে ৭০টি গ্রামের মধ্যে ছড়ানো ছিলো। উদাহরণ হিসাবে ছাতিয়ানি মৌজার উল্লেখ করা যেতে পারে যেখানে কনকশর এস্টেটের তিনটি এস্টেট রয়েছে যার মোট জমির পরিমাণ মাত্র ৩১,২৮৬ একর।[২৫] অবশ্যই গ্রামভেদে এলাকার পরিবর্তন ঘটে থাকে, কিন্তু যেভাবেই হোক না কেন, এই এস্টেট প্রতিটি গ্রামের কিছু অংশ জুড়ে ছিলো। এসব ভৌগোলিক বিভাজন যতটা সম্ভব নির্ণয় করে ৬ নং সারণিতে দেখানো হলো। কনকশর এস্টেটের অধিকারভুক্ত গ্রামগুলোর অধিকাংশ পাঁচটি ইউনিয়নের প্রত্যেকটির মধ্যে অবস্থিত। এগুলো হলো সামন্তেশ্বর, কানেশ্বর, সিধালকুরা, ছায়াগাঁও ও মহিশ্বর। এবং এর মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ ছিলো কানেশ্বর। এই গ্রামগুলো অবস্থিত ছিলো ছোট একটি অঞ্চলের দক্ষিণার্ধ, যা উত্তর-দক্ষিণে ৩৫ কিলোমিটার এবং পূর্ব-পশ্চিমে ২০ কিলোমিটার বিস্তৃত। অঞ্চলটিকে ঘিরে ছিলো ছোটবড় অনেকগুলো নদী, যেগুলোর নাম-পালং, মেঘনা, কাইলারা, নয়া ভাঙি, আড়িয়াল খাঁ, ইত্যাদি। এটা উল্লেখযোগ্য যে, কনকশর এস্টেট এই প্রাকৃতিক সীমানাকে কখনো অতিক্রম করেনি, শুধু বাকেরগঞ্জ জেলার উত্তর প্রান্তে কিছুটা প্রবেশ করেছিলো, যেখানে ইদিলপুর পরগনার কিছুটা অংশ সম্প্রসারিত। ভৌগোলিক দিক দিয়ে এস্টেটটি সংহত ছিলো, ছড়িয়ে—ছিটিয়ে ছিলো না। তবে এটি সম্প্রসারিত হয়েছিলো ৭০টির বেশি গ্রামের মধ্যে আবার কনকশর মৌজা, যেখানে চট্টোপাধ্যায়গণ বসবাস করতেন

২৫. 'Village Note No. 22 (Chhatiani)' appended to 'Kanakshar SSR 1903'. ১৯৭২ সালের আদমশুমারি অনুযায়ী এই গ্রামের আয়তন ৩৬১ একর। (Government of People's Republic of Bangladesh, Population Census of Bangladesh 1974, District Census Report : Faridpur (অতঃপর Bangladesh Census, 1974, Faridpur নামে উল্লেখ করা হবে), [Dacca, 1979], p. 59).

এবং তাদের এস্টেটটির নামকরণ করা হয়, সে স্থানকে এই এস্টেটের ভরকেন্দ্র বলা যায়, কেননা, এখান থেকেই তাঁরা ১৯টি ভূমিস্বত্বের উপর দৃঢ় কর্তৃত্ব বজায় রেখেছিলেন (৭ নং সারণি দ্রষ্টব্য)।

**সারণি ২ : কনকশর এস্টেটের বিন্যাসঃ (১) ভূসম্পত্তির অধিকারের গঠন**

| ভোগস্বত্বের নাম | | সংখ্যা |
|---|---|---|
| এস্টেট | | |
| | খারিজা তালুক[ক] | ২২ |
| মধ্যস্বত্ব | | |
| | তালুক | ১ |
| | ওসাত তালুক | ৩ |
| | পত্তনি | ১৪ |
| | দরপত্তনি | ১ |
| | হাওলা | ৮ |
| | কায়েমি[খ] হাওলা | ৫ |
| | এস্তেকালি[গ] কায়েমি হাওলা | ১ |
| | মিরাশ | ১ |
| | দরমিরাশ ইজারা | ১ |
| | দরইজারা | ৩ |
| | জায়গির | ১ |
| | মূসাক্কশি[ঘ] | ১ |
| | Parinit খরিদ[ঙ] | ৭ |
| লাখেরাজ ভোগস্বত্ব | | |
| | উৎসর্গ[চ] | ৪ |
| | মোট | ৭৩ |

উৎস: 'Appendix III' to 'Kanakshar SSR 1903', Genl. Manager, Kanakshar to Cltr. Far, 30 May 1893, BR, LR Dept., WAE Pr, 225 of 1893 (RRBR)

টীকা : ক স্বাধীন তালুক

খ কায়েমি অর্থ 'স্থায়ী' বা 'স্বাধীন'। বাকেরগঞ্জ ও ফরিদপুরে এই শব্দের অর্থ হলো খাজনার স্থায়িত্ব, যা চিরস্থায়ী প্রজাস্বত্বের স্থিতিকালের বিরোধী (GB, Guide and Glossary to Survey and Settlement Records in Bengal, 1917 [Calcutta, 1918], p. 32)।

গ Wilson-এর Glossary- তে এর সংজ্ঞা লেখা হয়েছেঃ 'এক ব্যক্তি থেকে অন্য কোনো ব্যক্তির নিকট হস্তান্তরিত জমিদারি বা রাজস্ব সম্পত্তি (পৃ. ২১৯)। অন্যদিকে একটি বাংলা-ইংরেজি অভিধানে এর মানে লেখা হয়েছে, 'জীবিত অবস্থায় রচিত এবং মৃত্যুর পরে কার্যকর সম্পত্তি হস্তান্তরের দলিল'।

ঘ অধীনস্থ প্রজা, যে তার মালিককে সম্পূর্ণ জমির জন্য নির্দিষ্ট হারের বার্ষিক খাজনা পরিশোধ করে (Wilson, Glossary, pp. 357-58)।

ঙ আংশিক ক্রেতা ভোগস্বত্ব।

চ কারো উদ্দেশে প্রদত্ত।

## সারণি ৩: কনকশর এস্টেটের বিন্যাস: (২) আয়তন অনুসারে ভূসম্পত্তির বণ্টন

| আয়তন-শ্রেণী | ভূসম্পত্তির সংখ্যা | শতকরা হার | আয়তন (বিঘায়) | শতকরা হার |
|---|---|---|---|---|
| ১০০০ বিঘা ও তদূর্ধ | ২ | ২.৮ | ১১,২৬৮ | ৬৯.০ |
| ১০০০-৫০০ | ২ | ২.৮ | ১,৭২৮ | ১০.৬ |
| ৫০০-২০০ | ৪ | ৫.৬ | ১,৩৩৮ | ৮.২ |
| ২০০-১০০ | ৭ | ৯.৭ | ৮৭৬ | ৫.৪ |
| ১০০-৫০ | ৪ | ৫.৬ | ৩২২ | ২.০ |
| ৫০-২০ | ১৭ | ২৩.৬ | ৫৭১ | ৩.৫ |
| ২০-১০ | ১১ | ১৫.৩ | ১৫৭ | ১.০ |
| ১০-০ | ২৫ | ৩৪.৭ | ৭০ | ০.৪ |
| মোট | ৭২ | ১০০.১ | ১৬,৩৩০ | ১০০.১ |

উৎস. ৯.২ নং সারণির অনুরূপ।

টীকা: পত্তনি ও দরপত্তনি–দু'টি ভূমিস্বত্ব হলেও এদের একটি এবং একই প্রকারের ভূমিস্বত্ব হিসেবে গণ্য করা হয়েছে এই বিবেচনায় যে এই ভূমিস্বত্ব একই ভূমি পরিব্যাপ্ত, কেবলমাত্র এদের পার্থক্য নামে।

## সারণি ৪: কনকশর এস্টেটের বিন্যাস: (৩) খাজনা অনুসারে ভূসম্পত্তির বণ্টন

| শ্রেণী | ভূসম্পত্তির সংখ্যা | শতকরা হার | খাজনা (টাকায়) | শতকরা হার |
|---|---|---|---|---|
| ১০০০ টাকা ও তদূর্ধ | ২ | ২.৮ | ১২,৯৩৪ | ৭০.৭ |
| ১০০০-৫০০ | ৪ | ৫.৬ | ২,৬৫৬ | ১৪.৫ |
| ৫০০-২০০ | ২ | ২.৮ | ৪৭৬ | ২.৬ |
| ২০০-১০০ | ৭ | ৯.৭ | ১,১৪৭ | ৬.৩ |
| ১০০-৫০ | ৫ | ৬.৯ | ৩২২ | ১.৮ |
| ৫০-২০ | ১৫ | ২০.৮ | ৫০৬ | ২.৮ |
| ২০-১০ | ১১ | ১৫.৩ | ১৭১ | ০.৯ |
| ১০-০ | ২৬ | ৩৬.১ | ৯১ | ০.৫ |
| মোট | ৭২ | ১০০.০ | ১৮,৩০৩ | ১০০.১ |

উৎস: ২ নং সারণির অনুরূপ।

টীকা: ৩ নং সারণির অনুরূপ।

**সারণি ৫: কনকশর এস্টেটের বৃহত্তর আটটি ভূসম্পত্তি**

| | ভূসম্পত্তির পরিচিতি | প্রজাসংখ্যা | আয়তন বিঘা | খাজনা টাকা | সদর জমা টাকা |
|---|---|---|---|---|---|
| ১ | ৩৮৭২ নং এস্টটে পত্তনি তালুক জগবন্ধু চট্টোপাধ্যায় ৩৮৭২নং এস্টটে দরপত্তনি তালুক জগবন্ধু চট্টোপাধ্যায় | ৬০৪ | ১০,১২৮ | ১১,২৮৯ | ২,০১২ |
| ২ | ৩৮৭২নং এস্টেটে তালুক শ্যামাচরণ চট্টোপাধ্যায় | ১১১ | ১,১৪০ | ১,৬৪৫ | ১,১১৯ |
| ৩ | ৫৩৭২ নং তালুক রামকিশোর বাড়রী | ১০৭ | ৮৩৭ | ৮৮১ | পাওয়া যায়নি |
| ৪ | ৩৮৭২নং এস্টেটের সঙ্গে যুক্ত ওসাত তালুক, হিস্যা(অংশীদার) ৮ আনা | ২৯ | ৪৬৯ | ৬৮৩ | পাওয়া যায়নি |
| ৫ | বাকেরগঞ্জ কালক্টরেটের অধীন হলেও ফরিদপুরে অবস্থিত ৩১৯৭ নং এস্টেটের পত্তনি শ্যামাচরণ চট্টোপাধ্যায় | ৭২ | ৮৯১ | ৫৬৬ | ৪৮৮ |
| ৬ | কায়েমি হাওলা জগবন্ধু চট্টোপাধ্যায় | ১০৭ | ৩৭৮ | ৫২৬ | ১০০ |
| ৭ | ৫৩৫৮ নং এস্টেটের সঙ্গে যুক্ত ওসাত তালুক, হিস্যা ১৬ আনা | ৩৩ | ১৩২ | ২৬৯ | পাওয়া যায়নি |
| ৮ | ৫০৪৮ নং তালুক রাধানাথ গুহ | ১৭ | ৬৯ | ২০৭ | পাওয়া যায়নি |
| | মোট | ১,০৮০ | ১৪,০৪৪ | ১৬,০৬৬ | - |

উৎস: ২ নং সারণিব অনুরূপ।

টীকা: এখানে 'সদর জমা' বলতে ঊর্ধ্বতন ভূস্বামীকে প্রদত্ত কনকশর এস্টেটেব খাজনাকে বুঝানে হয়েছে।

প্রাথমিক দৃষ্টিতে কনকশর এস্টেটকে বহুবিধ ভূমি অধিকারের বিশৃঙ্খল মিশ্রণ বলে মনে হতে পারে, কিন্তু আকারের দৃষ্টিকোণ হতে পুঙ্খানুপুঙ্খভাবে পরীক্ষা করলে দেখা যায় যে এটি ছিলো বরং সুকৌশলী কর্তৃত্ব পরিচালনার জন্য যথেষ্ট সুসঙ্গত ও সুবিন্যস্ত ভূসম্পত্তি। এই ধরনের এস্টেটের মালিককে উপরি স্তরের রায়তদের অনুকম্পায় সৃষ্ট 'অনুপস্থিত ভূস্বামী' (absentee landlord) বলা মুশকিল।

চিত্র ২ : ৩৮৭২ নং এস্টেটের সঙ্গে কনকশর এস্টেটের সম্পর্ক




টীকা: চিত্রে নির্দেশিত সংখ্যার মাধ্যমে পূর্ববর্তী ৫ নং সারণির ক্রমিক সংখ্যা বোঝানো হয়েছে। বন্ধনীর মধ্যে উল্লেখিত অঙ্ক কনকশর এস্টেট কর্তৃক আদায়কৃত খাজনার পরিমাণ নির্দেশ করা হয়েছে।

শেষত, চট্টোপাধ্যায়ের দখলে কৃষিজমি ছাড়াও যে বিভিন্ন ধরনের প্রয়োজনীয় জমি ছিলো তা অগ্রাহ্য করার মতো নয়। কোর্ট অব ওয়ার্ডস কর্তৃক পরিচালিত প্রাথমিক জরিপ ও বন্দোবস্তে দেখা যায়, ছাতিয়ান মৌজায় তাদের একটি সাপ্তাহিক হাট ছিলো; একটি বড় আকারের খাস জমি (১৫৬ বিঘা আয়তনবিশিষ্ট) ছিলো, যাতে প্রচুর পরিমাণ শণ হতো; এবং বিশেষ উল্লেখযোগ্য হচ্ছে, তাঁরা একজন নাপিতকে ০.২৯ একর জমির চাকরান স্বত্ব দান করেছিলেন।[২৬] দ্বিতীয় জরিপ ও বন্দোবস্ত অনুযায়ী প্রাথমিক জরিপে ২,০৬৪ বিঘা জমিকে ধরা হয়নি, কনকশর এস্টেটের এই অংশে ছিলো ২৩টি জলকর; ৯৮টি রায়তি বসতবাটি, এবং ৩৩টি নিজজোত [ভূস্বামীদের নিজস্ব ভোগ জমি]।[২৭] ত্রয়োদশ অধ্যায়ে বিস্তারিতভাবে আলোচনা করা হয়েছে যে, এই ধরনের ভূসম্পত্তির অস্তিত্বের ফলে জমিদারিপ্রথায় ভূস্বামী-রায়ত সম্পর্ক শুধু খাজনা আদায় ও পরিশোধের মধ্যেই সীমিত থাকেনি, তা আর্থ-সামাজিক ক্ষেত্রে সম্প্রসারিত হয়েছিলো; আংশিকভাবে হলেও রায়তদের দৈনন্দিন কার্যক্রমে প্রয়োজনীয় এইসব বিষয়ের উপর নিয়ন্ত্রণ ছিলো ভূস্বামীদের ক্ষমতার ভিত্তি।

২৬. 'Kanakshar SSR 1897,' pars. 8,9,31.

২৭. 'Appendix III' to Kanakshar SSR 1903.'

## সারণি ৬ : কনকশর এস্টেটের ভৌগোলিক অবস্থান

| প্রশাসনিক একক | মৌজার সংখ্যা | কনকশর এস্টেটের ভূসম্পত্তি আছে এমন মৌজার সংখ্যা |
|---|---|---|
| **ফরিদপুর জেলা** | | |
| মাদীরপুর মহকুমা | | |
| গৌসাইরহাট থানা | | |
| নলমুনি ইউনিয়ন | ৭ | ১ |
| ইদিলপুর ইউনিয়ন | ২৫ | ১ |
| গৌসাইরহাট ইউনিয়ন | ১৫ | ৩ |
| গরিবের চর ইউনিয়ন | ৩ | ০ |
| কোদালপুর ইউনিয়ন | ২ | ০ |
| সামন্তেশ্বর ইউনিয়ন | ৭ | ৩ |
| নাগেরপাড়া ইউনিয়ন | ২১ | ৪ |
| থানার মোট | ৮০ | ১২ |
| ডামুড্যা থানা | | |
| দুরাল আমান (২) ইউনিয়ন | ৭ | ০ |
| কনকশর ইউনিয়ন | ২২ | ১৬ |
| ধানুকাটি ইউনিয়ন | ১১ | ১ |
| সিধালকুরা ইউনিয়ন | ৫ | ৩ |
| ডামুড্যা ইউনিয়ন | ১৮ | ১ |
| থানার মোট | ৬৩ | ২১ |
| ভেদরগঞ্জ থানা | | |
| ছায়াগাঁও ইউনিয়ন | ১৫ | ৭ |
| মহীশার ইউনিয়ন | | ৯ ৫ |
| নারায়ণপুর ইউনিয়ন | ৫ | ১ |
| অন্যান্য আটটি ইউনিয়ন | ৫৩ | ০ |
| থানার মোট | ৮২ | ১৩ |
| পালং থানা | | |
| অঙ্গারিয়া ইউনিয়ন | ১০ | ১ |
| রুদ্রকর ইউনিয়ন | ১০ | ৩ |
| পালং ইউনিয়ন | ২০ | ৩ |

(ক্রমশ)

(সারণি ৬-এর পরবর্তী অংশ)

| প্রশাসনিক একক | মৌজার সংখ্যা | কনকশর এস্টেটের ভূসম্পত্তি আছে এমন মৌজার সংখ্যা |
|---|---|---|
| চন্দ্রপুর ইউনিয়ন | ৯ | ১ |
| অন্য ছয়টি ইউনিয়ন | ৫৫ | ০ |
| থানার মোট | ১০৪ | ৮ |
| নড়িয়া থানা | ১৩৮ | ১ |
| | বাকেরগঞ্জ জেলা | |
| মেহেন্দীগঞ্জ থানা | ১১১ | ৯ |

উৎস: 'Kanakshar SSR, 1897 & 1903'; Bangladesh Census 1974, Faridpur.

টীকা: ১৯৭৪ সালের প্রশাসনিক বিভাজন এখানে গ্রহণ করা হয়েছে।

**সারণি ৭: কনকশর মৌজার চট্টোপাধ্যায়দের ভূসম্পত্তি**

| | |
|---|---|
| খারিজা তালুক | ৩ |
| পত্তনি | ১ |
| কায়েমি হাওলা | ৭ |
| নিম হাওলা | ১ |
| ক্রীত ভোগস্বত্বের অংশ | ৪ |
| দান (লাখেরাজ) | ৩ |
| মোট | ১৯ |

উৎস: Village Note No. 7 (Kanakshar)' ; Annexure C to Cllr. Far. to Cmmr. Dac., No. 259/VIII-1 G, 5 May 1891, in BR, LR Dept, WAE BR., File No 21 of 1891.

টীকা: উপরে সারণিতে সংখ্যার জন্য যেসব উৎস ব্যবহৃত হয়েছে তা ৯.২ নং সারণিতে ব্যবহৃত উৎস থেকে আলাদা।

**৩. সংস্থাপন, রায়ত ও খাজনা**

কনকশর এস্টেটের পুরোটাই খাস নিয়ন্ত্রণে ছিলো, অর্থাৎ চট্টোপাধ্যায়রা নিজেরাই খাজনার ব্যবস্থাপনা দেখাশোনা করতেন। দুর্ভাগ্যজনকভাবে জগবন্ধু বা শ্যামাচরণের সময়কার সংস্থাপন সংক্রান্ত বিশদ বিবরণের কোনো রেকর্ড পাওয়া যায় না। তা সত্ত্বেও ১৮৯১ সালে কোর্ট অব ওয়ার্ডসের অধীনস্থ হওয়ার সময়ে উক্ত এস্টেটে কর্তব্যরত কর্মচারীদের তালিকা ৯.৮ নং সারণিতে পুনরায় প্রদান করা হয়েছে। আনুমানিক ২০,০০০ টাকা খাজনা আদায় করার জন্য ১৩ জন কর্মচারী ছিলো। তাদের মধ্যে যারা

মানচিত্র : কনকশর এস্টেটের অবস্থান



টীকা : যেসব গ্রাম কনকশর এস্টেটের ভূসম্পত্তি রয়েছে বন্ধনী দিয়ে তা চিহ্নিত করা হয়েছে।

খাজনা আদায়ের কাজে সরাসরি জড়িত ছিলো তাদের মোট সংখ্যা নয় জন: ম্যানেজার, মুহুরি, তহশিলদার, ২ জন সার্কেল তহশিলদার এবং ৪ জন পিয়ন। এমন একটি গঠনকে বৈশিষ্ট্যমূলক তহশিল সংস্থাপন হিসাবে আখ্যা দেয়া যেতে পারে, যা দ্বাদশ অধ্যায়ে আলোচনা করা হবে। কিন্তু যেহেতু তাদের নাম রেকর্ডে উল্লেখিত হয়নি, সেজন্য তাদের সামাজিক অবস্থান জানা অসম্ভব। এই তালিকায় লাঠিয়াল ও বরকন্দাজের মতো দৈহিক শক্তি প্রয়োগকারী বাহিনীরও উল্লেখ করা হয়নি। তবে এমন হওয়া অসম্ভব নয় যে, তহশিলদারের অধীনস্থ পিয়ন ৪ জন প্রয়োজনের সময়ে সে কাজ চালিয়ে যেতো। সর্বোপরি, জগবন্ধু ও শ্যামাচরণের সময়ে এস্টেট পরিচালনার কাজে তাঁরা এভাবে বা অন্য কোনোভাবে কিছু দৈহিক শক্তিধর লোকজন রাখতেন। এইসব কর্মচারীদের অতিরিক্ত কনকশর এস্টেট মহকুমা সদরে একজন উকিল রেখেছিলো, যাকে বছরে প্রায় ১০০ টাকা করে দেওয়া হতো, এবং মামলা পরিচালনার জন্য প্রচুর টাকা ব্যয় করা হতো।[২৮]

**সারণি ৮: ১৮৯১ সালে কনকশর এস্টেটের সংস্থাপনা**

| কর্মচারীদের পবিচয় | সংখ্যা | বার্ষিক বেতন (টাকা) |
|---|---|---|
| ম্যানেজার | ১ | ৬০০ |
| প্রধান তহশিলদার, যিনি সার্কেল তহশিলদারদের নিকট থেকে হিসাব গ্রহণ করেন এবং মাঝেমধ্যে খাজনা আদায় করেন | ১ | ১৮০ |
| দেশীয় ভাষার মুহুরি | ১ | ১২০ |
| ইংরেজি জানা কেরানি | ১ | ১৮০ |
| পিয়ন | ১ | ৬০ |
| সার্কেল তহশিলদার | ২ | ৩৬০ |
| তহশিলদারদের অধীনস্থ পিয়ন | ৪ | ২৪০ |
| মহকুমা সদরের পিয়ন, যারা ম্যানেজারের নিকট চিঠিপত্র আদান-প্রদানের কাজে নিয়োজিত ছিলো, মাঝেমধ্যে এরা খাজনা আদায়ের কাজে তহশিলদারদের অধীনেও কাজ করতো | ২ | ৯৬ |
| মোট | ১৩ | ১৮৩৬ |

উৎস: Cllr. Far. to Cmmr. Dac., No. 259/VIII-1 G, 5 May 1891, BR, LR Dept., WAE Br., File 21 of 1891 (RRBR).

28. 'Return No. XXXI of the Kanakshar Estate for 1904-05,' DCO, MR Dept., File XIW ⁰ of 1905-06 (NAB, Rev. Bundle 40, File 605).

**সারণি ৯: ১৮৯৭ ও ১৯০৩ সালের জরিপে ও বন্দোবস্তে নিগাত কনকশর এস্টেটের প্রজাদের পদমর্যাদা ও খাজনা**

| | প্রজাদের শ্রেণী | আয়ত্তি নং | শ্রেণীপ্রতি জমি | খাজনা[ক] | প্রতি বিঘার গড় খাজনা |
|---|---|---|---|---|---|
| | ১৮৯৭ সালের জরিপ ও বন্দোবস্তের অধীনস্থ এলাকায় | | | | টাকা- আনা-পাই |
| ১ | মালিকের সির (Sir) | - | - | - | - |
| ২ | আসলে সিরে নেই তবে মালিকের দখলে | - | ১৫৬ | - | - |
| ৩ | ভোগস্বত্বাধিকারী চাষের অধীনে | ৭৮ | ১,৮৪২ | ১,২৭৫ | ০-১১-১ |
| ৪ | নির্দিষ্ট হার বা নির্দিষ্ট খাজনার রায়ত | ২ | ৩ | ২ | ০-১০-৮ |
| ৫ | স্থায়ী রায়ত | ১,২৩৮ | ৮,১৭৫ | ১২,৪৫০ | ১-৮-৪ |
| ৬ | দখলি রায়ত | ৭ | ১২ | ৩২ | ২-১০-৮ |
| ৭ | দখলহীন রায়ত | ১১১ | ২৪০ | ৫৪৩ | ২-৪-২ |
| ৮ | লাখেরাজ প্রজা | ৯৯ | ৪৭৭ | - | - |
| | মোট | ১,৫৩৫ | ১০,৯০৫ | ১৪,৩০৪ | - |
| | ১৯০৩ সালের জরিপ ও বন্দোবস্তের অধীনস্থ এলাকায় | | | | |
| ১ | মালিকের সির | - | - | - | |
| ২ | আসলে সিরে নেই তবে মালিকের দখলে | - | ১১২ | - | - |
| ৩ | ভোগস্বত্বাধিকারীদের চাষের অধীনে | ২৩১ | ১১২[খ] | ১৫৬ | ১-৬-৩ |
| ৪ | নির্দিষ্ট হার বা নির্দিষ্ট খাজনার রায়ত | ৩ | ৫ | ২ | ০-৬-৫ |
| ৫ | স্থায়ী রায়ত | ৭১২ | ২,০৭৩ | ২,৮০০ | ১-৫-৭ |
| ৬ | দখলি রায়ত | - | - | - | - |
| ৭ | দখলহীন রায়ত | ৭৪ | ৮২ | ১২৫ | ১-৮-৫ |
| ৮ | লাখেরাজ প্রজা | ২০৬ | ১৩৯[গ] | - | - |
| | মোট | ১,২২৬ | ২,৫২৩ | ৩,০৮৩ | - |

উৎস: 'Appendix B' to 'Kanakshar SSR 1897'; 'Appendix III' to 'Kanakshar SSR 1903'.

টীকা: ক এই কলামে ১৮৯৭ সালের জরিপ ও বন্দোবস্তে জরিপকৃত যাবতীয় জমির খাজনা দেখানো হয়েছে।

খ উপরোক্ত ভূমি অধিকারীদের অধীনস্থ ৪৮৪ জন রায়তের ৪১৩ বিঘা জমির মধ্যে এই ১১২ বিঘা অন্তর্ভুক্ত হয়নি,

গ ১৩৯ বিঘা জমির মধ্যে ১০৮ বিঘা লাখেরাজ জমির অধীনস্থ ২৬৮ জন রায়তের দখলে ছিলো।

**সারণি ১০: প্রজাবিলির তুলনা: কনকশর, পালং এবং ফরিদপুর**

| প্রজার শ্রেণী | সংখ্যা | | | এলাকা | | |
|---|---|---|---|---|---|---|
| | ক | পা | ফ | ক | পা | ফ |
| | % | % | % | % | % | % |
| ১ মালিকের সির | - | ২.০ | ১.৮ | - | ৪.৮ | ২.৯ |
| ২ আসলে সিরে নেই তবে মালিকের দখলে | ০.০ | - | - | ১.৪ | - | - |
| ৩ ভোগস্বত্বাধিকারীদের চাষের অধীনে | ৫.১ | ১৬.২ | ১৪.১ | ১৬.৯ | ৫.৮ | ৮.২ |
| ৪ নিদিষ্ট হার বা নির্দিষ্ট খাজনার রায়ত | ০.১ | ১.২ | ৩.২ | ০.০ | ০.৫ | ০.৫ |
| ৫ স্থায়ী রায়ত | ৮০.৭ | ৬৪.৫ | ৫৭.০ | ৭৫.০ | ৭১.৪ | ৬৯.৫ |
| ৬ দখলি রায়ত | ০.৫ | ০.১ | ০.৫ | ০.১ | ০.১ | ৪.৮ |
| ৭ দখলহীন রায়ত | ৭.২ | ৫.৮ | ২.৪ | ২.২ | ১৩.৯ | ০.৬ |
| ৮ লাখেরাজ প্রজা | ৬.৪ | ৩.২ | ২.৮ | ৪.৪ | ০.৩ | ৪.২ |
| ৯ নিম্নরায়ত | - | ৭.০ | ১৮.৩ | - | ৩.২ | ৯.৩ |
| ১০ ফসলে-খাজনা | - | ২.৪ | ১১.২ | - | ১.৩ | ৬.৩ |

উৎস: 'Appendix B' to 'Kanakshar SSR 1897', Faridpur SSR pp. vi-vii.

টীকা: শুধু ১৮৯৭ সালের জরিপ ও বন্দোবস্ত অনুযায়ী কনকশর এস্টেটের হিসাব। ক, পা, এবং ফ যথাক্রমে কনকশর, পালং এবং ফরিদপুর।

৯ নং সারণিতে উল্লিখিত বহুসংখ্যক ভোগস্বত্ব ও কমবেশি ১৩,০০০ বিঘা ভূসম্পত্তি নিয়ন্ত্রণের কাজে এই ধরনের সংস্থাপনা ছিলো; এছাড়া, ১০ নং সারণিতে ফরিদপুর জেলা ও পালং থানার ভোগস্বত্বের তুলনা করা হয়েছে। উল্লেখযোগ্য যে, সংখ্যা ও আয়তনের দিক দিয়ে ফরিদপর ও পালংয়ের চেয়ে কনকশর এস্টেটের স্থায়ী রায়ত ও লাখেরাজ প্রজার সংখ্যা বেশি ছিলো; এবং সংখ্যার দিক দিয়ে ক্ষুদ্রতম হওয়া সত্ত্বেও পালং ও ফরিদপুরের চেয়ে কনকশর এস্টেটে প্রজাদের দখলাধীন জমির আয়তন বৃহত্তর ছিলো। ভোগস্বত্ব ও লাখেরাজ জমির মালিকদের আপেক্ষিক শক্তিশালী অবস্থান খুব সম্ভবত এই এলাকার সামাজিক চরিত্রকে প্রতিফলিত করে, যে এলাকা ছিলো উচ্চবর্ণীয় হিন্দুদের দ্বারা ঘনবসতিপূর্ণ। বস্তুত, ১৯০৩ সালের কনকশর এস্টেটের জরিপ ও বন্দোবস্ত রিপোর্টে বলা হয়েছে: 'মধ্যস্বত্বভোগীদের অধিকাংশ তাদের ভূস্বামীর [অর্থাৎ চট্টোপাধ্যায়দের] মতো অভিন্ন শ্রেণীর ও অভিন্ন সামাজিক মর্যাদা সম্পন্ন হিন্দু।'[২৯] এই ধরনের সামাজিক পরিস্থিতিতেই হয়তো চট্টোপাধ্যায়গণ তাদের প্রতি নমনীয় মনোভাব গ্রহণ করতে অনুপ্রাণিত হয়েছিলেন।

২৯. 'Kanakshar SSR 1903', par. 1.

চিত্র ৩: প্রজাদের সঙ্গে কনকশর এস্টেটের সম্পর্ক




উৎস: 'Appendix III' to 'Kanakshar SSR 1903.'

টীকা: ৯.১ নং চিত্রের টীকা দ্রষ্টব্য। এছাড়া এখানে রায়ত বলতে সব ধরনের রায়তকে বুঝানো হচ্ছে, যেমন, নির্দিষ্ট হার ও খাজনা রায়ত, স্থায়ী রায়ত, দখলি রায়ত ও অস্থায়ী রায়ত।

সর্বোপরি, সবচেয়ে তাৎপর্যপূর্ণ বিষয় হলো, কনকশরে বর্গাদার এবং নিম্নায়তদের সম্পূর্ণ অনুপস্থিতি। কনকশর এস্টেনের জরিপ ও বন্দোবস্ত কার্যক্রম নিয়মানুগ যথাযথ পদ্ধতিতে পরিচালিত হয়েছিলো কি না, সে বিষয়ে সন্দেহ রয়েছে। উদাহরণস্বরূপ, এই এস্টেটে স্থায়ী রায়তের উচ্চ শতকরা হারের রেকর্ড খুব সম্ভবত জরিপ পদ্ধতির অসম্পূর্ণতাকেই নির্দেশ করে। তা সত্ত্বেও সন্দেহের কোনো অবকাশ নেই যে, কনকশরে এমন কোনো কৃষক ছিলো না, যারা চট্টোপাধ্যায়দের সরাসরি ফসলে-খাজনা প্রদান করতো, কেননা, সেটেলমেন্ট রিপোর্টে সুস্পস্টভাবে বলা হয়েছিলোঃ 'কোনো ফসলে-খাজনা গ্রহণ করা যায় না।'[৩০] (ধনী রায়তদের অধীনে বর্গাদার গ্রহণ করার যথেষ্ট সম্ভাবনা তাতে অবশ্যই বাধাগ্রস্ত হয় না)। বলার অপেক্ষা রাখে না যে, বর্গাদারদের এই অনুপস্থিতি ছিলো চট্টোপাধ্যায়দের এস্টেটের ব্যবস্থাপনা নীতিতে রায়তি জমি হস্তান্তর এবং তার অংশ ক্রয় করার ব্যাপারে নিষেধাজ্ঞারই স্বাভাবিক পরিণতি।[৩১]

**সারণি ১১: কনকশর, পালং এবং ফরিদপুরে খাজনার হার**

| রায়তদের শ্রেণী | কনকশর<br>টাকা-আনা-পাই | পালং<br>টাকা-আনা-পাই | ফরিদপুর<br>টাকা-আনা-পাই |
|---|---|---|---|
| নির্দিষ্ট হার ও নির্দিষ্ট খাজনার রায়ত | ২-১-৩ | ৩-৯-৫ | ২-৬-৭ |
| স্থায়ী রায়ত | ৪-৯-১ | ৩-১৩-১ | ২-৯-২ |
| দখলি রায়ত | ৮-২-৪ | ৪-০-৮ | ২-১০-৬ |
| অস্থায়ী রায়ত | ৪-১-১০ | ৩-৭-০ | ১-১২-৩ |

উৎস: 'Appendix B' to Kanakshar SSR 1897; Faridpur SSR, p.x.

এরপর, খাজনা আদায়ের দিক থেকে চট্টোপাধ্যায়দের সঙ্গে প্রজাদের, বিশেষভাবে রায়তদের সঙ্গে সম্পর্ক কেমন ছিলো তা পরীক্ষা করে দেখা যেতে পারে। ১৯০৩ সালের জরিপ ও বন্দোবস্তের উপর নির্ভর করে ৩ নং চিত্র তৈরি করা হয়েছে, যে জরিপে এস্টেটের ৬ ভগের ১ ভাগ মাত্র সম্পন্ন হয়। এতে দেখা যায় যে, এস্টেটের এই অংশের ১,৫৪১ জন রায়তের মধ্যে ৭৮৯ জন বা শতকরা ৫১ জন রায়ত স্বত্বাধিকারীর প্রত্যক্ষ নিয়ন্ত্রণে ছিলো। আয়তনের দিক দিয়ে ২,৯২১ বিঘার মধ্যে ২,২৭২ বিঘা বা শতকরা ৭৮ ভাগ জমি এই ধরনের রায়তের অধীনে ছিলো।[৩২] তা সত্ত্বেও যে মধ্যস্বত্বায়ন প্রক্রিয়া ভূস্বামীদের নিকট থেকে রায়তকে আইনগতভাবে অধিকতর দূরে সরিয়ে রাখে,

৩০. 'Kanakshar SSR 1897', par. 23.

৩১. জমিদারি প্রথায় কৃষকের সামাজিক অস্তিত্ব উপাদানের সঙ্গে সম্পর্কিত। এই বিষয় পরবর্তী পঞ্চদশ অধ্যায়ে আলোচিত হয়েছে।

৩২. বন্দোবস্তের সময় কিছু রায়তকে দুইবার এমনকি তিনবারও গণনা করা হয়েছে, তবে ৩ নং চিত্রে তা বিবেচনার মধ্যে আনা হয়নি।

চট্টোপাধ্যায়গণ তা অতিক্রম করতে পেরেছিলেন রায়ত এবং জমির সঙ্গে কল্পনাতীত অসাধারণ মাত্রায় সরাসরি যোগাযোগ সৃষ্টি করে।[৩৩] (এ প্রসঙ্গে একাদশ অধ্যায় দ্রষ্টব্য)।

কনকশরের ভূমিব্যবস্থাপনায় খাজনার হার ছিলো অত্যন্ত বেশি। কতোটা বেশি ছিলো তা ১১ নং সারণিতে দেখানো হয়েছে। জানা যায়, ফরিদপুর জেলার মধ্যে পালং থানার খাজনার হার ছিলো সর্বাধিক, কনকশরের খাজনা ছিলো তার চেয়েও বেশি। ফরিদপুর জেলার গড় খাজনার তুলনায় কনকশরের স্থায়ী রায়তদের খাজনার হার শতকরা ৭৮ ভাগ বেশি ছিলো। আগেই উল্লেখ করা হয়েছে যে কনকশরে কোনো ফসলে-খাজনা ছিলো না। কিন্তু প্রকৃতপক্ষে এটা করে কনকশর এস্টেটের পক্ষ হতে রায়তদের বিদ্রোহী করে তোলার ঝুঁকি নেবার প্রয়োজন খুব কমই ছিলো, কেননা ইতোমধ্যে তাঁরা অতি উচ্চ হারে টাকার খাজনা আদায়ে সফলকাম হয়েছিলেন। সম্ভবত তিনটি উপাদান মিলিত হয়ে এই অস্বাভাবিক উচ্চ খাজনা বৃদ্ধি সম্ভব করে তুলেছিলো। প্রথমত, পূর্বেই উল্লেখ করা হয়েছে, খাজনা প্রদানকারী রায়তদের সঙ্গে চট্টোপাধ্যায়গণ গভীরভাবে সরাসরি সম্পর্ক স্থাপন করেছিলেন, অধিকন্তু তাদের এস্টেটটি গঠিত ছিলো একই স্থানে কেন্দ্রীভূত ভূস্বামীদের সুগ্রন্থিত কর্ম প্রক্রিয়ায়। এর ফলে তারা রায়তদের উপর ব্যাপক কর্তৃত্ব করতে পারতেন এবং একইভাবে তাদের সঙ্গে ধীর-স্থির আচরণ করতে পারতেন। দ্বিতীয়ত, পালং থানার ভূস্বামীরা একটি শক্তিশালী সঙ্ঘ গঠনে সক্ষম হয়েছিলো, যার মধ্যে কনকশর এস্টেটও ছিলো। বস্তুত, জে. সি. জ্যাক (J. C. Jack) লিখেছিলেন: 'পালং হচ্ছে একটিমাত্র থানা যেখানকার ভূস্বামীরা মূল্যবৃদ্ধির সঙ্গে সঙ্গতি রেখে খাজনার হার বাড়িয়েছে।'[৩৪] সর্বোপরি, ইদিলপুর পরগনার মালিক কালীকৃষ্ণ ঠাকুর ছিলেন সবচেয়ে সেয়ানা ও হিসাবি জমিদার, ভূসম্পত্তি দেখাশোনার কাজে যিনি তার অধিকাংশ সময় ব্যয় করতেন।[৩৫] এই শক্তিশালী সঙ্ঘের সদস্যরূপে চট্টোপাধ্যায়রাও খাজনা বাড়ানোর পদক্ষেপ নিয়েছিলেন। শেষত, রায়তদের মধ্যে ক্ষুদ্র পণ্যদ্রব্য উৎপাদনের উন্নয়ন খাজনা বৃদ্ধির জন্য অনুকূল অবস্থা সৃষ্টিতে সহায়ক হয়। জানা যায়, কনকশরের রায়তরা ছিলো বিত্তবান, এবং যদি তারা সত্যি সত্যিই বিত্ত সঞ্চয় করতে সমর্থ হয়ে থাকে, তাহলে তা বাজারের জন্য পাট ও আখ উৎপাদন ছাড়া আর কোনোভাবে সম্ভব ছিলো না। কনকশরের সেটেলমেন্ট অফিসার এর প্রতিটি সম্পর্কে সংক্ষিপ্তভাবে লেখেন:

> ব্যাপকভাবে পাটের চাষ করা হয় এবং তা রপ্তানি করা হয়, যা প্রধানত ও সম্ভবত একমাত্র বাণিজ্যিক পণ্য।
>
> আখ, যার থেকে গুড় তৈরি করে নিকটবর্তী বাজার, এমনকি, মাদারীপুরে বিক্রির জন্য পাঠানো হয়।[৩৬]

---

৩৩. এম এম ইসলামও এ ব্যাপারে অভিন্ন মত পোষণ করেছেন (M M Islam, 'Subinfeudation,' p. 209)। অপিচ দ্রষ্টব্য, N. Mukherjee. A Bengal Zamindar, p. 95

৩৪. Faridpur SSR, par. 74.

৩৫. Ghose, Indian Chiefs, part 2, p. 214

৩৬. 'Kanakshar SSR 1903,' par. 1.

রায়তদের উৎপাদিত পণ্যদ্রব্য এ অঞ্চলের ছোট নদীতীরে অবস্থিত বহুসংখ্যক গঞ্জে বাজারজাত করা হতো এবং এদের মধ্যে মাদারীপুর, ভোজেশ্বর, ডামুড্যা, হাটুরিয়া প্রভৃতির নাম উল্লেখযোগ্য (মানচিত্র দ্রষ্টব্য)।[৩৭] নিজস্ব ব্যবসা-বাণিজ্যের মাধ্যমে রায়তদের অর্জিত এই বিত্তের উপর শক্তিশালী ভূস্বামী শ্রেণী হস্তক্ষেপ করার ফলে সাধারণভাবে খাজনা বৃদ্ধির পথ প্রস্তুত হয়েছিলো।

কনকশর এস্টেটে খাজনা আদায়ের পদ্ধতি সম্পর্কে বলা হয়েছে:

> ওয়ার্ডস্ এস্টেটে একই গ্রামের প্রজারা অভিন্ন হারে খাজনা পরিশোধ করে না; কেউ বেশি হারে খাজনা দেয়, কেউ কম হারে খাজনা দেয়, যদিও উভয়েই অভিন্ন মানের জমি ভোগ করে থাকে।...রায়তদের জোতজমির হিসাব করতে গিয়ে দেখা যায়, ওয়ার্ডস্ এস্টেট এবং অন্যান্য জমিদারের এস্টেটের জমির কোনো শ্রেণীকরণ করা হয়নি। সমস্ত জমিই প্রজার জোতজমি, যার মধ্যে রয়েছে বসতবাটি, বাগানবাড়ি, প্রথম শ্রেণীর নাল, যার খাজনা ভূস্বামী কর্তৃক থোক হিসাবে নির্ণীত, তবে যে সব প্রজার বড় ধরনের বসতবাটি বা বাগানবাড়ি রয়েছে, তারাই অধিক হারে খাজনা পরিশোধ করে।[৩৮]

সমগ্র এলাকায় জমির কর নিরূপণের জন্য কোনো নিয়মানুগ প্রয়াস গ্রহণ করা হয়নি, বলা যায় কনকশর এস্টেটে এ ব্যবস্থা ছিলোই না, কিন্তু মোট ধরে খাজনা আদায় করা হতো। তবে অনুরূপভাবে কোথাও কিস্তি [নিয়মিত ব্যবধানে খাজনা পরিশোধ] চালু ছিলো না। ভিলেজ নোটে অকপটে বলা হয়েছে: 'কিস্তি অনুসারে খাজনা আদায় করার কোনো রীতি নেই...রায়তদের খুশিমতো বা রায়ত যখন পারে, তখন খাজনা পরিশোধ করে।'[৩৯] তাই এটা খুবই স্বাভাবিক যে, যখন কোর্ট অব ওয়ার্ডস এস্টেটের দায়িত্ব গ্রহণ করেছিলো তখন 'সম্পত্তির কোনো পদ্ধতিগত হিসাব ছিলো না এবং ভূস্বামী ও প্রজার সম্পর্কও সন্তোষজনক ছিলো না।'[৪০] এস্টেটের খাজনার ব্যাপারে নিয়মতান্ত্রিকতার পরিবর্তে যথেচ্ছাচার লক্ষ করা যায়, এবং পূর্বে উল্লেখিত খাজনার বৃদ্ধিতে ভূস্বামীদের ক্ষমতার অযৌক্তিক দাবিই কার্যকর হতো। এভাবে কনকশর এস্টেটে প্রজার অসন্তোষ ভূস্বামী-প্রজা সম্পর্কে গুপ্তভাবে থাকে।[৪১]

এতক্ষণ বৈধ খাজনা আদায় সম্পর্কে বলা হলো। কোর্ট অব ওয়ার্ডসের ব্যবস্থাপনায় আবওয়াব বা বেআইনি কর আদায়ের রীতি সম্পর্কে অবহিত হওয়া যায়। ভিলেজ নোটে লেখা হয়েছিলো:

> শ্যামাচরণ চট্টোপাধ্যায়ের আমলেও আবওয়াব চালু ছিলো:
>
> (১) আউখ চর্চা [ইক্ষু প্রক্রিয়াকরণ], তথা
> প্রতি কারখানা থেকে ১ মণ গুড়
>
> (২) কালী পূজা খরচ

৩৭. Faridpur SSR, pars. 32, 36; 'Kanakshar SSR 1903,' par. 1.

৩৮. Sub-Deputy, Cllr. Kalkini to Cllr. Far., No 92W, 25 July 1894, BR, LR Dept., WAE Br., File 225 of 1893 (RRBR).

৩৯. 'Village Note No. 22 (Chhatiani) appended to 'Kanakshar SSR 1903.'

৪০. 'Final Report 1907', par. 5.

৪১. চতুর্দশ পরিচ্ছেদে খাজনা আদায় সমস্যা সম্পর্কে আরো আলোচনা করা হবে।

রায়তদের পরিস্থিতি অনুযায়ী

(৩) পুণ্যাহ নজর
প্রতি রায়তে জমায় ১ টাকা, যাদের বার্ষিক জমা ১০ টাকার বেশি।

(৪) রাজধুতি [জমিদারের কটিবস্ত্র]
জমিদারের পরিবারে অনুষ্ঠিত বিয়ে উপলক্ষে ধার্যকৃত আবওয়াব

(৫) দুর্গা ভেট [দুর্গা পূজার উপহার]
দুর্গা পূজা উপলক্ষে।[৪২]

এই তালিকায় উল্লেখিত সব ধরনের আবওয়াব অন্তর্ভুক্ত হয়েছে ধরে নিলে, এইসব আবওয়াবে টাকার পরিমাণ যে খুব বেশি হতো, না নয়। বরং এইসব আবওয়াব ভূস্বামী ও রায়তদের মধ্যে সামাজিক সম্পর্ক এবং কিছু মাত্রায় অর্থনৈতিক সম্পর্ক প্রতিফলনের দিক দিয়ে তাৎপর্যপূর্ণ ছিলো। এই অঞ্চলের পর্যাপ্ত গুড় কারখানার উপর একটি আবওয়াব ধার্য করার মধ্য দিয়ে অর্থনৈতিক দিকের প্রতিফলন ঘটে। এই হস্তক্ষেপ অবশ্যই গ্রামীণ আখ শিল্পের বিকাশকে ব্যাহত করেছিলো। জমিদারিপ্রথায় ভূস্বামী ও রায়তের সম্পর্কের ক্ষেত্রে অন্যান্য আবওয়াবগুলো সামন্ততান্ত্রিক ও গোষ্ঠীপতি শাসিত চরিত্রের প্রকাশ করে। ত্রয়োদশ অধ্যায়ে এ বিষয়ে বিস্তারিত আলোচনা করা হবে।

**সারণি ১২: কনকশর এস্টেটের মোট আয় ও ব্যয়**

(৩ ফেব্রুয়ারি ১৮৯১ থেকে ১ সেপ্টেম্বর ১৯০৬ পর্যন্ত)

| | আয় | টাকা | % |
|---|---|---|---|
| ১ | এস্টেট থেকে আদায়কৃত খাজনা ও কর | ৩,১৯,৫৪৯ | ৯০.২ |
| ২ | অন্যান্য বিষয়ের মধ্যে সরকারি ঋণপত্রের সুদ, ঋণ আদায়, ইত্যাদি | ১৩,০৬৬ | ৩.৭ |
| ৩ | অনির্ধাবিত হিসাব | ২১,৬৫৩ | ৬.১ |
| | মোট আয় | ৩,৫৪,২৬৮ | ১০০.০ |

| | ব্যয় | | |
|---|---|---|---|
| ১ | এস্টেটের জন্য সরকারকে প্রদত্ত রাজস্ব ও কর | ৮,৪৪০ | ২.৪ |
| ২ | ট্যাক্স, যেমন– পৌরকর, আয়কর, চৌকিদারি ট্যাক্স, ইত্যাদি[ক] | ১.২৫১ | ০.৪ |
| ৩ | এস্টেটের নিকট প্রাপ্য ঊর্ধ্বতন ভূস্বামীকে প্রদত্ত খাজনা ও কর | ১,৪৩,২৯২ | ৪০.৪ |
| | মোট (ক) | ১,৫২,৯৮৩ | ৪৩.২ |
| ৪ | ব্যবস্থাপনার আবর্তক ব্যয়, যেমন–ম্যানেজারের বেতন, সংস্থাপন, কাছারি ঘর নির্মাণ ও মেরামত, মামলার ব্যয়, পারিতোষিক[খ], ইত্যাদি | ৫৫,২২৬ | ১৫.৬ |

৪২. 'Village Note No 22 (Chhatiani)' appended to 'Kanakshar SSR 1903'.

| | | | |
|---|---|---|---|
| ৫ | জারপ, বন্দোবস্ত, পারমাপ ও বাটোয়ারা | ৭,৩৩৩ | ২.১ |
| | মোট (খ) | ৬২,৫৫৯ | ১৭.৭ |
| ৬ | ভূস্বামীর সাংসারিক ব্যয়, যার মধ্যে রয়েছে মালিক ও পরিবারের ভাতা, ধর্মীয় ও সামাজিক অনুষ্ঠান, ডাক্তারের ফি, ঔষধ, শিক্ষা ইত্যাদি | ৫৮,৮৭৩ | ১৬.৬ |
| | মোট (গ) | ৫৮.৮৭৩ | ১৬.৬ |
| ৭ | বিবিধ | ২,৫২১ | ০.৭ |
| ৮ | অনির্ধারিত হিসাব | ২৩,৬৭০ | ৬.৭ |
| | মোট (ঘ) | ২৬,১৯১ | ৭.৪ |
| ৯ | ঋণ পরিশোধ | ৭,৪১৭ | ২.১ |
| ১০ | বিনিয়োগ | ১৩,০৩৪ | ৩.৭ |
| ১১ | এস্টেট, দালানকোঠা ও অস্থাবর সম্পত্তির যথাযথভাবে রক্ষণাবেক্ষণ[গ] | ২৫,৭৬১ | ৭.৩ |
| ১২ | স্কুল ও দাতব্য চিকিৎসালয়ে দান, ভূসম্পত্তির উন্নয়ন প্রভৃতি | ৭,৪৫০ | ২.১ |
| | মোট (ঙ) | ৫৩,৬৬২ | ১৫.১ |
| | মোট ব্যয় | ৩,৫৪,২৬৮ | ১০০ |
| এক | মোট আয়- মোট (ক)= সর্বমোট খাজনা আয় | ২,০১,২৮৫ | ৫৬.৮ |
| দুই | এক - মোট (খ) = অবশিষ্ট খাজনা আয় | ১,৩৮,৭২৬ | ৩৯.২ |
| তিন | দুই- (গ) ও (ঘ) = উদ্বৃত্ত | ৫৩,৬৬২ | ১৫.১ |

উৎস: 'Table VI, Return No. XXXI,' appended to 'Final Report 1907.'

টীকা: ক মোট ৪,৩৯৪ টাকা কর এর মধ্যে অন্তর্ভুক্ত হয়নি।

খ পারিতোষিক সম্পর্কে পরিশিষ্ট দ্রষ্টব্য।

গ চট্টোপাধ্যায়দের বসতবাটির উন্নয়ন ও জেলা শহরে একটি ভূসম্পত্তি কেনার জন্য এই অর্থ খরচ করা হয়েছিলো।

## ৪. অর্থনৈতিক কর্মকাণ্ড

এস্টেটের আর্থিক কর্মকাণ্ড সম্পর্কে আলোচনার জন্য দরকার ভূস্বামীদের নিজস্ব জমাখরচের খাতাকে গভীরভাবে বিচার-বিশ্লেষণ করা, কারণ এ ব্যাপারে কোর্ট অব ওয়ার্ডসের রেকর্ড ততোটা উপযোগী নয়। পরিশিষ্টে যেমন আলোচনা করা হয়েছে যে কোর্ট অব ওয়ার্ডসের আর্থিক ব্যবস্থাপনার হালচাল স্বাধীন ভূস্বামীদের চেয়ে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয়ে পৃথক ছিলো, যেমন— উচ্চ হারে খাজনা আদায়, উচ্চ হারের ব্যবস্থাপনা ব্যয়, উদ্বৃত্ত অর্থ কাজে লাগাতে কঠোর নীতি গ্রহণ, এবং বিবিধ খাতে প্রচুর

৪৩. পরিশিষ্ট দ্রষ্টব্য। [পূর্ববাংলার ভূমি ব্যবস্থাপনা' গ্রন্থের পরিশিষ্ট কোর্ট অব ওয়ার্ডসের রেকর্ড সম্পর্কিত টাকা দেওয়া হয়েছে। পৃ: ২৫৭। – সম্পাদক।

পরিমাণ অর্থের সংস্থান।[৪৩] যেহেতু ব্যক্তিগত হিসাবের খাতাপত্র পাওয়া খুব কঠিন, সেহেতু কোর্ট অব ওয়ার্ডস প্রণীত বিভিন্ন আর্থিক প্রতিবেদনের মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ ৩১ নং রিটার্নকে বিশ্লেষণের জন্য গ্রহণ করা যেতে পারে। এই প্রয়াসের উদ্দেশ্য একটি এস্টেটের আর্থিক বিষয়সমূহ সম্পাদন সম্পর্কে মোটামুটি ধারণা প্রদান এবং এভাবে ভবিষ্যৎ গবেষণার স্থান চিহ্নিতকরণ ব্যতীত বেশি কিছু নয়।[৪৪]

৩১ নং রিটার্ন একটি আর্থিক প্রতিবেদন, কোর্ট অব ওয়ার্ডস যা রাজস্ব বোর্ডকে প্রতি বছর প্রদান করতো। কোর্ট অব ওয়ার্ডসের ব্যবস্থাপনার অধীনে থাকার সময়ে কনকশর এস্টেটের যাবতীয় আর্থিক লেনদেনের পরিচয় সংবলিত ৩১ নং চূড়ান্ত রিপোর্টের উপর ভিত্তি করে ১২ নং সারণিটি তৈরি করা হয়েছে।

আয়ের দিকে লক্ষ করলে দেখা যাবে যে কনকশর এস্টেটের শতকরা ৯০ ভাগ আয় ছিলো খাজনা থেকে। বাকি আয়ের অধিকাংশই অনির্ধারিত হিসাবের, যেখানে সরকারি জামিনের সুদ ছিলো মাত্র ২,৪০৬ টাকা। তাছাড়া খাজনা সম্পর্কিত আয়ের হিসাব-নিকাশ ৯.১৩ নং সারণিতে দেখানো হয়েছে। এতে প্রমাণিত হয় যে, অধিকাংশ খাজনা-আয় প্রজাদের নিকট থেকে আসতো। লাভের হিসাবে সব ধরনের ভোগস্বত্বের চেয়ে রাজস্ব প্রদেয় ও লাখেরাজ ভূসম্পত্তির শতকরা ১৬ ভাগ বেশি ছিলো। তবে সামগ্রিক লাভের বিচারে পরের অংশ ছিলো খুবই সামান্য। অধিকন্তু, খাজনার চলতি দাবির মোট আদায়ের শতকরা হার মফস্বল খাজনার মোট বাৎসরিক আয়ের সাথে প্রায়ই সাদৃশ্যপূর্ণ, যা বেশি হলে ১০৪.০% দাঁড়ায়। এই হার শতকরা একশ' খাজনা হিসাবে ১৯,৬২৭ টাকা মোট খাজনা আদায়ের মধ্যে অন্তর্ভুক্ত হয়েছিলো। খাজনা আদায়ের এই উচ্চ হার স্বাভাবিকভাবে কোর্ট অব ওয়ার্ডসের কঠোরতাকেই নির্দেশ করে।

ব্যয়ের হিসাবে উল্লেখযোগ্য হলো, কনকশর এস্টেটের শতকরা ৪৭.৫ ভাগ আদায়কৃত খাজনার টাকা সরকারকে ভূমিরাজস্ব হিসাবে এবং উর্ধতন ভূস্বামীদের খাজনা হিসাবে প্রদান করা হতো।[৪৫] এটাও মনে রাখা যেতে পারে যে, ট্যাক্স পরিশোধের বাধ্যবাধকতা তেমন কঠোর ছিলো না। ১২ নং সারণিতে প্রদর্শিত ট্যাক্সের হিসাবের সঙ্গে অন্যান্য করের পরিমাণ (৪,৩৯৪ টাকা) যোগ করা হলে, মোট ট্যাক্সের পরিমাণ দাঁড়ায় ৫,৬৪৫ টাকা। এমনকি ভূমিরাজস্বকে যদি এক ধরনের ট্যাক্স হিসাবে গণ্য করা যায় তাহলে এখানে উল্লেখযোগ্য পরিবর্তন দেখা যায় না, তখন এই হিসাবে মোট ট্যাক্স হয় ১৪,০৮৫ টাকা, যা মোট আয়ের শতকরা ৪.০ ভাগ। খাজনা আয়ের উপর সামান্য ট্যাক্স নির্ধারণ ভূস্বামীদের প্রতি ঔপনিবেশিক শাসকদের গৃহীত নীতির উল্লেখযোগ্য বৈশিষ্ট্য। অতঃপর ১২ নং সারণির (ক)- তে উল্লেখিত মোট খাজনা আয়ের সঙ্গে মোট আয়ের হিসাবের তফাত কতটা, তা দেখা যেতে পারে। তাতে দেখা যায়, মোট খাজনা আয় মোট আয়ের শতকরা ৫৬.৮ ভাগ।

৪৪. পরবর্তী অধ্যায়সমূহ (১) খাজনার অভিহিত মূল্য, (২) উচ্চতর ভূস্বামীদের ভূমিরাজস্ব ও খাজনা প্রদান, এবং (৩) বকেয়া খাজনা ছাড়া অন্য কোনো আর্থিক অঙ্কের ব্যাখ্যা প্রদান করা থেকে আমরা বিরত থাকবো। [মূল গ্রন্থের জন্য প্রযোজ্য –সম্পাদক]

৪৫. অন্যান্য ভূস্বামীদের বেলাতেও এ ঘটনা ঘটে। বিস্তারিত আলোচনার জন্য একাদশ অধ্যায় দ্রষ্টব্য। [মূল গ্রন্থের জন্য প্রযোজ্য –সম্পাদক]

ব্যবস্থাপনা ব্যয়ের ক্ষেত্রে দেখা যায় (১২ সারণির ক্রমিক ৪ ও ৫) এই হার শতকরা ১৭.৭ উচ্চ পর্যায়ে পৌঁছে। কনকশর এস্টেট সম্পূর্ণভাবে খাস ব্যবস্থাপনায় ছিলো যা এই অবস্থার জন্য দায়ী। যাই হোক, অগ্রাহ্য করা যায় না যে খাস ব্যবস্থাপনা প্রাথমিক দৃষ্টিতে ব্যয়বহুল, কিন্তু প্রকৃতপক্ষে এক্ষেত্রে বহুবিধ ক্ষতিপূরণ সুবিধাসমূহ ছিলো। খাস তত্ত্বাবধানে থাকলে ভূস্বামীদের পক্ষে সম্ভাব্য সর্বাধিক পরিমাণে খাজনার হার বাড়ানো সম্ভব হয়, এবং রায়তদের উপর সরাসরি নিয়ন্ত্রণ প্রতিষ্ঠার জন্য মধ্যস্বত্বভোগীদের সমূলে উৎপাটন করা যায়। আমরা যদি মোট খাজনার আয়ের সাথে ব্যবস্থাপনা ব্যয়ের পার্থক্য লক্ষ করি তাহলে দেখা যাবে যে বাদসাদ দিয়ে খাজনার আয় মোট আয়ের শতকরা ৩৯.২ ভাগ।

**সারণি ১৩: কনকশর এস্টেটের খাজনার আয়**

| | আদায় (ক) | পরিশোধ[ক] (খ) | অবশিষ্ট[গ/ক] (গ) | × ১০০ (ঘ) |
|---|---|---|---|---|
| রাজস্ব প্রদেয় ও লাখেরাজ ভূসম্পত্তি থেকে | ২৫,৫১৯ | ৮,৪৪০ | ১৭,০৭৯ | ৬৬.৯ |
| সব ধরনের ভোগস্বত্ব থেকে | ২,৯২,৭০৮ | ১,৪৩,২৯২ | ১,৪৯,৪১৬ | ৫১.০ |
| বাড়ি ভাড়া থেকে | ১,৩২২ | ০ | ১,৩২২ | ১০০.০ |
| মোট | ৩,১৯,৫৪৯ | ১,৫১,৭৩২ | ১,৬৬,৪৯৫ | ৫২.১ |

উৎস: 'Table 1, Return No. XXXI,' appended to 'Final Report 1907.'
টীকা: ক সরকার ও উর্ধতন ভূস্বামীদের প্রাপ্য।

তৃতীয়ত, ভূস্বামীদের সাংসারিক ব্যয়-এর মধ্যে রয়েছে ৩০ সদস্যবিশিষ্ট চট্টোপাধ্যায় পরিবারের ভরণপোষণ; তিনটি নাবালক সন্তানের লেখাপড়ার খরচ; দুইজন পাচক, দুইজন চাকর ও একজন চাকরাণীর বেতন; এবং শ্রাদ্ধ, বিবাহ, উপনয়ন, দুর্গা পূজা ইত্যাদি সামাজিক ও ধর্মীয় অনুষ্ঠানাদির ব্যয়।[৪৬] নিট খাজনা আয়ের শতকরা ৪২.২ ভাগ এতে খরচ হয়। চট্টোপাধ্যায়ের নিজস্ব তত্ত্বাবধানে থাকলে এই খরচের হার হয়তো আরো বাড়তে পারতো।

অবশিষ্ট খাজনা আয় থেকে ১২ নং সারণির ৬, ৭ এবং ৮ ক্রমিকের অঙ্ককে বিয়োগ করে যা বাকি থাকে তাকে বলা যেতে পারে এস্টেট পরিচালনার উদ্বৃত্ত আয় বা লাভ। এ অঙ্ক মোট আয়ের শতকরা ১৫.২ ভাগ এবং খাজনা আয়ের শতকরা ৩৮.৭ ভাগ। কনকশর এস্টেট ছিলো বেশ আকর্ষণীয় একটি ভূসম্পত্তি, এ কথা নিঃসন্দেহে বলা যায়।

৪৬. Cllr. Far. to Cmmr. Dac., No 259/VIII-IG, 5 May 1891, BR, LR Dept., WAE Br., File 21 of 1891 (RRBR).

একই সারণির ৯ থেকে ১২ ক্রমিকসমূহে দেখানো হয়েছে কিভাবে এই উদ্বৃত্ত ৫৩,৬৬২ টাকা কাজে লাগানো হয়েছিলো। বিনিয়োগকৃত প্রায় ১৩,০০০ টাকার মধ্যে ১০,০০০ টাকা দিয়ে সরকারি ঋণপত্র ক্রয় করা হয়, যার সুদের পরিমাণ ছিলো ৮ বছরে ২,৪০৬ টাকা। অবশিষ্ট টাকা দিয়ে কিছু সম্পত্তি কেনা হয়, যথা—ফরিদপুর শহরে একখণ্ড জমি এবং ছোট একটা তালুক।[৪৭] ক্রমিক ১১-তে উল্লেখিত ২৫,৭৬১ টাকার মধ্যে ১৫,০০০ টাকা ব্যয় করা হয়েছিলো ফরিদপুরের উল্লিখিত জমির উপর একটি পাকা বাড়ি নির্মাণের জন্য, যা বার্ষিক ১,০০০ টাকায় ভাড়া দেওয়া হয় এবং ৮০০ টাকা খরচ হয়েছিলো চট্টোপাধ্যায়দের বসতবাড়িতে একটি বৈঠকখানা নির্মাণ করতে।[৪৮] দান ও সম্পদ উন্নয়নের ব্যয় (ক্রমিক ১২) ছিলো খুব সামান্য। শ্যামাচরণের ধার করা কিছু টাকাও (৭,৪৭১ টাকা) এই উদ্বৃত্ত অর্থ থেকে পরিশোধ করা হয়। কনকশর এস্টেট এভাবে মোট পাঁচভাগে তার উদ্বৃত্ত খরচ করেছিলো: ঋণ পরিশোধ করে, সরকারি ঋণপত্র কিনে, ভূসম্পত্তির বিস্তারে শহরে অস্থাবর সম্পত্তির জন্য বিনিয়োগ করে, এবং নির্মাণ কাজে। এটি একটি উল্লেখযোগ্য বৈশিষ্ট্য যে, এই উদ্বৃত্ত টাকার অংশ কোনো উৎপাদনশীল খাতে ব্যয় করা হয়নি। যাই হোক, বাংলার ভূস্বামীদের তুলনায় কনকশর এস্টেটের উদ্বৃত্ত অর্থ ব্যবহারের বিষয়টি একটি নমুনা হিসাবে গ্রহণ করা যায় কি না তা ভবিষ্যৎ গবেষণার উপর নির্ভর করছে।

### ৫. সারসংক্ষেপ

কনকশর এস্টেটের আর্থ-সামাজিক বৈশিষ্ট্যের সংক্ষিপ্ত আলোচনা করে উল্লিখিত প্রাথমিক বিশ্লেষণের উপসংহারে পৌঁছানো যেতে পারে

প্রাথমিক বিবেচনার বিষয়, এস্টেটটির উৎস ও গঠনপ্রক্রিয়া। চট্টোপাধ্যায়রা ছিলেন ভূস্বামী হিসাবে একটি নতুন প্রজন্ম। খুব সম্ভবত এর প্রতিষ্ঠাতা জগবন্ধু ছিলেন রাজস্ব বিভাগের অধস্তন কর্মচারি যিনি প্রচুর অর্থ উপার্জন করেন এবং তা জমি ক্রয়ে বিনিয়োগ করেন। খাজনা আয় ও মহাজনি ব্যবসায়ের মাধ্যমে তাঁর পুত্র শ্যামাচরণ পিতৃসম্পত্তির সঙ্গে কয়েকটি ক্ষুদ্র সম্পত্তি যুক্ত করতে সমর্থ হয়েছিলেন তাঁদের ভূসম্পত্তি বিস্তারের অন্যতম বৈশিষ্ট্য ছিলো এ রকম যে, তাঁরা কখনো রায়তি জোমজমি কেনেননি। অন্যভাবে বলা যায় যে, এটা পূর্বেই মেনে নেয়া যায় না যে রায়তি জোতজমির অবাধ হস্তান্তর অথবা তথাকথিত কৃষকদের পৃথকীভবনের সাথে চট্টোপাধ্যায়দের উত্থান জড়িয়ে ছিলো। অপরপক্ষে তাঁরা নিজেরাই তাঁদের এস্টেটে ঐ ধরনের হস্তান্তরকে নিষিদ্ধ করে তা রোধ করার চেষ্টা করেছিলেন। ভূস্বামী হিসাবে তাঁদের উদ্ভবের পটভূমি ছিলো খুবই সাধারণ: প্রথমত, চিরস্থায়ী বন্দোবস্তের লৌহকাঠামোর অধীনে সুরক্ষিত ক্রমবর্ধিষ্ণু

৪৭. 'Final Report 1907,' parts. 10, 11l Cllr Far to Cmmr. D , No 43W, 28 Dec. 1903, BB LR Dept., WAE Br., File 855 of 1903 (RRBR).

৪৮. 'Final Report 1907', parts 11, 12

মধ্যস্বত্বায়ন; এবং দ্বিতীয়ত পণ্যসামগ্রীর মতো নানা ধরনের ভূসম্পত্তি নিয়ে গঠিত ভূমিবাজার। যে সময়ে বড় ধরনের ভূসম্পত্তি সুবিন্যস্তভাবে বৃত্তাবদ্ধ হয়ে গেছে, সেই বৃত্ত না ভেঙে বা রায়ত পর্যায়ের সম্পত্তিতে হস্তক্ষেপ না করেও চট্টোপাধ্যায়গণ নিজেদেরকে ভূস্বামীর মর্যাদায় উন্নীত করতে সক্ষম হয়েছিলেন। এইসব বৈশিষ্ট্যের দিক দিয়ে তাত্ত্বিকভাবে তাদেরকে জোতদার শ্রেণীর আধাসামন্তবাদী ভূস্বামীরূপে চিহ্নিত করা যায়।

পরবর্তী আলোচ্য বিষয় রায়তদের উপর কর্তৃত্ব করার জন্য চট্টোপাধ্যায়দের ক্ষমতার উৎস। সামন্ত প্রভুদের মতো চট্টোপাধ্যায়গণ প্রকাশ্যভাবে সশস্ত্র ছিলেন না। মেনে নেয়া যায় যে পিয়ন,কুলি ইত্যাদির ছদ্মবেশে তাঁরা কিছু শক্তিধর লোক পুষতেন, কিন্তু এদের সংখ্যা খুব একটা বেশি ছিলো না। আবার আধুনিক জাপানের আধাসামন্ত বাদী ভূস্বামীদের মতো জমি কিনে নিয়ে কৃষকদের আয়ত্তে রাখার ক্ষমতাও তাঁদের ছিলো না। এটা সত্য যে তাঁদের মহাজনি ব্যবসা ছিলো। এটিকে তাঁরা বৃহত্তর পরিমাপে রায়তি জোতজমি হস্তগত করার কৌশলরূপে ব্যবহার করতে পারতেন। কিন্তু তা তাঁরা করেননি। তাঁরা হয়তো রায়তদের উপর তাঁদের কর্তৃত্ব বজায় রাখার জন্য ঋণ প্রদান করতে পারতেন, কিন্তু তা দিয়ে তাঁর রায়তদের জোতজমি কিনে ফেলার পর্যায়ে যাননি।

এ থেকে মনে হয় না যে চট্টোপাধ্যায়দের কোনো ভিত্তি ছিলো না। তাঁদের কমপক্ষে তিনটি প্রধান ভিত্তি ছিলো যা রায়তদের উপর তাদের কর্তৃত্ব প্রতিষ্ঠায় সমর্থন যুগিয়েছিলো। সর্বপ্রথম, চট্টোপাধ্যায়গণ অধিকাংশ রায়তদের সাথে প্রত্যক্ষভাবে সম্পর্ক বজায় রেখেছিলেন, অধিক ছড়ানো ও হিসাবহীন ভূসম্পত্তির চেয়ে তাঁদের ছিলো সুসংগঠিত ও নিয়তাকার ভূসম্পত্তি। চিরস্থায়ী বন্দোবস্ত, পত্তনি রেগুলেশন ইত্যাদির মাধ্যমে প্রতিষ্ঠিত ঔপনিবেশিক ভূসম্পত্তি সম্পর্ক ভূস্বামীদের কর্তৃক প্রতিষ্ঠার ক্ষেত্রে একটি দৃঢ় ভিত্তি হতে পারতো যদি ভূস্বামীগণ অতি নিপুণতার সাথে এই সুযোগের সদ্ব্যবহার করতেন। দ্বিতীয়ত, উচ্চবর্ণীয় হিন্দু হিসাবে রায়তদের উপর চট্টোপাধ্যায়দের সামাজিক, ধর্মীয় ও ব্যক্তিগত অধিকার ছিলো। বস্তুত, কালীপূজা খরচ, দুর্গা ভেট, রাজধুতি প্রভৃতি আবওয়াব আদায়ের সাফল্য তারই ইতিবাচক প্রমাণ। তদতিরিক্তি স্থানীয় সমাজ তাঁদের কর্তৃত্বকে শক্তিশালী করেছিলো। এলাকাটি ছিলো উচ্চ বর্ণের হিন্দু অধ্যুষিত, যার শীর্ষে ছিলেন কোলকাতার শক্তিশালী জমিদার কালীকৃষ্ণ ঠাকুর। খুব সম্ভবত এই সমাজিক স্তরবিন্যাসের ছত্রছায়ায় চট্টোপাধ্যায়দের মতো ক্ষুদ্র ভূস্বামীরা প্রজাদের উপর কর্তৃত্ব করতে পারতেন। তৃতীয়ত, এটা খুবই উল্লেখযোগ্য যে, আবাদি জমি ব্যতীত হাট, জলকর ও পতিত জমির মতো কিছু উপযোগী জমি চট্টোপাধ্যায়দের দখলে ছিলো। এই জমিগুলো রায়তদের নিয়ন্ত্রণ করার চাবিকাঠি হিসাবে ব্যবহৃত হতো।

তৃতীয়ত আলোচ্য বিষয় হলো, গ্রামীণ অর্থনৈতিক উন্নয়নে চট্টোপাধ্যায়দের ভূমিকা অথবা আরো স্পষ্টভাবে বললে বলতে হয়, আলোচ্য পর্বে রায়তদের ক্ষুদ্র পণ্যের

উৎপাদনের প্রতি তাঁদের মনোভাব। ইতোমধ্যেই উল্লেখ করা হয়েছে যে, তাঁদের উদ্বৃত্ত অর্থের মাধ্যমে তাঁরা এর প্রতি কোনো রকম সহায়তা দান করেননি। বিপরীতভাবে তাঁরা গুড় উৎপাদনের উপর এক ধরনের কর (আউখ চর্চা) আরোপ করেছিলেন, যা অবশ্যই এর বিকাশের জন্য বাধাস্বরূপ ছিলো। উৎপাদনশক্তির উন্নয়নের ক্ষেত্রে তাঁদের ভূমিকা কেবলমাত্র শোষণই ছিলো না—বাধাস্বরূপও ছিলো।

শেষ পর্যন্ত আমরা দেখতে পেলাম, যুগপৎ অর্থনৈতিক ও ভূসম্পত্তি-সম্পর্কের দিক থেকে কনকশর এস্টেট ছিলো চমৎকার এবং নির্ঝঞ্ঝাট প্রকৃতির। এটা মনে রাখা ভালো যে, জমিদারিপ্রথা সব সময় বিশৃঙ্খল এস্টেট নিয়ে গঠিত হতো না, কনকশর এস্টেটের মতো ভালো উপাদানও তাতে থাকতো।

সূত্র : নারিয়াকি নাকাজাতো, 'পূর্ব বাংলার ভূমি ব্যবস্থা' (১৮৭০-১৯১০) [ড. স্বরোচিষ সরকার অনূদিত], ইউপিএল, ঢাকা, ২০০৪

**সংযোজন ৩***

# আন্দোলন সংগ্রামে ফরিদপুর

## আ.ন.ম আবদুস সোবহান

**ফারায়েজী আন্দোলন : হাজী শরিয়তুল্লাহ্**

বঙ্গের ফারায়েজী আন্দোলনের প্রবর্তক ফরিদপুরের হাজী শরিয়তুল্লাহ। তিনি ওহাবী মতে দীক্ষিত হয়ে বঙ্গে ফারায়েজী জামাত সৃষ্টি করে ওহাবী আন্দোলন শুরু করেন। এই আন্দোলনই বঙ্গদেশে ফারায়েজী আন্দোলন নামে পরিচিতি লাভ করে।

ফারায়েজী আরবী শব্দ অর্থ অবশ্য পালনীয়। ইসলাম ধর্ম অনুসারে কোরান ও হাদিসের নির্দেশাবলী সমাজে প্রতিষ্ঠা করা মুসলমানদের অবশ্যই কর্তব্য। তিনি ইসলাম বিরোধী রীতি নীতি পরিত্যাগ করে মুসলমানদের প্রকৃত মুসলমান হতে উপদেশ দেন।

ইউলিয়াম হান্টার দি ইন্ডিয়ান মুসলমান গ্রন্থে উল্লেখ করেছেন "বাংলা ব-দ্বীপের ধর্মান্ধ মুসলমানেরা ফারায়েজী নামে চিহ্নিত, ওহাবী নামে নয়। ... তারা নিজেদের বলে নও-মুসলমান এবং পূর্বদিকস্থ জেলাগুলিতে তাদের সংখ্যা অত্যাধিক।"

হাজী শরিয়তুল্লাহ ১৮২৮ সালে ঢাকায় নিজের মতবাদ প্রচার শুরু করেন। এই আন্দোলনের সূত্রপাত সৈয়দ নিসার আলী তিতুমীরের মুজাহিদ আন্দোলনেরও পূর্বে। হাজী শরিয়তুল্লাহ ধর্মীয় সংস্কার আন্দোলনের অংশ হিসেবে এই আন্দোলনের শুরু করলেও এই আন্দোলন ইংরেজ শক্তির বিরুদ্ধে একটি রাজনৈতিক চ্যালেঞ্জ হিসেবে দেখা দেয়। তিনি শুধু ধর্মীয় সমাজ সংস্কারের ভূমিকায় নিজেকে নিয়োজিত রাখেননি– ইংরেজ অধিকৃত এই উপমহাদেশকে দারুল হরব ঘোষণা দেন। তিনি বিধর্মী অধিকৃত দেশে মুসলমানদের জুমা ও ঈদের জামাত (ঈদুল ফেতর ও ঈদুল আজহা) জায়েজ নয় ফতোয়া দেন। ফলে তাঁকে ইংরেজ রাজশক্তির রোষানলে পড়তে হয়। তিনি প্রত্যক্ষভাবে ইংরেজ শক্তির বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেননি; কিন্তু তাঁর তৎকালীন 'দারুল হরব' বক্তব্য জনসাধারণের মধ্যে ইংরেজ বিরোধ জেহাদী মনোভাবের সৃষ্টি হয়েছিল। সেই সময়ে বৃটিশ শাসিত দেশকে সর্বপ্রথম দারুল হরব বলে ঘোষণা দিয়ে তিনি যে সাহসিকতার পরিচয় দিয়েছিলেন তা ইতিহাসে অবিস্মরণীয়।

হাজী শরিয়তুল্লাহ প্রথমে তৎকালীন মুসলমান সমাজকে বেদাত থেকে মুক্ত করার জন্য সামাজিক সংস্কার আন্দোলন শুরু করেন। প্রতিবেশী হিন্দুদের দেখাদেখি মুসলমানেরা সেদিন পীর পূজা, মনসা পূজা, কবর পূজা, শীতলা পূজা ইত্যাদি করত। এসব শরিয়ত বিরোধী কাজ থেকে মুসলমান সমাজকে ইসলামী চেতনায় উদ্বুদ্ধ করার জন্যে হাজী শরিয়তুল্লাহ ধর্মীয় আন্দোলন শুরু করেন। এই আন্দোলনের মাধ্যমে তিনি

* ফরিদপুরের শিক্ষাবিদ-সাহিত্যিক, সরকারি রাজেন্দ্র কলেজের বাংলা বিভাগের প্রাক্তন অধ্যাপক এবং বঙ্গবন্ধু সরকারি কলেজের প্রাক্তন অধ্যক্ষ আ.ন.ম. আবদুস সোবহান 'ফরিদপুরের ইতিহাস' নামে গ্রন্থ রচনা করেন। এতে বৃহত্তর ফরিদপুরের তথ্য সন্নিবেশনের দাবি করা হলেও মূল ফরিদপুরই বেশি গুরুত্ব পেয়েছে। তখন সকল রাজনৈতিক সাংস্কৃতিক আন্দোলনের কেন্দ্র ফরিদপুর ছিল বলে ওই গ্রন্থের প্রয়োজনীয় অংশ সংকলন করে 'আন্দোলন সংগ্রামে ফরিদপুর' নামে সংযুক্ত হল। –সম্পাদক

বিপুল সংখ্যক মুসলমানকে তাঁর নেতৃত্বে সংগঠিত করতে সমর্থন হন। পরবর্তী পর্যায়ে তিনি তাঁর নেতৃত্বে গঠিত ফারায়েজী জামাতকে ইংরেজ শক্তির বিরুদ্ধে ক্ষেপিয়ে তুলেছিলেন। 'দারুল হরব' প্রশ্নে হাজী শরিয়তুল্লাহর সঙ্গে এদেশের আলেম সমাজের এক অংশের যে বিতর্কের সৃষ্টি হয় তা বঙ্গের মুসলিম সমাজে ধর্মীয় আন্দোলনে বেশ জটিলতার সৃষ্টি করে।

হাজী শরিয়তুল্লাহ প্রথমে নিজের জেলা ফরিদপুরে তার ধর্মীয় আন্দোলনের কাজ শুরু করেন। পরে তিনি তাঁর কর্মকেন্দ্র ঢাকা জেলার নয়াবাড়ী নামক স্থানে স্থানান্তরিত করেন। হাজী শরিয়তুল্লাহ রাজনৈতিক আন্দোলনে অবতীর্ণ না হলেও বৃটিশ ভারতের পূর্বাঞ্চলে তিনিই জাতীয় আন্দোলনের ক্ষেত্র তৈরি করে গেছেন। ইংরেজ শাসিত দেশকে দারুল হরব ঘোষণা করে তিনি সেদিন প্রকৃত পক্ষে ইংরেজ শক্তির বিরুদ্ধে দরিদ্র চাষিদের মধ্যে বিপ্লবের আগুনই জ্বালিয়েছিলেন।

হাজী শরিয়তুল্লাহ মাদারীপুর জেলার শিবচর থানার বাহাদুর পুরের শামাইল গ্রামে জন্মগ্রহণ করেন। পিতার নাম আব্দুল জলিল তালুকদার। আঠারো বছর বয়সে তিনি মক্কায় যান। সেখানে তিনি বিশ বছর অবস্থান করে ইসলাম বিষয়ে জ্ঞান অর্জন করেন। অতঃপর ১৮০৩ সালে তিনি দেশে ফিরে আসেন। ওহাবী মতে দীক্ষালাভ করে দেশে ফিরে এসে তিনি তাঁর ফারায়েজী আন্দোলন শুরু করেন। অত্যল্প সময়ে বহু সংখ্যক দরিদ্র চাষি মুসলমান তাঁর ফারায়েজী জামাতভুক্ত হয়। বাংলাদেশ থেকে আসাম প্রদেশ পর্যন্ত ফারায়েজী আন্দোলনের প্রসার ঘটে। পূর্ববঙ্গের ফরিদপুর, বাখরগঞ্জের দু'ভাগের একভাগ এবং ঢাকার এক তৃতীয়াংশ মুসলমান তার অনুসারি ছিলেন। ১৮৪০ সালে এই মহান ব্যক্তিত্বের জীবনাবসান ঘটে। হাজী শরিয়তুল্লাহর মৃত্যুর পর তাঁর সুযোগ্য পুত্র মহসীন উদ্দিন আহমেদ দুদু মিঞা ফারায়েজী আন্দোলনের নেতৃত্ব গ্রহণ করেন।

## ফারায়েজী আন্দোলনে পীর দুদু মিয়া

হাজী শরিয়তুল্লাহ পুত্র মহসীন উদ্দিন আহমেদ ইতিহাসে পীর দুদু মিয়া নামেই সমধিক প্রসিদ্ধ। পিতার মৃত্যুর পরে পীর দুদু মিয়া ফারায়েজী আন্দোলনের নেতৃত্ব গ্রহণ করেন। ১৮১৯ সালে তিনি জন্ম গ্রহণ করেন। অল্প বয়সে তিনি মক্কা যান। মক্কা থেকে ফিরে এসে তিনি পিতার প্রতিষ্ঠিত ফারায়েজী আন্দোলনের সঙ্গে যুক্ত হন এবং নেতৃত্ব গ্রহণ করেন। তিনি গোটা পূর্ববঙ্গকে কয়েকটি অঞ্চলে বিভক্ত করে প্রতি অঞ্চলে একজন করে প্রতিনিধি নিযুক্ত করেন।

তিনি হাজী শরিয়তুল্লাহর ফারায়েজী আন্দোলনকে ধর্মীয় আন্দোলন থেকে একটি রাজনৈতিক আন্দোলনে পরিণত করেন। তিনি পিতার আদর্শে উদ্বুদ্ধ হয়ে এই দেশকে দারুল হরব বলে ঘোষণা করেন এবং ইংরেজ শক্তির উৎখাতের উদ্দেশ্যে জেহাদ ঘোষণা করেন। তিনি জনসাধারণকে বৃটিশ সরকারের আদালত বয়কট করতে উদ্বুদ্ধ করেন এবং গণআদালত প্রতিষ্ঠা করেন। তিনি জমিদার ও নীলকর সাহেবদের বিরুদ্ধে সোচ্চার হন। তিনি ঘোষণা করেন জমির মালিক আল্লাহ– অতএব খাজনা নেয়ার অধিকার কারো নেই। এই ঘোষণার ফলে কৃষক প্রজারা দলে দলে পীর দুদু মিয়ার শিষ্যত্ব গ্রহণ করেন এবং তাঁর নেতৃত্বে ইংরেজ সরকার, নীলকর সাহেব ও হিন্দু-মুসলিম সামন্ত শ্রেণীর

বিরুদ্ধে রুখে দাঁড়ালেন। এই অবস্থায় ইংরেজ সরকার এবং তার বশংবদ শক্তি সমূহ পীর দুদু মিয়াকে সমূলে ধ্বংস করার জন্য নানা ষড়যন্ত্রে লিপ্ত হয়। পীর দুদু মিয়ার জেহাদের ডাকে বঙ্গদেশের ঢাকা, ময়মনসিংহ, বাখরগঞ্জ, পাবনা ও আসাম প্রদেশের সিলেট জেলার দরিদ্র কৃষকদের মধ্যে বিক্ষোভের আগুন জ্বলতে শুরু করে।

১৮৪০ সালের দিকে পীর দুদু মিয়ার নেতৃত্বে ফারায়েজী আন্দোলন প্রচণ্ড রূপ লাভ করে। এ সময়ে গ্রামাঞ্চলে পীর দুদু মিয়ার এক একজন প্রচারকের পেছনে প্রায় আশি হাজার অনুসারি থাকত। "১৮৪০ সালে সম্প্রদায়টি এমন দুর্দান্ত স্বভাবের হয়ে ওঠে যে, সরকার কর্তৃক বিশেষ তদন্তের দরকার হয়ে পড়ে।"

১৮৫৭ সালে পীর দুদু মিয়ার ফারায়েজী আন্দোলন বৃহত্তর মুজাহিদীন আন্দোলনের অন্তর্ভুক্ত হয়। এ প্রসঙ্গে উইলিয়াম হান্টার বলেন, "শেষের দিকে খলীফারা বিশেষত ইয়াহ্ ইয়া আলী নিম্ন বঙ্গের ফারায়েজীদেরকে উত্তর ভারতের ওহাবীদের সঙ্গে যুক্ত করে দিয়েছিলেন। আর গত তের বৎসর ধরে যুদ্ধক্ষেত্রে মৃত হিসাবে এবং বিচার লাভের কাঠগড়ায় আসামী হিসাবে তাদেরকে সমানভাবে থাকতে দেখা গেছে।"

পীর দুদু মিয়া ইংরেজ শক্তির সমর্থক নীলকর সাহেব ও ধণিক জমিদার শ্রেণীর সাথে কয়েকটি সংঘর্ষে লিপ্ত হন। প্রজাদের মধ্যে ভীতি সঞ্চয়ের জন্যে জমিদার শ্রেণী কৃষক দলপতিদের নামে একটির পরে একটি মিথ্যে মামলা দায়ের করতে থাকে। পীর দুদু মিয়ার নামেও নানা অপরাধের অভিযোগ এনে মামলা দায়ের করা হয়। এক সূত্রে জানা যায়, পীর দুদু মিয়ার নামে ১৮৩৮, ১৮৪২, ১৮৪৪, ১৮৪৬ সালে ক্রমান্বয়ে মামলা দায়ের করা হয়। এসব মামলায় পীর দুদু মিয়া সাক্ষ্য প্রমাণের অভাবে বেকসুর খালাস হয়ে যান। কারণ ইংরেজ সরকার তার বিরুদ্ধে কার্যকর কোনো সাক্ষ্য দিতে সমর্থ হননি। পীর দুদু মিয়ার 'দারুল হরব' প্রশ্নের মুসলমান আলেম সমাজের মধ্যে ভাঙ্গনের সৃষ্টি হয়। প্রখ্যাত মওলানা কেরামত আলী জৌনপুরীর সঙ্গে পীর দুদুমিয়ার মতভেদ দেখা দেয়। মওলানা কেরামত আলী জৌনপুরী জীবনী গ্রন্থে বলা হয় ১২৭২ হিজরিতে বরিশালে লাজুমাদের পীর দুদু মিয়ার দলিল দিতে অক্ষম হয়ে জুমা পড়তে অস্বীকার করে পালিয়ে যান। হাজী শরিয়তুল্লাহর খলিফা আবদুল জব্বার মাদারীপুরে জুমা বিষয়ে তর্কে অবতীর্ণ হতে চেয়েও পলায়ন করে। ১২৮২ হিজরিতে বরিশাল শহরের আবদুল জব্বার বাংলাদেশে জুমা জায়েজ বলে স্বীকার করে পরে জুমা না পড়ে পালিয়ে যান। পীর দুদু মিয়াও তাঁর অনুসারীরা জুমার বিষয়ে খুব কঠিন মনোভাব পোষণ করতেন। ফলে ক্ষেত্র বিশেষে পালিয়ে যাওয়ার ঘটনায় আশ্চর্য হবার কিছু নেই। তবে একথা বলা যায় এই সব বাহাছের ফলে পীর দুদু মিয়ার মূল রাজনৈতিক আন্দোলন বাধা প্রাপ্ত হয়েছিল।

পীর দুদু মিয়া এদেশকে দারুল হরব বলে ইংরেজদের বিরুদ্ধে সংগ্রামের মাধ্যমে দেশকে স্বাধীন করতে চেয়েছিলেন। ধর্মীয় সংস্কারের মধ্যে আন্দোলনকে সীমাবদ্ধ না রেখে আন্দোলনকে একটি রাজনৈতিক আন্দোলনে পরিণত করেন। তিনি ছিলেন স্বাধীনতাকামী একজন বিপ্লবী নেতা স্বাধীনতার প্রশ্নে তিনি 'দারুল হরব' তত্ত্বকে জনপ্রিয় করে তুলেছিলেন। পক্ষান্তরে মওলানা কেরামত আলী ছিলেন একজন আধ্যাত্মিক পীর। তিনি তবলিগের মাধ্যমে মুসলিম সমাজকে হেদায়েত করতে চেয়েছিলেন। মওলানা কেরামত আলী ফারায়েজীদের খারেজী বলে আখ্যায়িত করেছিলেন। এই দ্বন্দ্বের ফলে

ইংরেজ সরকারের যে সুবিধা হয়েছিল তা বলাই বাহুল্য। ১৩৩৯ হিজরিতে মওলানা কেরামত আলী জৌনপুরীর নিম্ন বর্ণিত খলিফারা ফরিদপুরে তবলিগের কাজে যুক্ত ছিলেন-তাঁরা হচ্ছেন মওলবী আবদুল আজিজ (কেরামত আলীর উর্দু গ্রন্থসমূহের বঙ্গানুবাদ ও প্রচার করতেন-রুহুল মুফছেদীন, দরবেশ নামা, আদুরারুচ্ছালাৎ প্রভৃতি তাঁর প্রসিদ্ধ গ্রন্থ), শাহ ওয়াজেদ আলী (মসজিদের ইমাম), মুন্সী আজিজুর রহমান, মুন্সী হাজী রহিম উদ্দিন প্রমুখ।

অন্যদিকে পীর দুদু মিয়ার পক্ষে মৌলবী আবদুল জব্বার, মৌলবী ইসমাইল খান, পরাধীন দেশে জুমা জায়েজ না এই মতবাদ প্রতিষ্ঠার উদ্দেশ্যে ধর্মীয় বিতর্কে অংশ গ্রহণ করতেন। এঁরা দু'জনেই উর্দু ভাষায় গ্রন্থ রচনা করেন গেছেন।

১৮৫৭ সালে ইংরেজ সরকার পীর দুদু মিয়াকে গ্রেফতার করে আলীপুর জেলে বন্দি করে রাখেন। ১৮৬০ সালে বন্দিদশায় স্বাধীনতাকামী এই বিপ্লবী বীরের মৃত্যু হয়।

পীর দুদু মিয়ার গ্রেপ্তার ও মৃত্যুর মধ্যদিয়ে ফারায়েজী আন্দোলনের রাজনৈতিক চরিত্রের বিলুপ্তি ঘটে। পীর সাহেবের পুত্র মওলানা ছায়িদ উদ্দিন আহমদ (৩য় গদিনসীন) ধর্মীয় সংস্কারের মধ্য দিয়ে ফারায়েজী আন্দোলন অব্যাহত রাখেন। মওলানা সাহেবের মৃত্যুর পর তাঁর পুত্র খালেদ রশিদ উদ্দিন বাদশা মিয়া গদ্দীনশীন (৪র্থ) হন। তিনি পীর বাদশা মিয়া নামে পরিচিত ছিলেন।

তিনি অসহযোগ ও খেলাফত আন্দোলনে অংশ গ্রহণ করে ইংরেজ সরকারের বিরোধিতা করেন। এই আন্দোলনে অংশগ্রহণ করে তিনি কারাবরণও করেন। তিনি রাজনৈতিক মহলে সুপরিচিত ছিলেন। তিনি মুসলিমলীগে যোগদান করেন এবং পাকিস্তান আন্দোলনে সক্রিয় ভূমিকা পালন করেন। পীর সাহেব আঞ্জুমানে রশিদুল ইসলাম প্রতিষ্ঠা করেন। তিনি শেরেবাংলা এ, কে, ফজলুল হক প্রতিষ্ঠিত কৃষক প্রজা পার্টির পৃষ্ঠপোষক ছিলেন। পীর বাদশাহ মিয়া দু'বার হজ্বব্রত পালন করেন। ১৯৫৯ সালের ডিসেম্বর মাসে তিনি ইন্তেকাল করেন।

এই বংশের পঞ্চম গদিনশীন হচ্ছেন পীর মোহসীন উদ্দীন আহমদ দুদু মিয়া। হাজী শরিয়তুল্লাহ পীর প্রথার প্রবর্তন না করলেও তাঁর পুত্র দুদু মিয়া পীর প্রথার প্রবর্তন করেন। সেই থেকে ফারায়েজী আন্দোলন একটি আস্তানা বা খানকায় পরিণত হয়েছে। পীর দুদু মিয়া (দ্বিতীয় দুদু মিয়া) ইসলাম ধর্মের প্রচারের সঙ্গে রাজনৈতিক তৎপরতার পরিচয় দিয়ে সুধী মহলের দৃষ্টি আকর্ষণ করতে সমর্থ হন।

১৮৭০ সালে ২৩ শে নভেম্বর ফরিদপুরের রাজাপুরের নবাব আবদুল লতিফ মোহামেডান লিটারারি সোসাইটি প্রতিষ্ঠা করেন। নবাব আবদুল লতিফ ছিলেন একজন আপোষকামী নেতা। তিনি ইংরেজদের সঙ্গে সহযোগিতা করে বঙ্গের মুসলিম সমাজের কল্যাণে আগ্রহী ছিলেন। উক্ত সোসাইটি থেকে ভারত বর্ষকে দারুল ইসলাম বলে ঘোষণা করা হয়।

ফরিদপুরের নবাব আবদুল লতিফ ও উত্তর ভারতের স্যার সৈয়দ আহমদ একই সময়ে একই ধরণের আন্দোলন শুরু করেন। কোনো কোনো ক্ষেত্রে নবাব আবদুল লতিফ স্যার সৈয়দ আহমেদের ও পূর্বগামী ছিলেন। স্যার সৈয়দ আহমেদ যে আন্দোলন করেন উত্তর ভারতে নবাব আবদুল লতিফ অনুরূপ আন্দোলন করেন বঙ্গদেশে। নবাব

আবদুল লতিফের উদ্দেশ্য ছিল আধুনিক জ্ঞান-বিজ্ঞানে পশ্চাতপদ মুসলিম সমাজকে অগ্রসর করা ও ইংরেজদের সঙ্গে সুসম্পর্ক স্থাপন করা। এভাবেই তিনি বঙ্গের মুসলমানদের প্রভূত কল্যাণ সাধন করেন।

**নীল বিদ্রোহ**

প্রাচীন ভারতে নীল তৈরি করে নানা দেশে রপ্তানি করা হতো। বঙ্গদেশে ১৭৭৭ সালে লুই বান্নো নামে একজন ফরাসি প্রথম আধুনিক প্রণালীতে তৈরি শুরু করে।

ইংরেজদের মধ্যে কারোল ব্লুম ১৭৭৮ সালে বঙ্গদেশে প্রথম নীলকুঠি স্থাপন করেন। ১৭৭৯ সালে কোম্পানির সরকার সাধারণ ভাবে প্রত্যেক ইউরোপীয়কেই বঙ্গ ও বিহারে নীলচাষের অধিকার দেয়। বঙ্গে নীলচাষের সূত্রপাতের সঙ্গে সঙ্গে নীলচাষিদের ওপর নীলকরদের অত্যাচার শুরু হয়।

১৮৩৩ সালের সনদে ইউরোপীয়রা বঙ্গদেশে জমি কিনে জমিদার রূপে বসবাস করবার অধিকার অর্জন করে। ফরিদপুরের গড়াই, মধুমতি, বারাসিয়া, চন্দনা, কুমার প্রভৃতি নদীর তীরবর্তী জমিতে নীল চাষ শুরু হয়। ইংরেজ নীলকুঠি সাহেব ও অনেক স্থানীয় জমিদার জেলার নানা স্থানে উৎসাহের সঙ্গে বহু নীল কুঠি স্থাপন করেন। এসব নীল করেরা ছিলেন কাণ্ডজ্ঞান বর্জিত অত্যাচারী। প্রথম যুগে এদের চরিত্র সম্পর্কে অনেকেরই স্পষ্ট ধারণা ছিল না।

১৮২৯ সালে রাজা রামমোহন রায় এবং ১৮৩০ সালে প্রিন্স দ্বারকানাথ ঠাকুর নীলকরদের অত্যাচারকে আকস্মিক ঘটনা বলে ধরে নিয়েছিলেন। নীলকরদের এলাকায় লোকে সুখে শান্তিতে বাস করছে। এভাবে নীল চাষের প্রথম যুগে হিন্দু সমাজের প্রধানদের নীল কুঠিয়ালদের সমর্থন করতে দেখা যায়।

নীল কুঠিয়ালদের মধ্যে ইংরেজরা ছিলেন সংখ্যাগরিষ্ঠ– বাকী ছিলেন হিন্দু জমিদার শ্রেণীর লোক।

নীল ব্যবসায় ছিল এক প্রকার জমিদারি। উনবিংশ শতকের গোড়ার দিকে বঙ্গে প্রায় পাঁচ লক্ষ একর জমিতে নীল চাষ হতো। নীলকর সাহেব ও জমিদারদের অত্যাচারের ফলে বঙ্গদেশে বিদ্রোহের আগুন জ্বলে ওঠে, নীলচাষিরা নীলকরদের বিরুদ্ধে বিদ্রোহ করে।

রামগোপাল ঘোষের পুস্তিকায় নীলকরদের অমানুষিক অত্যাচারের কথা বিবৃত হয়েছে। তিনি লিখেছেন :

> "আমি বাংলাদেশের প্রায় সকল জেলায়ই গিয়াছি। প্রায় প্রত্যেক জায়গায়ই দেখিয়াছি– যেখানে প্রজারা শান্তিপুর্ণভাবে কাজ-কর্ম করিতে সম্মত সেখানেও নীলকরগণ গায়ের জোরে সব কাজ হাসিল করিতে উদ্যত। জোর পূর্বক শস্যাদি কাটিয়া লইবার অভিযোগ প্রায়ই আমার কর্ণগোচর হইয়াছে আবার লাঠিয়ালদের সাহায্যে গরীব চাষীর অনিচ্ছা সত্ত্বেও জমি চাষ করাইবার কথাও শুনিয়াছি। নিরা-পরাধ চাষীদের সপরিবারে ধরিয়া লইয়া গিয়া আটক রাখার এবং মারপিট করিয়া কাহারও কাহারও মৃত্যু ঘটাইবার সংবাদ ও পাইয়াছি। ঘর-বাড়ী ধূলিসাৎ করা, গ্রামকে গ্রাম পুড়াইয়া দেওয়া, বন্দুকের গুলিতে নিরীহ প্রজাদের জীবন লওয়া– এ সকলও শুনিতে পাই"।

এই নীল করদের অত্যাচার সম্পর্কে উপলব্ধি করা যায় ইংরেজের ভাষ্যে। তিনি ১৮৪৮ সালে ফরিদপুরের ম্যাজিস্ট্রেট ছিলেন– নাম জেলাতুর সাহেব। তিনি নীল কমিশনের সাক্ষ্যে উল্লেখ করেন যে "এমন একটি নীলের বাক্স ইংল্যান্ডে গিয়া পৌঁছায় না যা বাংলার কৃষকদের রক্তে রঞ্জিত।"

১৮৬০ সালের দিকে নীল কুঠিয়ালদের অত্যাচার আরও চরমে ওঠে। নীলকরদের মধ্যে বহু ধনী লোক ছিলেন। স্যার জেমস ওয়ারলিপ সাহেব তার মধ্যে একজন। তিনি ফরিদপুর জেলার আলফাডাঙ্গায়, মীরগঞ্জ গ্রামে প্রধান কুঠি স্থাপন করেন। এ জেলার ৫২টি নীলকুঠি এর অন্তর্ভুক্ত ছিল। প্রধান ম্যানেজার ছিল ডানলফ সাহেব। তিনি ১৮১২ থেকে ১৮৪৮ সাল পর্যন্ত ম্যানেজারি করেন। তিনি প্রজাদের ভীষণ অত্যাচার ও উৎপীড়ন করতেন। বাংলাদেশের বিভিন্ন স্থানে নীল কুঠিয়ালদের অত্যাচার নানাভাবে প্রকাশ পেতে থাকে।

ফরিদপুরের নবাব আবদুল লতিফ ছিলেন খুলনার সাতক্ষীরা মহকুমার হাকিম। তিনি ইংরেজদের সমর্থক একজন আমলা হয়েও নীলকরদের অত্যাচারে নীরব থাকতে পারেননি। তিনি নীল কুঠীয়ালদের অত্যাচার উৎপীড়নের বিষয় বৃটিশ সরকারকে অবগত করান এবং অনতিবিলম্বে প্রতিকার দাবি করেন। দীনবন্ধু মিত্রের 'নীলদর্পণ' ১৮৬০ সালের সেপ্টেম্বর মাসে ঢাকা থেকে প্রথম প্রকাশিত হয়। নবাব আবদুল লতিফ এর ছ' সাত বছর পূর্বে ১৮৫৩ সালে উর্ধ্বতন কর্তৃপক্ষকে নীলচাষীদের অবস্থা গোচরীভূত করেন। ফরিদপুরের মীর মোশাররফ হোসেন ১৮৯০ সালে লেখা উদাসীন পথিকের মনের কথায়' নীল আন্দোলনের উল্লেখ করেছেন। বাংলা লাট গ্রান্ট সাহেব ফরিদপুরের গড়াই কুমার নদী দিয়ে স্টিমারে গমন কালে প্রায় দু লক্ষ প্রজা তার কাছে নীলকরদের অত্যাচারের বিরুদ্ধে ফরিয়াদ করে।

তিনি আশ্বাস দেন যে, নীলকরদের হাত থেকে প্রজাদের রক্ষা করার ব্যবস্থা নেয়া হবে। এ প্রসঙ্গে মিশির কুমার লিখেছেন ঃ-

> "নীল বিদ্রোহের সময় মুসলমান প্রজারা কী সাহস ধৈর্য ও অধ্যবসায়ই দেখায়। সেবার অবিচলিত চিত্তে তাহারা কী-না সহ্য করেন। গড়াই নদীর এখন অত্যন্ত দুর্দশা। যখন নীলের গোলমাল হয় তখন গড়াই পদ্মার ন্যায় বেগবতী ছিল। লে গবর্ণর গ্রান্ট এই গড়াই নদীর মধ্যে দিয়ে ষ্টিমারযোগে গমন করিতেছেন। নদীর দুই ধারে সহস্র সহস্র প্রজারা হাতে দরখাস্ত লইয়া ক্যাপ্টেনকে জাহাজ লাগাইতে বলিতে লাগিল। লে. কোনমতে জাহাজ নদীর তীরে লাগাইলেন না শত শত প্রজা নদীতে লম্ফ প্রদান করিল। গড়াইর মহাবেগ গণ্য করিল না। তখন তাহারা নীলের অত্যাচার হইতে তাহাদিগকে রক্ষা করিতে সংকল্প করিয়াছে, তাহার নিমিত্ত তাহাদের প্রাণ সংকল্প। প্রজাদিগকে নদীতে লম্ফ প্রদান করিতে দেখিয়া লে. গবর্ণর জাহাজ লাগাইতে বাধ্য হইলেন। প্রজারা জাহাজ ঘিরিয়া ফেলিল এবং গ্রান্ড সাহেবকে প্রতিজ্ঞা করাইয়া লইল যে, তিনি তাহাদিগকে রক্ষা করিবেন।"

১৮৫৮ সালে সিপাহী অভ্যুত্থানের পরে নীলকরদের অত্যাচার বৃদ্ধি পাওয়ায় প্রজা সাধারণেব ধৈর্যচ্যুতি ঘটে এবং তারা সংঘবদ্ধভাবে নীলকরদের বিরুদ্ধে রুখে দাঁড়ায়। ১৮৫৮ সালে লক্ষ লক্ষ নীলচাষি বঙ্গদেশে ধর্মঘট করে। নীল প্রধান অঞ্চলে যেমন

যশোর, নদীয়া, ফরিদপুর, পাবনা, রাজশাহীতে এই ধর্মঘট[৬] সর্বাত্মক রূপলাভ করেছিল। নীল কুঠিয়ালদের অত্যাচার ও প্রজাদের প্রতিরোধ আন্দোলন পরবর্তী দুবছর ধরে অব্যাহত ছিল।

১৮৫৯ সালের মার্চ, এপ্রিল, মে, জুন মাসে এই বিদ্রোহ নদীয়া, যশোর, পাবনা, রাজশাহী ও ফরিদপুরে আরও ব্যাপক ও মারাত্মক রূপ ধারণ করে। এই আন্দোলন ১৮৬০ সাল পর্যন্ত চলতে থাকে। এই ঘটনাই ইতিহাসে নীল বিদ্রোহ নামে উল্লেখ্য। এই নীল বিদ্রোহেই এদেশের হিন্দু মুসলমান প্রজা সাধারণ সর্বপ্রথম রাজনৈতিকভাবে সংঘবদ্ধ হয়েছিল। বস্তুতপক্ষে বঙ্গদেশে কোম্পানির শাসনকালে নীলবিদ্রোহ হচ্ছে প্রথম গণআন্দোলন।

ফরিদপুরের হাজী শরিয়তুল্লাহর পুত্র পীর দুদু মিয়া শুধু পিতার ফারায়েজী আন্দোলনেই নেতৃত্ব দেননি– তিনি নীলকর সাহেব ও জমিদারদের বিরুদ্ধে চাষিদের পক্ষে রুখে দাঁড়িয়েছিলেন। বস্তুতপক্ষে হাজী শরিয়তুল্লাহর সংস্কারমূলক ফারায়েজী আন্দোলন পীর দুদু মিয়ার হাতে রাজনৈতিক চরিত্র লাভ করেছিল। তিনি ইংরেজদের বিরুদ্ধে, কুঠিয়াল সাহেব ও জমিদারদের বিরুদ্ধে দুর্দশাগ্রস্থ চাষিদের পক্ষে দাঁড়িয়েছিলেন এবং তাদের ভীষণভাবে ক্ষেপিয়ে তোলেন। পীর দুদু মিয়ার সাংগঠনিক শক্তি ছিল প্রবল। তিনি সমগ্র পূর্ববঙ্গকে কয়েকটি অঞ্চলে বিভক্ত করে প্রতি অঞ্চলে একজন করে প্রতিনিধি নিয়োগ করেন। পীর দুদু মিয়া পরিচালিত জমিদার নীলকরদের বিরোধী আন্দোলন শেষ পর্যন্ত ইংরেজ বিরোধী আন্দোলনের রূপান্তরিত হয়। পীর দুদু মিয়া তার শিষ্যদের মধ্যে সাম্যবাদের আদর্শ প্রচার করেছিলেন। তিনি জমিদারদের খাজনা দাবীর বিরুদ্ধে বক্তব্য রাখেন। তিনি ঘোষণা করেন সমুদয় জমির মালিক আল্লাহ। সুতরাং খাজনা পাবার অধিকার কারো নেই। এই ঘোষণায় জমিদার নীলকরেরা দুদু মিয়ার বিরুদ্ধে ক্ষুব্ধ হয়ে উঠলেও হৃত সর্বস্ব রায়তদের সমর্থন তিনি পেয়েছিলেন। ১৮৬৮ সালের ৩রা সেপ্টেম্বরের 'অমৃত বাজার' পত্রিকার সাহায্যে দুদু মিয়ার শক্তি সম্পর্কে জানা যায়। এই পত্রিকায় লেখা হয় : "কালে তার প্রভাব এতদূর বৃদ্ধি হয় যে, তিনি মনে করিলে ৫০ (পঞ্চাশ) সহস্র লোক সংগ্রহ করিতে পারিতেন।"

এ কারণে ১৮৪৬ সালে জমিদার ও নীলকুঠিয়ালরা সংঘবদ্ধ হয়ে সুযোগ বুঝে দুদু মিয়ার বাড়ি লুট করে। এতেই তারা ক্ষান্ত হয়নি। দুদু মিয়ার নামে একাধিক মিথ্যে মামলা দায়ের করে। সরাসরি ব্রিটিশ সরকারের বিরুদ্ধে কিছু না বললেও দুদু মিয়ার কর্মকাণ্ড ছিল ব্রিটিশ সরকারের বিরুদ্ধে। গভর্ণমেন্ট তাঁকে ভয় করতেন। তাই সুযোগ পেয়ে ১৮৪৭ সালে তাঁকে সেসন আদালতে দণ্ডিত করা হয়। ১৮৮৫ সালে সিপাহী বিপ্লবের সময় গভর্ণমেন্ট দুদু মিয়াকে আলীপুরের জেলে বন্দি করে রাখেন। এখানেই বন্দিদশায় ১৮৬০ সালে এই বিপ্লবীর মৃত্যু ঘটে। পীর দুদু মিয়ার আন্দোলন পিতা প্রবর্তিত ফরায়েজী আন্দোলন ছিল না– তাঁর আন্দোলন ইংরেজ কুঠীয়াল, নীলকর জমিদার ও সামন্তবাদীদের বিরুদ্ধে প্রবাহিত হয়েছিল। এক কথায় ইংরেজ শক্তির বিরুদ্ধে একটা মারাত্মক চ্যালেঞ্জ ছিলেন ফরিদপুরের পীর দুদু মিয়া।

পীর সাহেবের সমর্থকেরা ফরিদপুরের বহু স্থানে নীলকুঠি আক্রমণ করেছিল এবং জমিদারদের কাছারি আগুন দিয়ে পুড়িয়ে দিয়েছিল। পীর সাহেবের সমর্থকদের সঙ্গে

ফরিদপুরসহ অন্যান্য জেলায় স্থানীয়ভাবে বহু সংঘর্ষ নীলকর জমিদারদের ঘটেছিল।

ফরিদপুরে বহু নীলকুঠি স্থাপিত হয়েছিল। এসব নীলকুঠি সাহেবদের সঙ্গে নীলচাষিদের স্থানীয়ভাবে বহু সংঘর্ষ হয়েছে। কাশিয়ানী থানা পাথরঘাটার মহিম চন্দ্র রায়ের নেতৃত্বে লোহাগড়ার মকিমপুরের নীল কুঠীতে নীলচাষিরা আক্রমণ করেছিল। এই দাঙ্গার প্রজাদের তিনজন বন্দুকের গুলিতে নিহত হয় মহিমচন্দ্র ও তার সঙ্গীদের কারাদণ্ড হয়।

ফরিদপুরের বালিয়াকান্দীর সোনাপুরের শত শত চাষি নীল আন্দোলনে এক সংগ্রামী ভূমিকা পালন করেছিল। এই আন্দোলনের প্রধান ছিলেন সোনাপুরের চাষি হাশেম আলী।

ফরিদপুরের নড়াইলের জমিদার রামরতন বহু নীল কুঠি স্থাপন করেন। এ সময় নীলকুঠীতে বহু দাঙ্গা হাঙ্গামা সংঘটিত হয়। ফরিদপুরের বহুস্থানে নীলকুঠির ধ্বংসাবশেষ অদ্যাবধি বিদ্যমান। এই সেদিন পর্যন্ত ফরিদপুরের জেলা প্রশাসকের বাংলার সন্নিকটে নীলকুঠির ধ্বংসাবশেষ দৃশ্যমান হতো।

নীলচাষিদের সংঘবদ্ধ প্রতিরোধের কারণে বৃটিশ সরকার শেষ পর্যন্ত নীল কমিশন বসান। কমিশনের রিপোর্ট প্রকাশিত হলে সরকার রিপোর্টের আলোকে কোনো রূপে আইন প্রণয়ন না করলেও নীলচাষ স্বেচ্ছাধীন বলে মোটামুটি স্বীকৃত হলো।

**সন্ত্রাস-বিপ্লব অনুশীলন-যুগান্তর ও কমিউনিস্ট পার্টি (১৯০৬-১৯৪৭)**

দ্বিতীয় লর্ড মিন্টো (১৯০৫-১০) বঙ্গভঙ্গ আন্দোলন রোধ করার উদ্দেশ্যে দমন নীতির আশ্রয় গ্রহণ করে। ফলে প্রকাশ্য পথ পরিত্যাগ করে আন্দোলন পরিচালিত হয় গুপ্ত পথে। বৃটিশ ভারতের এইভাবে সন্ত্রাস ও বিপ্লববাদের শুরু। বস্তুত কংগ্রেসের ইংরেজদের সঙ্গে আপোষকামী মনোভাবে বীতশ্রদ্ধ হয়ে এবং এই আবেদন নিবেদনের রাজনীতিতে ভারতের স্বাধীনতা সুদূর পরাহত মনে করে সন্ত্রাসবাদের অনেকে আগ্রহী হয়ে উঠে।

১৯০৬ সালে কলকাতায় ব্যারিস্টার প্রমথনাথ মিত্রের উদ্যোগে বাংলায় প্রথম গোপন বিপ্লবী দল অনুশীলন সমিতি প্রতিষ্ঠিত হয়। এই সমিতির সভাপতি, সহসভাপতি ও কোষাধ্যক্ষ হন যথাক্রমে প্রমথ নাথ মিত্র, চিত্তরঞ্জন দাশ ও সুরেন্দ্রনাথ ঠাকুর। এই সমিতির লক্ষ্য ছিল সশস্ত্র বিপ্লবের মাধ্যমে ভারতবর্ষকে স্বাধীন করা। অনুশীলন সমিতির সদস্যদের প্রকাশ্যভাবে লাঠিখেলা, অসিখেলা, কুস্তি, মুষ্ঠিযুদ্ধ ইত্যাদি এবং চরিত্র গঠনের শিক্ষা দেয়া হতো। একটি অংশকে নির্বাচিত করে সশস্ত্র বিপ্লবের জন্যে প্রস্তুত করা হতো। এই সমিতির সঙ্গে ক্রমে যতীন্দ্রনাথ মুখোপাধ্যায়, অরবিন্দ ঘোষ, বারীন্দ্রকুমার ঘোষ, যোগেন্দ্র বিদ্যাভূষণ, জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর, রবীন্দ্রনাথ ঠাকুর, শিবনাথ শাস্ত্রী প্রমুখ যুক্ত হন। বিদ্রোহী কবি কাজী নজরুল ইসলাম শুধু বিদ্রোহাত্মক কবিতা গান রচনা করেননি। বিদ্রোহীদের প্রতি তাঁর ছিল শ্রদ্ধা ও ভালোবাসা। ১৯০৬ সালের মার্চ মাসে অনুশীলন দলভুক্ত একদল বিপ্লবী দেশবাসীকে স্বাধীনতার মন্ত্রে উদ্বুদ্ধ করার উদ্দেশ্যে 'যুগান্তর' নামের একটি পত্রিকা প্রকাশ করেন। এই পত্রিকাকে কেন্দ্র করে বাংলার গোপন বিপ্লবীদের অন্যতম যুগান্তর দল গড়ে ওঠে। অতঃপর পশ্চিমবঙ্গ ও পূর্ব বাংলায়

ক্রমে ক্রমে অনুশীলন ও যুগান্তর দলের শাখা বৃদ্ধি পেতে থাকে। যুগান্তর আর অনুশীলন এই দু'টি বিপ্লবী দলেরই আদর্শ ও লক্ষ্য ছিল সশস্ত্র বিপ্লবের মাধ্যমে স্বাধীন ভারতের প্রতিষ্ঠা করা। অনুশীলন সমিতির পূর্ব বাংলার কার্যভার মাদারীপুর লোনসিং গ্রামের ডেপুটি বাড়ির পুলিনবিহারী দাসের ওপর ন্যস্ত করা হয়। পরবর্তীকালে এই পূর্ববঙ্গ কেন্দ্রের কর্মতৎপরতাই সমগ্র ভারতের এবং ব্রহ্মদেশে বিস্তার লাভ করে।

অনুশীলন সমিতির ফরিদপুর শাখায় পুরান মাদারীপুর মহকুমার বিলাসখান গ্রামের আশুতোষ কাহেলী, জীবন ঠাকুরতা, নলিনী ভট্টাচার্য, চিত্ত কাহেলী, ধীরেন আতর্থী, সুবোধ রায়, কোঁয়ারপুরের কেদারেশ্বর সেনগুপ্ত, ফতেজংপুরের ধীরেন চট্টোপাধ্যায়, শলেদাহের দীনেশ বিশ্বাস, আশু চক্রবর্তী, ভুবন বসু, পালং এর শচীন কর, প্রমথ গুহ, প্রমথ সরকার, ফরিদপুর শহরের নিবারণ পাল, রমেশ দাশগুপ্ত, যাদু পাল, তারাপদ লাহিড়ী, দীনেশ দাশগুপ্ত প্রধান ছিলেন। অনুশীলন সমিতির পি মিত্র ও পুলিন দাস গঠনমূলক কাজের প্রতি বেশি জোর দেওয়ায় বারীন্দ্র ঘোষের সঙ্গে তাদের মতবিরোধ হয় এবং বারীন্দ্র ঘোষ চরমপন্থীদের একত্র করে যুগান্তর দল গঠন করেন। এই যুগান্তর দলই অনুশীলন দল অপেক্ষা বোমা তৈরী এবং হিংসাত্মক কর্মকাণ্ডে অধিক মনোনিবেশ করে। পরবর্তীকালে এই দল থেকেই উগ্র বিপ্লবপন্থী বি,ভি, অর্থাৎ বেঙ্গল ভলান্টিয়ার দল গঠিত হয়। ফরিদপুরে এই যুগান্তর দলের পৃষ্ঠপোষক ও প্রধান ছিলেন ইশবপুরের খ্যাতনামা পূর্ণচন্দ্র দাস। পূর্ণচন্দ্র দাসের দলে খালিয়ার কালী ব্যানার্জী, কোটালীপাড়ার বিজয় চক্রবর্তী, মাদারীপুরের পঞ্চানন চক্রবর্তী, বিজয়ানন্দ দত্ত, প্রফুল্ল চট্টোপাধ্যায়, ফণীভূষণ মজুমদার, অমলেন্দু দাশগুপ্ত, নলিনী গুহ, ডা. হরিপদ চক্রবর্তী, কেন্দুয়ার সন্তোষ দত্ত, প্রতাপ গুহরায়, সরমঙ্গলের হরিপদ দাস ও সুফী জোনাব আলী, ভাঙ্গার যতীন ভট্টাচার্য, সতীশ বিশ্বাস, রমেশ রায়চৌধুরী, দীনেশ রায়চৌধুরী, প্রমথ বন্দ্যোপাধ্যায়, ব্রজরাখাল বন্দ্যোপাধ্যায় এবং রমেশচন্দ্র দত্ত প্রভৃতি প্রধান ছিলেন।

অনুশীলন সমিতির পুলিন দাসকে ১৯০৮ সালে ১৮১৮ সালের আইনে গ্রেপ্তার করা হয়। ১৯০৯ সালে ফরিদপুরে অনুশীলন সমিতির শাখা 'ব্রতী সমিতি' বে-আইনি বলে ঘোষণা করা হয়। ১৯১০ সালে বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যুদ্ধের ষড়যন্ত্র মামলার পুলিন দাস এবং ফরিদপুরের কার্তিকপুরের রজনীকান্ত দাস ভিন্ন ভিন্ন দণ্ডে দণ্ডিত হন।

বিপ্লবীদের প্রথম গোপন ট্রাইবুনাল গঠিত হয়েছিল সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, অরবিন্দ ঘোষ ও রাজা সুবোধ মল্লিককে নিয়ে। এই ট্রাইবুনাল মজঃফরপুরের জেলা ম্যাজিস্ট্রেট কিংস ফোর্ডের মৃত্যুদণ্ডাজ্ঞা দেয়। এই দণ্ডাজ্ঞা প্রতিপালনের দায়িত্ব গ্রহণ করেন বিপ্লবী ক্ষুদিরাম বসু ও প্রফুল্ল চাকী। বিহারের মজঃফরপুরে কিংস ফোর্ডকে বোমা মারতে গিয়ে ভুল করেন এবং তা পড়ে মিসেস ও মিস কেনেডির গাড়িতে। প্রফুল্ল চাকী নিজের রিভলভরের গুলি দিয়ে মৃত্যুবরণ করেন আর ক্ষুদিরামের ফাঁসি হয়। ক্ষুদিরামের আদি পৈতৃক বাসস্থান ছিল ফরিদপুরের মাদারীপুরের সখীপুর গ্রামে। ক্ষুদিরামের পিতা ত্রৈলোক্যনাথ বসু মেদিনীপুরের অন্তর্গত নাড়াজোল রাজ এস্টেটে চাকরি পেয়ে চলে যান এবং মেদিনীপুরেই ক্ষুদিরামের জন্ম হয়। ১৯১১ সালে পূর্ববঙ্গে যুগান্তর পার্টির চারটি বিশেষ শাখা গড়ে উঠেছিল। হেমেন্দ্রকিশোর আচার্য ময়মনসিংহে, হেমঘোষ ঢাকায়, পূর্ণদাস ফরিদপুরের এবং সতীশ মুখার্জী (স্বামী প্রজ্ঞানন্দ) বরিশালে এই শাখা গঠনের

(শংকর মঠ) নেতৃত্ব দেন। শংকর মঠের বিপ্লবীদের মধ্যে বিশেষ করে উল্লেখ্য ছিলেন মনোরঞ্জন গুপ্ত, অরুণ গুহ, নোয়াখালীর নরেন ঘোষচৌধুরী, ফরিদপুরের সতীন্দ্রনাথ সেন, নিশিকান্ত গাঙ্গুলী, মোহিনী মুখার্জী, ফরিদপুরের ভূপেন দত্ত, খুলনার কিরণ মুখার্জী, মাদারীপুরের জিতেন কুশারী ও নগেন চক্রবর্তী।

পূর্ণ দাস প্রতিষ্ঠিত মাদারীপুরের 'শান্তিসেনা' নামক স্বেচ্ছাসেবক বাহিনী তৎকালীন সরকারি কর্মচারীদের কিরূপ ভীতি ও আতঙ্ক সৃষ্টি করতে সমর্থ হয়েছিল একটি ঘটনা থেকেই তা জানা যায়। মাদারীপুর মহকুমা ম্যাজিস্ট্রেট ডোনাভান পূর্ণদাসের গ্রেফতারের জন্য পুরস্কার ঘোষণা করেন। পূর্ণদাস স্বীয় দলের সদস্যগণের বৃহত্তম স্বার্থে আত্মসমর্পণ করে ডোনাভান সাহেবের এজলাসে নিজেকে ফেরারি পূর্ণ দাস বলে পরিচয় দেবার সঙ্গে সঙ্গেই ডোনাভান সাহেব চেয়ার থেকে পড়ে গেলেন। এই শান্তিসেনা ও সেনানায়ককে কবি নজরুল ইসলাম তাঁর 'সন্ধ্যা' কবিতাগ্রন্থটি উৎসর্গ করেন ১৩৩৬ সালে। বাংলার গেরিলা পদ্ধতিতে বিপ্লবীরা প্রথম যুদ্ধ করেন ১৯১৫ সালের ১৩ই ফেব্রুয়ারি উড়িষ্যার বালেশ্বরের কাছে সমুদ্রের বালুচরে। তখন প্রথম মহাযুদ্ধ (১৯১৪-১৯) চলছে। বিপ্লবী নেতা যতীন্দ্রনাথ মুখার্জী (বাঘা যতীন) এবং তার সহকর্মী ফরিদপুরের মনোরঞ্জন, চিত্তপ্রিয়, নীরেন্দ্র ও কলকাতার জ্যোতিষকে নিয়ে জার্মানির সঙ্গে এক চুক্তি করেন। ইংরেজরা তখন জার্মানির সঙ্গে যুদ্ধে ব্যস্ত– যতীন্দ্রনাথ ভেবেছিলেন এই সময় অস্ত্র সংগ্রহ করে গেরিলা পদ্ধতিতে যদি ভারতে আন্দোলন করা যায়, তাহলে স্বাধীনতা আন্দোলনকে ত্বরান্বিত করা সম্ভব হবে। পূর্বে উল্লেখিত তারিখে যতীন মুখার্জী তাঁর সহকর্মী চারজন বিপ্লবীকে নিয়ে বালেশ্বরের ময়ূরভঞ্জের জঙ্গলে জার্মানির অস্ত্রের জন্যে অপেক্ষা করছেন। গোপন সূত্রে খবর পেয়ে কলকাতা স্পেশাল পুলিশ সুপার টেগার্ট তিনশত পুলিশ নিয়ে অকুস্থলে উপস্থিত হয়। বিপ্লবীরা যতীন মুখার্জীর নেতৃত্বে টেগারেট বাহিনীকে লক্ষ্য করে গুলি চালাতে শুরু করে। যতীন মুখার্জীর দলে মাত্র পাঁচজন— সরকারি সেপাই তিনশতেরও বেশি। তাই যতীনের দল বালির মধ্যে পরিখা কেটে যুদ্ধ করতে থাকে। হঠাৎ একটি গুলিতে বাঘা যতীনের অন্যতম সহকর্মী ফরিদপুরের মাদারীপুরের সন্তান চিত্তপ্রিয়ের বক্ষ ভেদ করে এবং সেখানেই তিনি শহীদ হন।

পুলিশের হাতে বাঘা যতীন ও তাঁর সাথীরা আহত অবস্থায় ধরা পড়েন। কটক হাসপাতালে আহত যতীন্দ্রনাথ মুখার্জীর মৃত্যু হয়। যতীন্দ্রনাথ মুখার্জীর সহকর্মী মাদারীপুরের নীরেন ও মনোরঞ্জনের ফাঁসি হয়। বিপ্লবীদের কার্যকলাপ দমনের জন্যে সি.আই.ডি বিভাগ যথেষ্ট তৎপর হয়ে উঠলো। ১৯১৩ সালে কলকাতার সি.আই.ডি ইন্সপেক্টর মুসলমান পাড়া লেনে বোমা নিক্ষেপে হত্যা করার চেষ্টার অভিযোগে রাজা বাজার বোমার মামলা বলে খ্যাত মামলায় ফরিদপুরের দীনেশ দাশগুপ্ত এবং সারদাচরণ গুহ কারাদণ্ডে দণ্ডিত হন।

সমসাময়িককালে ভারতের বাইরে থেকে দেশকে স্বাধীন করার প্রচেষ্টায় যে সমস্ত দেশকর্মী প্রচেষ্টা চালান, ফরিদপুরের যোগপাট্টা নিবাসী সুরেন কর তাদের অন্যতম। একই সময়ে ফরিদপুর শহরের হরেন্দ্র গুহ এবং ইদিলপুরের গুহরায় শিবপুর ডাকাতি মামলায় আন্দামানে প্রেরিত হন। অগ্নিযুগের বিপ্লবী সতীন্দ্রনাথ সেন ছিলেন যুগান্তর দলের প্রথম শ্রেণীর নেতা। বাংলা ১৩০১ সালের ২রা বৈশাখে ফরিদপুর জেলার

গোপালগঞ্জের বাগান উত্তরপাড়া গ্রামে জন্মগ্রহণ করেন। পটুয়াখালীতে আইন ব্যবসায়ী নবীন চন্দ্র সেনের পুত্র সতীন্দ্রনাথ সেন ১৩ বছর বয়সে স্বদেশী মন্ত্রে উদ্বুদ্ধ হন। ১৯১২ সালে প্রবেশিকা পাশ করে বিপ্লবী যুগান্তর দলের নিয়মিত সদস্য হন। ১৯১৪ সালে কলকাতায় গিয়ে ভর্তি হন। রিপন কলেজে এবং বাঘা যতীন পরিচালিত সংগঠনের মাধ্যমে দলীয় কাজে নিযুক্ত হন। ১৯১৫ সালে নদীয়া জেলায় সংঘটিত সশস্ত্র পুলিশ বাহিনীর সঙ্গে সম্মুখ যুদ্ধে বিশেষ বীরত্ব এবং দুঃসাহসিকতার পরিচয় দিয়ে গ্রেপ্তার হন বারাসাতে। কৃষ্ণনগর ষড়যন্ত্র মামলার অন্যতম আসামীরা এক বছর কারাবাসের পর অভিযোগের উপযুক্ত প্রমাণাভাবে মুক্তিলাভ করেন। কিন্তু মুক্তি লাভের সঙ্গে সঙ্গেই ভারত রক্ষা আইনে গ্রেফতার হয়ে তিনি পুনরায় চার বছর অন্তরীণ থাকেন। সংগ্রামী জীবনে সতীন্দ্রনাথ ভারতের সাতাশটি জেলখানা ও বন্দিনিবাসে ছাব্বিশ বছরেরও অধিককাল বন্দিজীবন অতিবাহিত করেছেন। বিভিন্ন জেলে তিনি অনশন করেছেন ৩২২ দিন। তার মধ্যে ১৯২১ সালে বরিশাল জেলে এককালীন অনশন করেছেন ১৫৩ দিন। ১৯১৬ সালে ফরিদপুরের বিপ্লবী ভূপেন্দ্রকুমার দত্ত কলকাতায় একটা মেস করেন। এই মেসটিতে একদল বিপ্লবী বাস করতেন। এই মেসে ফরিদপুরের বিপ্লবী অমৃত গুপ্ত বাস করতেন। এই সময় কলকাতায় ও মফঃস্বলে ব্যাপকভাবে বিপ্লবী কর্মীদের বন্দি করা হয়। কলকাতায় বসন্ত চ্যাটার্জীকে হত্যা করা হয় ১৯১৬ সালের ৩০শে জুন। এই ঘটনার পরিপ্রেক্ষিতে ব্যাপক ধরপাকড় শুরু হয়। ফরিদপুরের অমৃত গুপ্ত ধরা পড়েন এবং পরে যক্ষ্মা রোগে তাঁর মৃত্যু হয়। ফরিদপুরের বিপ্লবী ইন্দু সরকার কলকাতায় এক মেস করেন। এই মেসেও বিপ্লবীদের একটি ঘাঁটি ছিল। বাংলাদেশের চারটি জেল রাজবন্দিদের প্রতি খারাপ ব্যবহারের জন্যে খ্যাতি অর্জন করেছিল। এগুলো হচ্ছে প্রেসিডেন্সি, রাজশাহী, ফরিদপুর ও হুগলী জেল। এই দুর্ব্যবহারের প্রতিবাদে রাজবন্দিরা বিক্ষোভ অনশন করতেন— কখনো কখনো জেলারকে ঘেরাও করে মারধর করতেন। ১৯১৪ সালে ফরিদপুর ষড়যন্ত্র মামলায় বিপ্লবী পূর্ণদাস তার দলবল নিয়ে ফরিদপুর জেলে বিচারাধীন বন্দি। এই সময়ে বাঘা যতীনের সহকর্মী মাদারীপুরের চিত্তপ্রিয়ের বারো বছরের ভাই কান্তিপ্রিয়ের সাথে জেলার দুর্ব্যবহার করলে পূর্ণ দাস, সন্তোষ দত্ত ও আর দু'একজন জেলারকে মার দেবার পরিকল্পনা করে। জেলার উপেন মুখার্জী রাতের অন্ধকারে এই আলোচনা দরজার বাইরে থেকে শুনে ফেলে। পরদিন থেকে ফরিদপুর জেলের রাজনৈতিক বন্দিদের অবস্থা ফিরে গেল। উপেন মুখার্জীও রক্ষা পেলেন রাজবন্দিদের হাত থেকে। জেল কর্তৃপক্ষের দুর্ব্যবহার ও বিনা বিচারে আটক রাখার প্রতিবাদে আলীপুর, রাজশাহী, মেদেনীপুর ইত্যাদি জেলে রাজবন্দিরা একবার অনশন করেন। পূর্ণ দাস, মেদিনীপুর জেলে অনশন শুরু করেন। মেদেনীপুর জেল থেকে তাঁকে রাজশাহী জেলে স্থানান্তরিত করা হয়। এই জেলের জেলার তখন ছিলেন উপেন মুখার্জী। এর সঙ্গে পূর্ণ দাসের ফরিদপুর জেলেই পরিচয় হয়েছিল। অসহযোগ আন্দোলনকালে পূর্ণ দাস কংগ্রেসের রাজনীতিতে সক্রিয় হয় পড়েন। ১৯২০ সালে রাজশাহী জেলের স্টেট প্রিজনারদের মধ্যে ফরিদপুরের শরৎ গুহ ও নরেন বন্দ্যোপাধ্যায় ছিলেন। নরেন বন্দ্যোপাধ্যায় ছিলেন অনুশীলন দলভুক্ত। জেল জীবনে অন্তর্দ্বন্দ্বের ফলে নরেন বন্দ্যোপাধ্যায়ের চরিত্রে দেখা দেয় এক সর্বব্যাপী ঔদাসীন্য। জেল থেকে মুক্তি পেয়ে

এই অর্ধসন্ন্যাসী পাবনার সৎসঙে যোগ দিয়ে পাকা সন্ন্যাসীই হয়ে যান।

১৯২০ সালে ফরিদপুরের কোনকদিতে শ্যামল ভট্টাচার্য্য ও তারাপদ লাহিড়ী পালং এ হরিদাস বন্দোপাধ্যায়, প্রভাত চক্রবর্তী, ভোজেশ্বরের মাখনকর ও ভাঙ্গায় যতীন ভট্টাচার্যের নেতৃত্বে অনুশীলন বিপ্লবী দলের তৎপরতা বৃদ্ধি পায়। রাজবাড়ীতে নিরোদ দাস, কালুখালীতে নিরোদ সেন, পাংশায় সুরেন ঘোষ, কার্তিকপুরের জীবন ধুপী ও মাদারীপুরের শান্তি সেনের নেতৃত্বে যুগান্তর বিপ্লবীরা আন্দোলন গড়ে তোলে। ১৯২১ সালে মাদারীপুরের বিলসখান গ্রামের আশুতোষ কাহিলী, জীবন গুহঠাকুরতা প্রভৃতি অনুশীলনের নেতৃবৃন্দ একটি শিক্ষাশ্রম প্রতিষ্ঠা করে জাতীয়তাবাদী চেতনার প্রচার ও প্রসার করতে প্রয়াস পান। ১৯২৫ সালে পূর্ণ স্বাধীনতাকামী বাঙালি যুবকদের প্রচেষ্টায় রেঙ্গুনে একটি গোপন সংগঠন গঠিত হয়। এই সংগঠনের উদ্দেশ্য ছিল সশস্ত্র সংগ্রামে বার্মা প্রদেশ থেকে ইংরেজকে বিতাড়িত করে বর্মা তথা সারা উপমহাদেশের স্বাধীনতা অর্জন। এই দলে ১৯২৬ সালে জ্যোতি যোগদান করেন। বাংলাদেশে হিজলী ক্যাম্পের গুলির প্রতিশোধের উদ্দেশ্য যে দল বার্মা থেকে প্রেরিত হয়েছিল, তারমধ্যে জ্যোতি ও ছিল। ফরিদপুরের আংগারিয়ার ডাক লুটের সময় গ্রামের লোকের লেজার কোপে ছিপছিপে গড়নের ফুটফুটে ফরসা রঙের এই যুবক আহত হয়। লেজা তার পেট ভেদ করে বের হয়ে যায়। আহত জ্যোতিকে মাদারীপুর হাসপাতালে নেয়া হয়। এখানেই তাঁর জীবনের অবসান ঘটে। ফরিদপুরের সন্তোষ বন্দ্যোপাধ্যায় ১৯২০ সালের মাঝামাঝি বিপ্লবী আন্দোলনে যোগদান করেন। ১৯৩০ সনে তিনি কারাবরণ করেন। ১৯৩৭-৩৮ সালে জেল থেকে মুক্তি লাভ করেই তিনি পুনরায় আন্দোলন শুরু করেন। অল্পকাল পরে পুনরায় তাঁকে গ্রেফতার করা হয়।

ফরিদপুরের আশু ভরদ্বাজ ১৯২০ শতকে বিপ্লবী আন্দোলনে দীক্ষা গ্রহণ করেন। ১৯৩০ সালে তিনি গ্রেফতার হয়ে বিনা বিচারে জেলে ও বন্দি শিবিরে আটক ছিলেন। এই জেলার অগ্নিযুগের বিপ্লবীদের মধ্যে সত্য মৈত্র, সমর সিংহ, শান্তি সেন প্রমুখ উল্লেখযোগ্য। পাকিস্তান আমলে আশু ভরদ্বাজ, সন্তোষ বন্দোপাধ্যায়, সত্য মৈত্র, সমর সিংহ, শান্তি সেন বাম রাজনীতির সঙ্গে যুক্ত ছিলেন। কংগ্রেস ও মুসলিম লীগ যখন স্বায়ত্বশাসনের ভাগ নিয়ে ব্যস্ত ফরিদপুরের বিপ্লবী কর্মীগণ তখন এদেশের অভ্যন্তরে এবং ভারতের বাইরে বৃটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে অভিযানে রত। ফরিদপুরের অনুশীলন সমিতির প্রফুল্ল সেন (স্বামী সত্যনন্দপুরী) বিপ্লবী নেতা রাসবিহারী বসু এবং গিয়ানী প্রিতম সিং-এর সহযোগিতায় ব্যাংকক থেকে পূর্বএশিয়ার ভারতীয়দিগকে সংঘবদ্ধ করে ভারতে স্বাধীনতার চেষ্টা করেছিলেন। রাসবিহারী বসু চন্দননগরের বিপ্লবী মতিলাল রায়ের অনুপ্রেরণায় কলকাতার বিপ্লবী দলের সঙ্গে যুক্ত হয়ে পড়েন। তিনি বিপ্লবী দলভুক্ত হয়ে একাধিক সন্ত্রাসবাদী পরিকল্পনা গ্রহণ করেন। এ সময়ে কলকাতায় অবস্থানরত বিপ্লবী ও তাঁদের বলিষ্ঠ সমর্থকদের মধ্যে ফরিদপুর জেলার মাদারীপুরের শান্তিসেনা দলের পূর্ণচন্দ্র দাস, যতীন ভট্টাচার্য. বরিশালের হেমেন ঘোষ প্রমুখ ছিলেন। দ্বিতীয় মহাযুদ্ধ শুরু হওয়ার সঙ্গে সঙ্গে বেশ কিছু সংখ্যক বিপ্লবী নেতা ও কর্মীকে নিবর্তনমূলক আটক আইনে ও ভারত রক্ষা আইনে আটক করা হয়েছিল। রাস বিহারী বসুকে গ্রেফতার করার জন্য পুলিশের চেষ্টার অন্ত ছিল না। তিনি কলকাতা থেকে উত্তর

ভারতে চলে যান এবং সেখানে বিপ্লবের বাণী প্রচার করতে থাকেন। সুভাষ চন্দ্র বসু দেশত্যাগ করার পরই ফরওয়ার্ড ব্লকভুক্ত বিপ্লবী দলসমূহ বিভি অর্থাৎ বেঙ্গল ভলান্টিয়ার্স, শ্রীসঙ্গ, আরএস.পি আইর ফরওয়ার্ড ব্লক অংশ ফরিদপুরের শান্তিসেনা ইত্যাদি দল-উপদলের মধ্যে একটি চাঞ্চল্য সৃষ্টি হয়। এই কর্মচাঞ্চল্যের মধ্যে সর্বভারতীয় ভিত্তিতে কলকাতায় কয়েকদফা গোপন বৈঠক হয়। এসব বৈঠকের আলোচনায় সিদ্ধান্ত হয় যে, চট্টগ্রাম আরাকান সীমান্ত পথে আজাদ হিন্দ ফৌজের আক্রমণ শুরু হওয়ার পূর্বেই একটা ক্ষেত্র প্রস্তুতি তৎপরতার প্রয়োজন। এ তৎপরতা চালাতে গিয়ে মাদারীপুরের বিশিষ্ট বিপ্লবীকর্মী বিজয় দত্ত-সহ বেশ কিছু বিপ্লবী গ্রেপ্তার হন।

১৯৪১ সালের ডিসেম্বর মাসে জাপান দ্বিতীয় মহাযুদ্ধে অবতীর্ণ হলে রাস বিহারী বসু ভারতবর্ষ উদ্ধারের একটা ব্যাপক পরিকল্পনা করে কাজ শুরু করেন। ১৯৪২ সালে দক্ষিণ পূর্ব এশিয়ায় বৃটিশের পতন ঘটলে জাপানের হাতে বন্দি ভারতীয় ক্যাপ্টেন মোহন সিংহের নেতৃত্বে বন্দি ভারতীয় সৈন্যদের জাপান মিলিটারি অনুমোদনে আজাদ হিন্দ ফৌজ গঠিত হয়। মার্চ মাসে জাপানের রাজধানীতে প্রথম মহা সমরকালীন ভারতের অন্যতম বিপ্লবী নেতা রাসবিহারী বসুর সভাপতিত্বে দক্ষিণ পূর্বএশিয়ার নেতৃস্থানীয় ভারতীয়গণের এক সম্মেলন অনুষ্ঠিত হয়। এই সম্মেলনের সিদ্ধান্ত অনুযায়ী জুন মাসে ব্যাঙ্ককে আর একটি সম্মেলন অনুষ্ঠিত হয়। এতে ভারতীয় স্বাধীনতা সংঘ জন্মলাভ করে এবং রাসবিহারী বসু সভাপতি নির্বাচিত হন। এই স্বাধীনতা সংঘ আজাদ হিন্দ বাহিনীকে স্বীকৃতি দেয়। এ সময়ে ফরিদপুরের অনুশীলন সমিতির প্রফুল্ল সেন (স্বামী সত্যানন্দপুরী) গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেন। তিনি স্বাধীনতা সংঘ গঠনে রাসবিহারী বসুকে সাহায্য করেন।

এ সময়ে জাপানের সঙ্গে আজাদ হিন্দ ফৌজের ভারতের স্বাধীনতা প্রশ্নে মত-বিরোধ সৃষ্টি হলে আজাদ হিন্দ প্রতিষ্ঠাতা মোহন সিংহ জাপানিদের হাতে বন্দি হবার সময় আজাদ হিন্দ ফৌজ ভেঙে দেন। রাসবিহারী বসু আজাদ হিন্দুকে রক্ষা করার শেষ চেষ্টা করে ব্যর্থ হন। এ সময়ে ভারতীয় জাতীয় কংগ্রেসের প্রাক্তন প্রেসিডেন্ট ফরওয়ার্ড ব্লকের প্রতিষ্ঠাতা সুভাষচন্দ্র বসু ইউরোপ থেকে সুমাত্রা দ্বীপে পৌছেন। তিনি জাপানের সঙ্গে ভারতবর্ষের স্বাধীনতার প্রশ্নটি চূড়ান্ত ভাবে মীমাংসা করেন ১৯৪২ সালের ২রা জুলাই সিঙ্গাপুরে পৌছান। এর দুদিন পর সিঙ্গাপুরে ভারতীয়দের এক বিরাট সমাবেশ অনুষ্ঠিত হয়। উক্ত সভায় রাসবিহারী বসু স্বেচ্ছায় পদত্যাগ করেন এবং সুভাষচন্দ্র বসু ভারতীয় স্বাধীনতা সংঘের সভাপতি পদ লাভ করেন। তিনি উক্ত সভায় ঘোষণা করেন ইংরেজদের হাত থেকে ভারতবর্ষের মুক্তি সংগ্রামে জাপান সরকার আজাদ হিন্দ ফৌজকে সর্বপ্রকার সাহায্য দেবে এবং এই সাহায্যের বিনিময়ে ভারতের ওপর তারা কোনো দাবী দাওয়া করবেন না। ১৯৪২ সালের অক্টোবর মাসে আজাদ হিন্দ সরকারের মন্ত্রিসভা গঠিত হয়। সুভাষচন্দ্র বসু হন এই সরকারের প্রেসিডেন্ট। আজাদ হিন্দ ফৌজের অভিযান শুরু হলো—প্রথমে এ অভিযান সাফল্য লাভ করলেও পরে বর্ষা পরিস্থিতিতে অসুবিধে দেখা দেয়। স্থির হলো বর্ষার পরে নতুন ভাবে আক্রমণ শুরু করা হবে। এদিকে জাপান পশ্চাদপসরণ করতে বাধা হলো– জাপান সম্রাট- সৈন্যদের

আত্মসমর্পণ করতে নির্দেশ দিলেন। এমতাবস্থায় নেতাজী সুভাষ চন্দ্রকে ঐতিহাসিক অবস্থার শিকার হতে হলো।

বাংলাদেশে সন্ত্রাসবাদ ও বিপ্লবী আন্দোলন শুরু হয়েছিল একটা উন্মাদনা নিয়ে। ইংরেজকে তাড়ানো হবে এই আবেগই বিপ্লবীদের আচ্ছন্ন করে রেখেছিল। এই আন্দোলন কোন পথে চালাতে হবে– এই আন্দোলন আদৌ সম্ভব কিনা– সম্ভব হলে স্বাধীন দেশের সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক অবস্থার রূপ কি হবে এইসব বিচার বিশ্লেষণ প্রথমে বিপ্লবীরা করে নাই। কংগ্রেসের আপোষকামী মনোভাব– ইংরেজদের দমননীতির প্রেক্ষিতে স্বাভাবিকভাবেই রাজনৈতিক কর্মীদের একাংশ এই নয়া পদ্ধতির শুরু করে।

১৯১৭ সালে রুশ বিপ্লব সংঘটিত হয়। পৃথিবীতে প্রথম সমাজতান্ত্রিক দেশ প্রতিষ্ঠিত হলো। পৃথিবীর বুদ্ধিজীবীদের চিন্তাধারায় সৃষ্টি করল একটা আলোড়ন। ভারতের বুকেও এই ঢেউ লাগতে দেরি হলো না। ১৯২১ সালের শেষ দিকে কমরেড মুজাফফর আহমেদ কমিউনিস্ট পার্টি প্রতিষ্ঠা করার পরিকল্পনা গ্রহণ করেন এবং পরে নিখিল ভারত কমিউনিস্ট পার্টি প্রতিষ্ঠা করেন। এ সময়ে বাংলার বিপ্লবীদের এক অংশ মার্কসবাদে আগ্রহী হয়ে ওঠে। একদল বিপ্লবী আবার কম্যুনিজম বিরোধীরূপে আত্মপ্রকাশ করে। এই কারণে বিপ্লবীদের একটি অংশ মার্কসবাদে প্রভাবিত হয়েও অন্তর্দ্বন্দ্বের ফলে গান্ধীজীব নেতৃত্বে অসহযোগ আন্দোলনে যোগ দেয়। অনেকে কংগ্রেস পার্টিতে যোগদান করে সশস্ত্র রাজনীতি থেকে শান্তিপূর্ণ রাজনীতির পথে প্রত্যাবর্তন করেন। আর একটি অংশ বাম রাজনীতি অর্থাৎ মার্কসবাদকে মুক্তির পন্থা হিসেবে গ্রহণ করে। এই অবস্থার মধ্যে কম্যুনিজমের মতাদর্শ প্রচারিত হতে থাকে ভারতের বুকে শুরু হয় কমিউনিস্টদের তৎপরতা। ১৯৩৮ সাল থেকে কমিউনিস্টদের গুপ্ত পথে আন্দোলন ব্যাপকতা লাভ করে। এই আন্দোলনে ফরিদপুরের বাগল প্রসন্ন গুহ, অনুকূল চ্যাটার্জী, জীবন দে, গোপাল দাস, দরবেশ আলী যুক্ত ছিলেন। ১৯৩৯ সালে দ্বিতীয় মহাযুদ্ধের সময় ফরিদপুরের রাজবাড়ির কমিউনিস্ট নেতৃবৃন্দ বৃটিশবিরোধী আন্দোলনে উল্লেখযোগ্য কর্মতৎপরতার পরিচয় দেয়। এই আন্দোলনে ছাত্র ফেডারেশনের কর্মীরা অংশগ্রহণ করে। ফরিদপুরে অল বেঙ্গল স্টুডেন্ট এ্যাসোসিয়েশনের নেতৃত্বে দিতেন শ্যামেন ভট্টাচার্য ও সত্যগুপ্ত। এছাড়া বেঙ্গল প্রাদেশিক স্টুডেন্ট এ্যাসোসিয়েশনের নেতৃত্বে ছিলেন নগরকান্দার ব্রজরাখাল ব্যানার্জী, রাজবাড়ীর সমর সিং ও নৃপেন রায়। ১৯৩৪ সালে কোরকদিতে স্টুডেন্টস ফেডারেশন স্থাপিত হলে নেতৃত্বের ভার নেন সত্য মৈত্র, আশু ভরদ্বাজ, অমূল্য অধিকারী, গোপাল নাথ প্রমুখ। ১৯৩৮ সালে মাদারীপুরের অনুকূল চ্যাটার্জী, যোগেশ চ্যাটার্জী, প্রফুল্ল স্যানাল ডাক লুটের অভিযোগে আন্দামানে নির্বাসিত হন। এদের মুক্তির দাবীতে মাদারীপুরে এক আন্দোলন গড়ে উঠে। ১৯৪২ সালে গোপালগঞ্জ মহকুমার বান্ধাবাড়ীর ধীরেন বিশ্বাসের নেতৃত্বে রাজবাড়ীর অন্তর্গত দাদসী রেলস্টেশন পুড়িয়ে দেওয়া হয় এবং কোটালীপাড়ার সেটেলমেন্ট অফিস ভস্মীভূত করা হয়। ধীরেন বিশ্বাস পুলিশের হাতে ধৃত হন এবং জেলের মধ্যেই তাকে স্লো পয়জনে হত্যা করা হয়। ফরিদপুরের সন্তোষ ব্যানার্জী, আশুভরদ্বাজ, সত্য মৈত্র, সমর সিং, শান্তি সেন, মৃণাল বারুরী প্রমুখ এ জেলার মার্কসবাদী আন্দোলনের সঙ্গে সংশ্লিষ্ট ছিলেন।

১৯৪২ সালে আগস্ট বিপ্লবে ফরিদপুরের বিপ্লবীদের হাতে ভাঙ্গা হাই স্কুল প্রাঙ্গণে ভাঙ্গা থানার দারোগা রোহিনীকুমার ঘোষ নিহত হন।

## কংগ্রেস (১৮৮৫-১৯৪৭)

কংগ্রেসের ইতিহাসের সঙ্গে ফরিদপুরের অম্বিকাচরণ মজুমদারের নাম বিশেষভাবে যুক্ত। কংগ্রেসের জন্মের চার বছর পূর্বে ১৮৮১ সালে মাদারীপুরের অন্তর্গত সেনদিয়া গ্রামের অম্বিকাচরণ মজুমদার ফরিদপুর পিপলস এসোসিয়েশন স্থাপন করেন এবং এটিই ছিল পূর্ববঙ্গের সর্বপ্রথম রাজনৈতিক প্রতিষ্ঠান। তিনি ১৮৫৭ সালে জেনারেল এসেম্বেলিজ ইন্সটিটিউশন থেকে ইংরেজি সাহিত্যে এম এ পাস করেন। এরপরে বিএল পাস করে নিজের জেলা ফরিদপুরে আইন ব্যবসা শুরু করেন। কংগ্রেসের জন্মকালের পূর্ব থেকেই অম্বিকাচরণের রাজনৈতিক জীবন শুরু।

১৮৮৩ সালে বঙ্গদেশে প্রথম জাতীয় রাজনৈতিক সম্মেলন হয় এবং তারই পরিণতি স্বরূপ ইংরেজ সাহেব হিউমের প্রচেষ্টায় ১৮৮৫ খ্রিস্টাব্দের সম্মেলনে কংগ্রেসের প্রতিষ্ঠা হয়। অম্বিকাচরণ মজুমদার ১৮৮৩ ও ১৮৮৫ সালে উভয় সম্মেলনেই যোগদান করেছিলেন। ১৮৮৫ থেকে কংগ্রেসের নেতৃত্ব ছিল নরমপন্থী ইংরেজদের প্রতি আপোষকামীদের হাতে। কংগ্রেসের এই নীতি ১৮৮৫ থেক ১৯১৬ সাল পর্যন্ত কার্যকরী ছিল। অম্বিকাচরণ মজুমদার নরমপন্থী দলভুক্ত ছিলেন। কংগ্রেস রাজনীতিতে তাঁর গুরু ছিলেন প্রখ্যাত কংগ্রেস নেতা সুরেন্দ্রনাথ।

১৯০৪ সালে লর্ড কার্জনের বঙ্গভঙ্গের পরিকল্পনা প্রস্তাব প্রকাশ পায়। ১৯০৫ সালে ১৬ই অক্টোবর তা কার্যকর হয়। মুসলমান সমাজের একাংশ এই ব্যবস্থার বিরুদ্ধে প্রতিবাদ জ্ঞাপন করলেও অধিকাংশই তা মেনে নেয়। শাসন কার্য পরিচালনার জন্যে বাংলাদেশের সীমা বেশি বড় বলে সরকারি মহলে ধারণা ছিল। প্রথম দিকে প্রস্তাব ছিল চট্টগ্রাম, নোয়াখালী ও ত্রিপুরা জেলাকে আসাম প্রদেশের সঙ্গে যুক্ত করা হবে। কিন্তু পরে দেখা গেল ঐ তিন জেলার সঙ্গে ঢাকা, ময়মনসিংহ. ফরিদপুর, বরিশাল এবং উত্তরবঙ্গের জেলাগুলোও নতুন প্রদেশের সঙ্গে যুক্ত করে দেয়া হয়েছে। শিক্ষিত হিন্দু সমাজের আপত্তি অগ্রাহ্য করে ১৯০৫ সালে বঙ্গভঙ্গ হয়ে গেল। মুসলমান সমাজে এর প্রতিক্রিয়া একরকম ছিল না। মুসলমান সমাজের সংখ্যাগরিষ্ঠ অংশ ছিলেন বঙ্গভঙ্গের পক্ষে। কারণ ১৮৬০ সালের পর থেকে শাসক শ্রেণীর সঙ্গে মুসলমানদের সুসম্পর্ক স্থাপনের যে প্রয়াস বাংলাদেশে ফরিদপুরের নবাব আবদুল লতিফের উদ্যোগে আর সারা ভারতে স্যার সৈয়দ আহমদের নেতৃত্বে পরিচালিত হয়েছিল তা নিস্ফল হয়নি। অনেকেই মনে করেন যে, ১৮৭০ সালের পর থেকে ইংরেজ সরকার মুসলমানদের আনুকুল্য প্রদর্শন করেন। অবশ্য এ আনুকূল্যের কার্যত কোনো প্রকাশ দেখা যায় না।

বঙ্গভঙ্গের বিরুদ্ধে হিন্দুরা প্রবল আপত্তি জানান। কংগ্রেস সমর্থন করে আন্দোলন শুরু করে। অম্বিকাচরণ মজুমদারের সভাপতিত্বে ১৯০৫ সালে জানুয়ারি মাসে ফরিদপুরে বঙ্গভঙ্গের বিরুদ্ধে প্রথম সভা অনুষ্ঠিত হয় এবং মথুরানাথ মিত্র, পূর্ণ মিত্র, জগবন্ধু মৈত্র, সতীশ মজুমদার, উমাচরণ আচার্য এবং পাংশার আসাদুজ্জামানের সমন্বয়ে ফরিদপুরে বঙ্গভঙ্গ প্রতিরোধ সংসদ গঠিত হয়েছিল। প্রবোধ কুমার সান্ন্যালের সভাপতিত্বে

অম্বিকাচরণ মজুমদার এবং পূর্ণ মৈত্রের প্রস্তাবে বঙ্গভঙ্গর বিরুদ্ধে প্রস্তাব গৃহীত হয়। বঙ্গভঙ্গের বিরুদ্ধে ফরিদপুরে যে কয়েকজন মুসলিম নেতৃবৃন্দ যোগদান করেন তাঁরা হলেন মাদারীপুরের হবিগঞ্জের জমিদার গোলাম মওলা চৌধুরী, পাংশার আসাদুজ্জামান, কোহিনূর সম্পাদক রওশন আলী চৌধুরী এবং মজিবর রহমান আই সি এস-এর পিতা মৌলবী আবদুর রহমান দুদু মিঞা উকিল।

ফরিদপুরে যদুনাথ পাল এবং ব্রহ্ম ঘোষের ওপর আন্দোলন পরিচালনার ভার অর্পিত হয়। এই বঙ্গভঙ্গ আন্দোলনই স্বদেশী আন্দোলন নামে খ্যাত। এই আন্দোলনের নেতা ছিলেন সুরেন্দ্রনাথ। অম্বিকাচরণ মজুমদার, কৃষ্ণকুমার মিত্র প্রভৃতি ছিলেন তাঁর অন্যতম সহকারী। ১৯০৫ খ্রি. ১৬ই অক্টোবর সূর্যোদয়ের সাথে হিন্দু যুবকের দল খণ্ডিত বাংলাকে অস্বীকার করে রাখীবন্ধন উৎসবে মত্ত হন। অপরাহ্নে ফেডারেশন হলের ভিত্তি স্থাপন উপলক্ষে বিরাট জনসমাগম হয়েছিল। এই সভায় রবীন্দ্রনাথ, স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায় প্রভৃতির আগমন হয়েছিল। সভা ভঙ্গ হতেই সুরেন্দ্রনাথ, অম্বিকাচরণ, আশুতোষ চৌধুরী প্রভৃতি নেতৃবর্গ কলকাতার রাজপথে জনপ্রবাহের অগ্রভাগে নগ্নপদে চলতে লাগলেন।

কংগ্রেসের জন্মকাল থেকে ১৯২৬ সাল পর্যন্ত কংগ্রেসের নীতি ও কর্মপ্রয়াস আবেদন নিবেদন এবং সহযোগিতার পথ বেয়ে চলছিল। এই দীর্ঘকাল কংগ্রেস নরমপন্থীগণের দ্বারাই পরিচালিত হতে থাকে। গুরু সুরেন্দ্রনাথের ন্যায় আম্বিকাচরণও নরমপন্থী দলভুক্ত ছিলেন। বৃটিশ সাম্রাজ্যে স্বাধীন ভারতেব কল্পনা তখন তাদের মাথায় ছিল না। ১৯০৫ সালে কাশীর কংগ্রেস অধিবেশনে বলে কৃষ্ণ গোখেল প্রথমবার আমলাতন্ত্রের সঙ্গে সহযোগিতা করে লাভ নেই বলে অভিমত পেশ করেন। স্বদেশী আন্দোলনকে কেন্দ্র করে কংগ্রেস নরমপন্থী ও চরমপন্থীদের আত্মপ্রকাশ ঘটে। ১৯০৬ সালে বরিশালে প্রাদেশিক সমিতির অধিবেশনে অম্বিকাচরণ স্বদেশী আন্দোলনের প্রতি পূর্ণ সমর্থন জ্ঞাপন করেন। ১৯০৬ সালে কলকাতা কংগ্রেস সরকারি সিদ্ধান্তের বিরুদ্ধে ব্যাপক প্রতিরোধ সৃষ্টির উদ্দেশ্যে স্বদেশী বয়কট প্রস্তাব গৃহীত হয়। ১৯০৭ সালে এই আন্দোলনকে কেন্দ্র করে সুরাট কংগ্রেসের অধিবেশনে নরমপন্থী ও চরমপন্থীদের মধ্যেকার বিরোধ তীব্রতর হয়ে উঠে। কার্যত কংগ্রেস দ্বিধাবিভক্ত হয়ে পড়ে।

চরমপন্থী দলে ছিলেন বালগঙ্গাধর তিলক, অরবিন্দ ঘোষ, বিপিন পাল প্রভৃতি এবং নরমপন্থী দলে সুরেন্দ্রনাথ, রাসবিহারী ঘোষ প্রভৃতি ছিলেন। বাংলাদেশের একদল প্রতিনিধি চরমপন্থীদের ব্যবহারে ক্ষোভ প্রকাশ করে এক প্রস্তাব গ্রহণ করেন। এই দলে ফরিদপুরের পক্ষ থেকে অম্বিকাচরণ মজুমদার, মণীন্দ্রকুমার মজুমদার ও কৃষ্ণদাস রায় ছিলেন।

১৯০৭ খ্রি. স্বদেশী আন্দোলনকে সুষ্ঠুভাবে পরিচালনার জন্যে ফরিদপুরে অম্বিকাচরণ মজুমদারকে সভাপতি এবং আবদুর রহমানকে সম্পাদক নিযুক্ত করে ফরিদপুর জেলা সমিতি সংগঠিত হয়। স্বদেশী আন্দোলন পূর্ববঙ্গে ব্যাপকতা লাভ করে বিশেষ করে বরিশাল ও ফরিদপুরে এই আন্দোলন উল্লেখযোগ্য রাজনৈতিক রূপ লাভ করে।

ফরিদপুর জেলাতেই অন্যূন এক হাজার সভা অনুষ্ঠিত হয়। ফরিদপুরে অম্বিকাচরণ মজুমদারের উৎসাহে এক কর্মী সম্মেলন হয়। এই কর্মীদের প্রধান ছিলেন ব্রহ্ম ঘোষ।

ফরিদপুরের সমগ্র জেলাব্যাপী আন্দোলন পরিচালনার ভার তাঁকে দেয়া হয়েছিল। যদুনাথ পালকে মাদারীপুরের পালং অতুল মৈত্রকে ফরিদপুর শহরে আন্দোলনের দায়িত্ব দেয়া হয়েছিল। সতীশ মজুমদার, যোগেশ চক্রবর্তী প্রমুখ স্বদেশী আন্দোলনে অম্বিকাচরণ মজুমদারকে সহযোগিতা করতেন। অম্বিকাচরণ মজুমদারের নেতৃত্বে ফরিদপুরের উকিল ও মোক্তারগণ স্বদেশী আন্দোলনে প্রত্যক্ষভাবে অংশগ্রহণ করেন।

১৯০৬ সালের ২৮ শে জানুয়ারি মাদারীপুরের হবিগঞ্জে গোলাম মওলা চৌধুরীর বাসভবনে শশধর তর্কচূড়ামণির সভাপতিত্বে বঙ্গভঙ্গ-বিরোধী প্রস্তাব গ্রহণ করা হয়। এই সভায় অনুমান সাত হাজার লোক যোগদান করে। এর মধ্যে প্রায় পাঁচ হাজারের মতো মুসলমান ছিল। স্বদেশী আন্দোলনের সময় পাক্ষিক 'ফরিদপুর হিতৈষিণী' স্বদেশী আন্দোলনের মুখপত্রের ভূমিকা পালন করে। এই পত্রিকায় স্বদেশী আন্দোলন সম্পর্কে ফরিদপুরের খবরাখবর পরিবেশিত হতো। এই পত্রিকা সূত্রে বলা যায় যে, বাংলাদেশের অন্যান্য জেলার ন্যায় ফরিদপুরে সম্মেলন অনুষ্ঠিত হয়। এই সম্মেলনে 'বঙ্গভঙ্গ'-বিরোধী প্রস্তাব উত্থাপন করেন অনাথবন্ধু গুহ। প্রস্তাব সমর্থন করেন জে.এম. সেনগুপ্ত, হেরম্বচন্দ্র মৈত্র, মৌলবী আবুল কাশেম প্রমুখ। সম্মেলনে সভাপতি পদে মনোনীত হয়েছিলেন যতীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, এ. চৌধুরী, ভূপেন্দ্রনাথ বসু, জে. চৌধুরী, কৃষ্ণকুমার মিত্র, হেমচন্দ্র জাতা, শচীন্দ্রপ্রসাদ বসু প্রভৃতি। ফরিদপুর থেকে প্রতিনিধি ছিলেন অম্বিকাচরণ মজুমদার, রওশন আলী চৌধুরী (পাংশা), যদুনাথ পাল, পূর্ণচন্দ্র কর্মকার, হেম মুখার্জী, হেমন্ত মুখার্জী, অমরনাথ রায়, রাজকুমার চৌধুরী, সতীশচন্দ্র মজুমদার, কালীপ্রসন্ন সরকার, কামিনীকুমার রায়, নলিনীকান্ত সেন, দীনেশচন্দ্র সেন, পূর্ণচন্দ্র মৈত্র, চারুচন্দ্র মজুমদার, অক্ষয়কুমার সেন, দেবেন্দ্রচন্দ্র ভৌমিক প্রমুখ।

১৯১৬ সালে লক্ষ্ণৌতে অম্বিকাচরণ মজুমদারের সভাপতিত্বে কংগ্রেসের এক ঐতিহাসিক সম্মেলন অনুষ্ঠিত হয়। এই সম্মেলনে অম্বিকাচরণ মজুমদারের প্রচেষ্টায় কংগ্রেস ও মুসলিম লীগের মধ্যে এই প্রথমবার একটি চুক্তি সম্পাদিত হয়। ইতিহাসে এই চুক্তি 'লক্ষ্ণৌ প্যাক্ট' নামে প্রসিদ্ধ। অম্বিকাচারণ মজুমদারের উদ্যোগেই এই সময়ে কংগ্রেসের নরমপন্থী ও চরমপন্থীগণের মধ্যে পুনর্মিলন সম্ভব হয়েছিল। অম্বিকাচরণ মজুমদারের সভাপতিত্বে লক্ষ্ণৌ প্যাক্ট গৃহীত হওয়ায় জাতীয় আন্দোলনের ইতিহাসে ফরিদপুর বিশেষ অধ্যায়ের সূচনা করে। ১৯১৭ সালে কংগ্রেস সভাপতি নির্বাচনকে কেন্দ্র করে নরম ও চরমপন্থীদের মতভেদ হয় এবং নানা স্থানে প্রতিবাদ সভা অনুষ্ঠিত হতে থাকে। কংগ্রেস চরমপন্থী দলীয় অন্যতম নেতা ফরিদপুরের সুরেশচন্দ্র বন্দোপাধ্যায়ের উদ্যোগে ফরিদপুরে একটি সভা আহূত হয় কিন্তু অম্বিকাচরণ মজুমদার ঐ সভায় যোগদান করলেন না।

১৯১৭ সালে অম্বিকাচরণ মজুমদার এবং তাঁর রাজনৈতিক গুরু সুরেন্দ্রনাথ প্রমুখ নবম পন্থীদের হাত থেকে কংগ্রেসের কর্তৃত্বভার চরমপন্থীগণ গ্রহণ করেন। ফলে কংগ্রেসের রাজনীতিতে নরমপন্থীদের বিপর্যয় শুরু হয়। অম্বিকাচরণ মজুমদারের রাজনৈতিক জীবনের শেষ অধ্যায় তখন। অম্বিকাচরণ মজুমদারকে কংগ্রেসের গ্র্যান্ড ওল্ডম্যান বলা হতো। তিনি কংগ্রেসের প্রথম শ্রেণীর নেতা ছিলেন তাঁরই প্রচেষ্টায় ফরিদপুরে কংগ্রেস আন্দোলন ব্যাপক রূপ ধারণ করেছিল। তিনি নিখিল ভারত

কংগ্রেসের ৩১তম অধিবেশনে সভাপতি নির্বাচিত হয়েছিলেন। ১৮৯৯ এবং ১৯১০ সালে দু'বার বঙ্গীয় প্রাদেশিক সম্মেলন তাঁরই সভাপতিত্বে অনুষ্ঠিত হয়েছিল। তিনি কংগ্রেসের উদ্ভব ও অগ্রগতি সম্পর্কে ইংরেজিতে "Indian National Evolution (A brief survey of the origin and progress of Indian National Congress)" নামে একটি গ্রন্থ রচনা করেন।

ফরিদপুরে স্বদেশী আন্দোলনের ব্যাপকতা লাভ সম্ভব হয়েছিল অম্বিকাচরণ মজুমদারের প্রচেষ্টা ও রাজনৈতিক তৎপরতার ফলে। এই আন্দোলনের প্রভাবেই সুরেশ বন্দ্যোপাধ্যায়ের মতো নেতাকে এই জেলা জন্ম দিয়েছিল।

১৯২০ সালে দেশব্যাপী অসহযোগ ও খেলাফত আন্দোলন শুরু হয়। হিন্দু মুসলমান একযোগে এই আন্দোলনে অংশগ্রহণ করে। এ আন্দোলন আঞ্চলিক ভিত্তিতে ফরিদপুর শহরে নেতৃত্ব দান করেন অম্বিকাচরণ মজুমদার, নিবারণ পাল, দুর্গাশংকর বসু, তমিজ উদ্দিন খান, পূর্ণ কর্মকার, যদুনাথ পাল, আলহাজ্ব গিয়াস উদ্দিন চৌধুরী, চরভদ্রাসনের শরৎচন্দ্র ঠিকাদার, ভাঙ্গার যতীন ভট্টাচার্য, আলফাডাঙ্গার ভূপেন দত্ত, মাদারীপুরের পীর বাদশা মিয়া, প্রতাপ গুহরায়, পূর্ণ দাস, সুরেশ দাস, সুরেশ ব্যানার্জী গোপালগঞ্জের ধীরেন বিশ্বাস। সুরেশ বন্দ্যোপাধ্যায়ের নেতৃত্বে ও অন্যান্যদের সহযোগিতায় নড়িয়া থানায় এক তাঁতের কারখানা স্থাপন করা হয়। চরকার সাহায্যে বহু লোক কাপড় বোনা শুরু করে। বিলাতী বর্জনের এই নীতি জেলার বিভিন্ন স্থানে পূর্ণতা লাভ করে। এই সময় ফরিদপুরে মোয়াজ্জেম হোসেন চৌধুরী (লাল মিয়া), মৌলবী তমিজ উদ্দিন খান, বাহাদুরপুরের পীর বাদশা মিঞা, মাদারীপুরের হাজী নয়ান শরীফ সরকার, শরমঙ্গলের মোজাহার মিঞা, বোয়ালমারীর চাঁদ মিয়া, কফিল উদ্দিন মিঞা, বিলনালিয়ার মোজাহার চোকদার, ভাঙ্গার গোলাম গফুর চৌধুরী প্রমুখ বহু মুসলমান নেতৃবৃন্দ কংগ্রেসে যোগদান করেন। ১৯২১ সালের ২১ নভেম্বর ইংল্যান্ডের যুবরাজ ভারত সফরে এলে হরতাল পালন করা হয়। ফলে গ্রেফতার করা হয় নেতৃবৃন্দকে ফরিদপুরের নিবারণ পাল, যদু পাল, ভূপেন দত্ত, পূর্ণ দাস, প্রতাপ চন্দ্র গুহরায়, সুরেশ দাস, সুরেশ ব্যানার্জী, তমিজ উদ্দীন খান, পীর বাদশা মিঞা, লাল মিঞা, হাজী নয়ান শরীফ, অম্বিকাচরণ মজুমদার, সরকার দুর্গাশংকর বসু, যতীন ভট্টাচার্য, গোলাম গফুর চৌধুরী, শরৎচন্দ্র রায়চৌধুরী প্রমুখকে গ্রেফতার করা হয়। অসহযোগ আন্দোলনের সময় বহু বিপ্লবী নেতাকর্মী কংগ্রেসে যোগদান করেন। ফরিদপুরের ডা. প্রতাপচন্দ্র গুহরায়, যদুনাথ পাল, প্রমথ গুই প্রমুখ তাদের মধ্যে অন্যতম ছিলেন। ১৯২১ খ্রি. অম্বিকা মজুমদার ফরিদপুরে National Liberal Association প্রতিষ্ঠা করে খিলাফত ও কংগ্রেসের মিলিত অসহযোগ আন্দোলনের বিরোধিতা করেন। ১৯২২ খ্রিস্টাব্দের ২৯ শে ডিসেম্বর কংগ্রেসের এই প্রখ্যাত নেতা অম্বিকাচরণ মজুমদার মৃত্যুবরণ করেন।

১৯২১ সালে ভাঙ্গার উকিল শরৎচন্দ্র রায়চৌধুরী, মাদারীপুরের সুরেন্দ্রনাথ বিশ্বাস, প্রমথ গুহ, সতীশ মজুমদার, তমিজ উদ্দিন খান, যদু পাল এবং লাল মিয়া ফরিদপুরে কংগ্রেসের নেতৃত্ব দেন। ১৯২৪ সালে দেশবন্ধু চিত্তরঞ্জন দাশের সভাপতিত্বে ফরিদপুরের টেপাখোলায় কংগ্রেসের বঙ্গীয় প্রাদেশিক সম্মেলন অনুষ্ঠিত হয়। এই সম্মেলনে মহাত্মা গান্ধী, সরোজিনী নাইডু, সুভাষচন্দ্র বসু, মৌলানা আবুল কালাম

আজাদ কংগ্রেসের প্রায় নেতৃবৃন্দই যোগদান করেন। সম্মেলনের উদ্যোক্তাদের মধ্যে ফরিদপুরের মোয়াজ্জেম হোসেন চৌধুরী লাল মিয়ার নাম উল্লেখযোগ্য। তিনি নিখিল ভারত কংগ্রেস কমিটির সদস্য ছিলেন।

১৯২৬ সালে মধ্যপ্রদেশের রায়পুরে স্টুডেন্টস কনফারেন্স অনুষ্ঠিত হয়। এই কনফারেন্সের সভাপতি ছিলেন প্রখ্যাত কংগ্রেস নেতা ঠাকুর পেয়ারে লাল সিং এবং সম্পাদক ছিলেন ফরিদপুরের প্রখ্যাত কংগ্রেস নেতা হিন্দি কবি ডা. কাজী আশরাফ হোসেন মাহমুদ। ফরিদপুরে জন্মগ্রহণ করলেও তিনি কর্মস্থলেই প্রবাসী জীবন যাপন করেন। তাঁর পুত্র অধ্যাপক আবদুস সাত্তার মাহমুদ এবং কন্যা ডাক্তার জোহরা বেগম কাজী ঢাকাতে বাস করতেন। উক্ত সম্মেলনে কবি নজরুল ইসলাম উপস্থিত ছিলেন।

কংগ্রেসের অখণ্ড ভারতে এক জাতীয়তাবাদের স্বপ্ন এবং স্বার্থপরতা মুসলমানদের মনে স্বাতন্ত্র্যবোধের সৃষ্টি করে। ফরিদপুরের কংগ্রেসী মুসলমান নেতৃবৃন্দ ভেতরে ভেতরে অস্বস্তিবোধ করলেও কংগ্রেসের মধ্যে থেকে প্রতিকারের চেষ্টা করতে লাগলেন। এই সময়ে ১৯২৮ সালে সুভাষ বসুর সভাপতিত্বে ফরিদপুরে এক সম্মেলন অনুষ্ঠিত হয় এবং কংগ্রেসের তৎকালীন নীতির বিরুদ্ধে মনোভাব সুভাষ বসুর ভাষণে প্রকাশ পায়। মাদারীপুরের ফণীভূষণ মজুমদার সুভাষ বসুর প্রাইভেট সেক্রেটারি ছিলেন।

১৯২৯ সালে কংগ্রেসের লাহোর সম্মেলনে স্বাধীনতার সংকল্প গৃহীত হয়। কংগ্রেসের স্বাধীনতা সংকল্পের পর ফরিদপুরের কয়েকজন বিপ্লবী নেতা কংগ্রেসে যোগদান করেন। ১৯৩০ সালে লবণ সত্যাগ্রহ আন্দোলন আরম্ভ হয়। এই আন্দোলনে ফরিদপুরে প্রায় দু'হাজার লোক কারাবরণ করেন। আন্দোলনে পিকেটিং এর সময় নেতৃস্থানীয়দের প্রায় সকলেই কম বেশি পুলিশী নির্যাতন ভোগ করেন। আন্দোলনের পুরোধায় ছিলেন ফরিদপুরের চৌধুরী মোয়াজ্জেম হোসেন লাল মিয়া। এছাড়া রাজবাড়ীর মিসেস চারু প্রভা সেন, সোনাপুরের নরেশ ঘোষ, প্রভাষ ঘোষ, কোড়কদির অনিল লাহিড়ী, অমল সান্যাল, শ্যামল ভট্টাচার্য ও মাদারীপুরের শান্তি সেন। ফরিদপুরে বহু কংগ্রেসী নেতৃবর্গের সঙ্গে পীর বাদশা মিয়া, হাজী নয়ান শরীফ সরকার, লাল মিয়া প্রমুখ মুসলিম সদস্যও কারাবরণ করেন।

১৯৩১ সালে মহাত্মা গান্ধী আহূত নিখিল ভারত নেতৃবৃন্দ সম্মেলনে ডাঃ প্রতাপ চন্দ্র গুহরায়, চৌধুরী মোয়াজ্জেম হোসেন লালমিয়া ফরিদপুরের প্রতিনিধিত্ব করেন। চৌধুরী মোয়াজ্জেম হোসেন লাল মিয়া ১৯৩৬ সালে ফরিদপুর জেলা থেকে একজন কংগ্রেস কর্মী হিসেবে বঙ্গীয় আইন পরিষদের সদস্য পদ লাভ করেন। ১৯৩৪ সালে তিনি ফরিদপুরে সর্বপ্রথম বিরাট আকারে এক কৃষি ও শিল্প প্রদর্শনীর আয়োজন করেন। ১৯৩৬ সালেও পুনরায় তিনি কৃষি শিল্প ও স্বাস্থ্য প্রদর্শনীর আয়োজন করেন। প্রখ্যাত বৈজ্ঞানিক স্যার জগদীশ চন্দ্র বসু প্রদর্শনীর উদ্বোধন করেন। ১৯৪০ সালে তিনি পুনরায় আইন পরিষদের সদস্য নির্বাচিত হন। ১৯৪২ সালে কংগ্রেসের বোম্বে অধিবেশনে 'Quite India' বা 'ভারত ছাড়' নীতি গৃহীত হয়। বৃটিশ সরকার দেশব্যাপী কংগ্রেসের বহু নেতাকে কারারুদ্ধ করে। ফলে স্বতঃস্ফূর্তভাবে 'আগস্ট বিপ্লব' শুরু হলো। এই সময়ে ফরিদপুরের ডা. প্রতাপচন্দ্র গুহরায়, প্রমথ গুহ, দীনেশ চৌধুরী, নুটু মজুমদার প্রমুখ বহু কংগ্রেসী কর্মী কারারুদ্ধ হন। চৌধুরী মোয়াজ্জেম হোসেন লাল মিয়া ১৯৪৩ সালে

কংগ্রেস থেকে পদত্যাগ করে মুসলিম লীগে যোগদান করেন। ফরিদপুরের তমিজউদ্দীন খান ফরিদপুরের কংগ্রেস কমিটির সম্পাদক ছিলেন। ১৯২১ সালে তিনি আন্দোলন করার জন্যে কারাবরণ করেন। ১৯২৬ সালে এবং ১৯২৭ সালে তিনি দু'বার বঙ্গীয় আইন পরিষদের সদস্য নির্বাচিত হন। ১৯৩০ সালে তিনি কংগ্রেস থেকে পদত্যাগ করেন। ফরিদপুরের মওলানা আবদুল আলী কংগ্রেসের সঙ্গে অত্যল্প সময়ের জন্য যুক্ত ছিলেন। ভাঙ্গার সিরাজ উদ্দিন আহমদ (সাংবাদিক), রাতৈলের 'রাজমুকুট' গ্রন্থ প্রণেতা ডা. সাইদ উদ্দীন সিদ্দিকী, পালং-এর নলিনীরঞ্জন সেন কংগ্রেসের সাথে যুক্ত ছিলেন।

১৯৩৫ খ্রি. বৃটিশ সরকার দেশবাসীর নিকট অভ্যন্তরীণ শাসনের কিছু অংশ ন্যস্ত করেন কিন্তু 'ভারত বিধান' অনুযায়ী দেশকে প্রাদেশিক স্বায়ত্ব শাসন লাভ করে তাতে মূল সমস্যার সমাধান না হয়েও বরঞ্চ তিক্ততার সৃষ্টি হয়। কংগ্রেস ও মুসলিম লীগের ব্যবধান ক্রমশঃই প্রশস্ত থেকে প্রশস্ততর হতে থাকে। মোহাম্মদ আলী জিন্নার প্রচেষ্টা সত্ত্বেও কংগ্রেসের সঙ্গে মুসলিম লীগের কোনো আপোষ হলো না। অবশেষে ১৯৪০ খ্রি. লাহোরে মুসলিম লীগের সম্মেলনে আত্মনিয়ন্ত্রণের ভিত্তিতে যে প্রস্তাব গৃহীত হলো পরবর্তীকালে পাকিস্তানের প্রতিষ্ঠা তারই পরিণতি। মোহাম্মদ আলী জিন্নাহর আহ্বানে ফরিদপুরের কংগ্রেসী ও অকংগ্রেসী প্রায় সকল মুসলিম নেতৃবৃন্দই একে একে মুসলিম লীগে যোগদান করেন এবং পাকিস্তান আন্দোলনে অংশগ্রহণ করেন। ১৯৪৫-৪৬ সালে ফরিদপুরের কবি হুমায়ুন কবীর জাতীয় কংগ্রেস দলের তৎকালীন সভাপতি মওলানা আবুল কালাম আজাদের সেক্রেটারি হিসেবে বৃটিশ ক্যাবিনেট মিশনের আলোচনায় অংশগ্রহণ করেন। হুমায়ুন কবিরের রাজনৈতিক চিন্তাধারা গঠনে মৌলানা আবুল কালাম আজাদের প্রভাব ছিল অতীব গভীর। তিনি এককালে নিখিল ভারত ছাত্র কংগ্রেসের সভাপতি ছিলেন। ফরিদপুরের সতীন্দ্রনাথ সেন বরিশালে কংগ্রেসের নেতৃত্ব প্রদান করেন। তিনি প্রথম জীবনে বিপ্লবী যুগান্তর দলের সদস্য ছিলেন। ১৯২০ সালের পরে তিনি কংগ্রেসে যোগদান করেন। ১৯২০ থেকে ১৯৪৭ সাল পর্যন্ত তিনি বরিশালে কংগ্রেসের নেতৃত্ব প্রদান এবং বৃটিশ বিরোধী বিবিধ আন্দোলনে বিপ্লবী ভূমিকা পালন করেন।

বৃটিশ সাম্রাজ্যবাদের নিজ দেশ ইংল্যান্ডে দ্বিতীয় বিশ্বযুদ্ধের দরুন আর্থিক বিপর্যয় অপরদিকে রাশিয়ার শক্তি সঞ্চয় ও ভারতে কমিউনিজমের প্রচার, বিপ্লবীদের শক্তি সঞ্চয়, অভ্যুত্থানের প্রচেষ্টা, বিপ্লবীদের হাতে ক্ষমতা গেলে পণ্যের বাজার বিনষ্ট হবে আশংকায় সুচতুর ইংরেজ কংগ্রেস ও মুসলিম লীগের নিকট ক্ষমতা হস্তান্তরের প্রস্তাব করে। কংগ্রেসের দাবি অখণ্ড ভারত-মুসলিম লীগের দাবি পাকিস্তান। অবশেষে পৃথক নির্বাচনের মাধ্যমে এই বিষয় স্থির হবে সাব্যস্ত হলো। মোহাম্মদ আলী জিন্নাহর নেতৃত্বের অন্যান্য অঞ্চলের ন্যায় ফরিদপুরের মুসলমানগণের মধ্যে বিপুল সাড়া পড়ে যায়। মুসলমান নেতৃবৃন্দ মুসলিম লীগের পক্ষে এবং হিন্দু নেতৃবৃন্দ কংগ্রেসের পক্ষে প্রচার কার্য শুরু করে। এই নির্বাচনের ফলে ভারত ও পাকিস্তানের উদ্ভব।

### মুসলিম লীগ (১৯০৬–১৯৪৭)

কংগ্রেস শেষ পর্যন্ত হিন্দুদের প্রতিষ্ঠানে পরিণত হয়। প্রথমদিকে মুসলমানরা

কংগ্রেসের রাজনীতিতে সক্রিয় ছিল। এই কারণে কংগ্রেস হিন্দু মুসলমান সকলের প্রতিনিধিত্ব দাবি করত। কিন্তু বঙ্গভঙ্গ আন্দোলনে প্রমাণ হলো যে, কংগ্রেস হিন্দু জাতির আশা আকাঙ্ক্ষার পূর্ণ বাস্তবায়নের জন্যই গঠিত হয়েছে। এই পরিপ্রেক্ষিতে মুসলমানরা একটা স্বতন্ত্র জাতীয় প্রতিষ্ঠান স্থাপনের প্রয়োজন উপলব্ধি করেন। ইতিপূর্বে মুসলমানদের স্বাতন্ত্র্যবোধ থেকে স্যার সৈয়দ আহমদের নেতৃত্বে আলীগড় আন্দোলন, ফরিদপুরের নবাব আবদুল লতিফের নেতৃত্বে মোহামেডান লিটারেরি সোসাইটি, ফরিদপুরের নবাব মীর মোহাম্মদ আলী প্রমুখের উদ্যোগে সেন্ট্রাল মোহামেডান এ্যাসোসিয়েশন প্রতিষ্ঠিত হয়েছিল।

১৯০৬ সালের ৩০শে ডিসেম্বর ঢাকার শাহবাগে মুসলিম নেতাদের এক অধিবেশন হয়। এই অধিবেশনে মুসলিম লীগ স্থাপিত হয়। এই সম্মেলনে ফরিদপুরের কৈজুরী নিবাসী খানসাহেব ওয়াহিদুন নবী ত্রিশ বৎসর ফরিদপুর কোর্টের অবৈতনিক বিচারক এবং বিশ বৎসর কৈজুরী বোর্ডের চেয়ারম্যান ছিলেন। ১৯৬৪ সালে ৮৯ বৎসর বয়সে তিনি ইন্তেকাল করেন।

এই সম্মেলনে মুসলমানদের রাজনৈতিক অধিকার রক্ষা এবং বৃটিশ সরকার ও অন্যান্য সম্প্রদায়ের সঙ্গে বন্ধুত্ব রক্ষা মুসলমানদের পৃথক নির্বাচনে গুরুত্ব আরোপ করেন। হিন্দুগণ মুসলিম লীগের এই নীতির কঠোর সমালোচনা করেন।

১৯১৩ সালে মুসলিম লীগের পুনর্গঠনের চেষ্টা করা হয়। এই প্রচেষ্টার প্রধান ছিলেন মুহম্মদ আলী জিন্নাহ ১৯১৩ সালের শেষভাগে তিনি কংগ্রেস থেকে মুসলিম লীগে যোগ দেন। ইতিপূর্বে ১৯০৬ থেকে তিনি কংগ্রেসের সঙ্গে যুক্ত ছিলেন। মুহম্মদ আলী জিন্নাহর নেতৃত্বে এই উপমহাদেশের মুসলমানরা মুসলিম লীগের পতাকাতলে সংঘবদ্ধ হতে থাকে।

বাংলার মুসলমানরা মুসলিম লীগের পতাকাতলে সংগঠিত হয় দেরিতে। অনেক দিন পর্যন্ত বাংলার মুসলমানরা কংগ্রেসের সমর্থক ছিলেন অথবা সংস্কারমূলক প্রতিষ্ঠানের মাধ্যমে ভাগ্যোন্নয়নে সচেষ্ট থাকেন। ১৯২৯ সালে কংগ্রেসের জাতীয়তাবাদী মুসলমানের একাংশের নেতৃত্বে কৃষক প্রজা সমিতি গঠিত হয়েছিল। বাংলার রাজনীতির প্রধান ধারা কৃষক আন্দোলন হওয়ায় এবং এ,কে ফজলুল হক, মওলানা ভাসানী, মওলানা আকরাম খাঁ, তমিজ উদ্দিন খাঁর মতো বিশিষ্ট নেতারা কৃষক প্রজা সমিতির সঙ্গে যুক্ত থাকায় প্রথমদিকে মুসলিম লীগের সংগঠন এতদাঞ্চলে ফলপ্রসূ হয়নি।

১৯৩৬ সালের পূর্বে শহীদ সোহরাওয়ার্দীকে মুসলিম লীগে পাওয়া সম্ভব হয়নি। এ,কে, ফজলুল হক একই সঙ্গে কংগ্রেস ও মুসলিম লীগ করতেন। ১৯২৯ সালের দিকে এ,কে ফজলুল হক মুসলিম লীগ পুনর্গঠনে তৎপর হলেও প্রধানত তিনি কৃষক প্রজা সমিতির নেতা হিসেবেই পরিচিত ছিলেন। ১৯৩০ সালেও তাই এ,কে ফজলুল হকের নেতৃত্বে পটুয়াখালীর বরগুনা থানায় কৃষক প্রজা সম্মেলনী হতে দেখা যায়। ১৯৩৫ সালে এ,কে ফজলুল হক মুসলিম লীগের সামন্তবাদী বুর্জোয়াদের অসৌজন্যমূলক ব্যবহারে কৃষক প্রজা সমিতির সংগঠনে আত্মনিয়োগ করেন। ১৯৩৭ সালে রাজনৈতিক স্বার্থে মুসলিম লীগের সঙ্গে ফজলুল হক যুক্তফ্রন্ট মন্ত্রিসভা গঠন করেন। ১৯৩৭ সালে এ.কে. ফজলুল হক কৃষকপ্রজা সমিতিকে বিস্মৃত হয়ে মুসলিম লীগ সংগঠনে পুনরায়

আত্মনিয়োগ করেন। তাঁর সমর্থক কৃষক প্রজা সমিতির সদস্যরাও মুসলিম লীগে দলে দলে যোগদান করেন। লাহোর প্রস্তাবে অব্যবহিত পরে মোহাম্মদ আলী জিন্নাহ ফজলুল হককে মুসলিম লীগ থেকে ষড়যন্ত্রমূলকভাবে বহিষ্কারের ব্যবস্থা করেন।

আসাম প্রদেশে মুসলিম লীগের নেতৃত্ব দেন মওলানা ভাসানী। মোহাম্মদ আলী জিন্নাহ তাকেও পছন্দ করতেন না। মওলানা ভাসানী প্রথমে কংগ্রেসে (১৯১৯ সনে) যুক্ত ছিলেন। তিনি কৃষক রাজনীতির সূত্রপাত ঘটান ১৯২৬ সালে। ১৯৩০ সালে কংগ্রেস ত্যাগ করার পর মুসলিম লীগে যোগদান করেন। ১৯৩১ খৃ. মহাত্মা গান্ধীর আহূত নিখিল ভারত নেত্রী সম্মেলনে ডা. প্রতাপচন্দ্র গুহরায় এবং মোয়াজ্জেম হোসেন লাল মিয়া ফরিদপুরের প্রতিনিধি হিসেবে সম্মেলনে যোগদান করেন। এই সময় কংগ্রেসী মুসলিম সদস্যগণ কংগ্রেসের মুসলিম স্বার্থরক্ষার বিষয়ে সন্দিহান হলেও কংগ্রেসের সঙ্গে সহযোগিতা করে মুসলিম স্বার্থ সংরক্ষণের জন্যে স্বচেষ্ট হন। এ সময়ে লক্ষ্ণৌতে মাহমুদাবাদের রাজা সাহেবের উদ্যোগে স্যার আলী ইমামের সভাপতিত্বে নিখিল ভারত জাতীয়তাবাদী মুসলিম সম্মেলন আহুত হয়। এই সম্মেলনে ফরিদপুরের চৌধুরী মোয়াজ্জেম হোসেন লাল মিয়া, গোলাম গফুর প্রমুখ চৌধুরী যোগদান করেন। সম্মেলনের পর পরই ফরিদপুরে ডা. আনসারীর সভাপতিত্বে বাংলার জাতীয়তাবাদী মুসলমানদের এক সম্মেলন হয়। সম্মেলনে অভ্যর্থনা সমিতির সভাপতি ছিলেন চৌধুরী মোয়াজ্জেম হোসেন লাল মিয়া এবং সম্পাদক ছিলেন গোলাম গফুর চৌধুরী। ১৯৩৫ খ্রিস্টাব্দে বৃটিশ সরকার দেশবাসীর নিকট আভ্যন্তরীণ শাসনের কিছু অংশ ন্যস্ত করেন 'ভারত বিধান' অনুযায়ী দেশ যে প্রাদেশিক স্বায়ত্তশাসন লাভ করল তাতে মূল সমস্যার সমাধান না হয়ে তিক্ততারই সৃষ্টি করে। কংগ্রেস ও মুসলিম লীগের ব্যবধান ক্রমশই প্রশস্ত থেকে প্রশস্ততর হতে থাকে এবং বৃটিশ প্রদত্ত ক্ষমতার সুযোগ-সুবিধাকে কতটুকু ভোগ করবে তারই প্রতিযোগিতা আরম্ভ হয়। প্রাদেশিক স্বায়ত্তশাসন অনুযায়ী নির্বাচনে কংগ্রেস ও মুসলিম লীগ অবতীর্ণ হয়।

১৯৩৬ সালের নির্বাচনে মুসলিম লীগ ও কৃষক প্রজা সমিতির মধ্যে তীব্র প্রতিদ্বন্দ্বিতা হয়। নির্বাচনে মুসলিম লীগ ও কৃষক প্রজা সমিতি আধা-আধি আসন অর্জন করে। কোনো দলের পক্ষেই একক মন্ত্রিসভা গঠন করা সম্ভব ছিল না। আলাপ আলোচনা শেষে কৃষক প্রজা পার্টি ও মুসলিম লীগের কোয়ালিশন মন্ত্রিসভা গঠিত হয়। এ,কে ফজলুল হক প্রধানমন্ত্রী হলেন। পুনরায় মুসলিম লীগে যোগদান করে কৃষক প্রজা পার্টি সংগঠনের কাজ বাদ দিয়ে মুসলিম লীগের কাজ শুরু করেন। তিনি নিজেই হলেন বঙ্গীয় প্রাদেশিক মুসলিম লীগের সভাপতি। ফরিদপুরের ইউসুফ আলী চৌধুরী মোহন মিয়া ফরিদপুরে মুসলিম লীগের প্রধান সংগঠক ছিলেন। ১৯৩৩-৩৬ সাল পর্যন্ত তিনি ফরিদপুরে আঞ্জুমান রশিদুল ইসলামের সাধারণ সম্পাদক ছিলেন। ১৯৩৭ সালে তিনি মুসলিম লীগে যোগদান করেন। ঐ বছরই তিনি বঙ্গীয় ব্যবস্থাপক পরিষদের সদস্য নির্বাচিত হন। ১৯৪০ সালে তিনি বঙ্গীয় প্রাদেশিক মুসলিম লীগের কার্যকরী পরিষদের সদস্য ছিলেন। ১৯৪০ সালে তিনি ফরিদপুর মুসলিম লীগের সভাপতি নির্বাচিত হন। মুসলিম লীগের অন্যতম সংগঠক ইউসুফ আলী চৌধুরী মোহন মিয়া পাকিস্তানের রাজনৈতিক ক্ষেত্রে 'কিং মেকার রূপে' পরিচিত। সমগ্র ফরিদপুরের ওপর তাঁর প্রভাব দীর্ঘদিন অটুট

ছিল। প্রাদেশিক লীগ সংগঠন এবং লীগ সমর্থিত উদ্যোগ ও আন্দোলনে স্বাবলম্বী মোহন মিয়ার আর্থিক সাহায্যের পরিমান ছিল উল্লেখযোগ্য। এ প্রসঙ্গে প্রথম তিনটি নামের মধ্যে ইউসুফ আলী মোহন মিয়ার নামটি ছিল দ্বিতীয় স্থানে। অপর দু'জন হচ্ছেন শহীদ সোহরাওয়ার্দী ও চট্টগ্রামের সুলতান আহমদ। ফরিদপুরের আবদুস সালাম খান উকিল ছিলেন মুসলিম লীগের সাধারণ সম্পাদক। ফরিদপুরে ঐ সময়ে মুসলিম লীগের অন্য নেতৃবৃন্দ ছিলেন খান বাহাদুর মুহম্মদ ইসমাইল উকিল, ইউসুফ হোসেন চৌধুরী (বেলগাছি) শামসুদ্দিন খন্দকার, আলিমুদ্দিন আহমদ, আহমদ আলী মৃধা, মওলানা আবদুল আলী, আবদুর রহমান হাওলাদার, আবদুল জলিল, আবদুল হামিদ চৌধুরী, কাজী রোকনউদ্দিন, আবদুর রাজ্জাক মোক্তার, আবদুল হামিদ মল্লিক আবদুল মজিদ। ফরিদপুরের নগর সুন্দরদীর 'কোরানে'র অনুবাদক আবদুল হাকিম ১৯৪০ সালে বাংলার প্রাদেশিক মুসলিম লীগের সহসম্পাদক নির্বাচিত হন। তিনি নিখিল ভারত মুসলিম লীগের পার্লামেন্টারি বোর্ড ও জেনারেল কমিটির সদস্য ছিলেন। ১৯৫৭ সালে স্বাধীনতার অল্প আগে তিনি নীতিগত কারণে মুসলিম লীগ থেকে বের হয়ে আসেন এবং রাজনীতি থেকে অবসর গ্রহণ করেন। ফরিদপুরের তমিজ উদ্দিন খান ১৯৩০ সালে কংগ্রেস থেকে পদত্যাগ করেন। ১৯৪২ সালে খাজা নাজিম উদ্দিনের নেতৃত্বে গঠিত মুসলিম লীগ মন্ত্রিসভায় তিনি শিক্ষামন্ত্রীর পদে মনোনীত হন। অতঃপর তিনি পাকিস্তান আন্দোলনে অংশগ্রহণ করেন। ১৯৪৫-৪৬ সালে ইন্ডিয়ান লেজিস লেটিভ এ্যাসেম্বলির সদস্য ও ইন্ডিয়ান কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলির সদস্য নির্বাচিত হন। মুসলিম স্বার্থরক্ষায় কংগ্রেসের অনমনীয় মনোভাবে মুসলিম নেতৃবৃন্দ মুসলমানদের জন্যে ভারতে স্বতন্ত্র আবাসভূমির প্রয়োজনীয়তা অনুভব করেন। ১৯৪০ সালের ২৩ শে মার্চ লাহোরে নিখিল ভারত মুসলিম লীগের অধিবেশন অনুষ্ঠিত হয়। এই অধিবেশনে মোহাম্মদ আলী জিন্নাহর নির্দেশে এ.কে. ফজলুল হক ঐতিহাসিক লাহোর প্রস্তাব উত্থাপন করেন। ১৯৪০ সালে লাহোর প্রস্তাব গৃহীত হলে অনেক মুসলিম নেতৃবৃন্দের মতো ফরিদপুরের মোয়াজ্জেম হোসেন লাল মিয়ার রাজনৈতিক মতবাদেরও পরিবর্তন ঘটে এবং ১৯৪৩ সালে তিনি কংগ্রেসের সঙ্গে সম্পর্ক ছিন্ন করে নিখিল ভারত মুসলিম লীগে যোগদান করেন।

১৯৪৩ সালের নভেম্বর মাসে দুর্ভিক্ষ প্রপীড়িতদের সাহায্যের জন্য মোয়াজ্জেম হোসেন চৌধুরী লাল মিঞাকে সেক্রেটারি করে মুসলিম লীগের পার্লামেন্টারি বোর্ডের সদস্য নির্বাচিত হন। পাকিস্তান ইস্যুর ওপর দেশব্যাপী যে নির্বাচন অনুষ্ঠিত হয় তাতে তিনি জনমত গঠনের উদ্দেশ্যে আত্মনিয়োগ করেন। ফরিদপুরের কংগ্রেসকর্মী গোলাম গফুর চৌধুরীও ইতিমধ্যে মুসলিম লীগে যোগদান করেন।

১৯৪১ সালের ৩০ শে ডিসেম্বর মওলানা আকরাম খাঁ প্রাদেশিক মুসলিম লীগের সভাপতি নির্বাচিত হন। তিনদিন পর মুসলিম লীগের নেতৃবৃন্দ প্রদেশব্যাপী এক দীর্ঘ সফর শুরু করেন। স্যার নাজিম উদ্দীন, সোহরাওয়ার্দী, তমিজ উদ্দিন খান, মোয়াজ্জেম হোসেন, ফজলুল কাদির, আবদুল ওয়াসেক সফরের উদ্দেশ্যে কলকাতা ত্যাগ করেন। উল্লেখিত নেতৃবন্দ নোয়াখালি, কুমিল্লা, চট্টগ্রাম, ত্রিপুরা, ঢাকা, ময়মনসিংহ, রাজশাহী, রংপুর, দিনাজপুর জেলায় অনুষ্ঠিত জনসভায় বক্তৃতা করেন। এ সময়ে ফরিদপুরের

জনসভায় আপত্তিকর বক্তৃতাদানের অভিযোগে কুমিল্লার পথে চাঁদপুরে গ্রেফতার করে পুলিশ বিচারের জন্য ফজলুল কাদির চৌধুরীকে ফরিদপুরে প্রেরণ করেন। এই সংবাদে ভৈরব থেকে সোহরাওয়ার্দী তার যোগে ফরিদপুরে ফজলুল কাদির চৌধুরীকে দলের অভিনন্দন জানান এবং ফরিদপুর জেলা মুসলিম লীগকে আদালতে তাঁকে সমর্থনের ব্যবস্থা করতে নির্দেশ দেন। ১৯৪২ সালে প্রাদেশিক মুসলিম লীগের অধিবেশন অনুষ্ঠিত হয়। সভাপতিত্ব করেন মুহম্মদ আলী জিন্নাহ। তিনি ভাষণে বলেন, মন্ত্রিত্ব মুসলিম লীগের লক্ষ্য নয়– লক্ষ্য হচ্ছে লাহোর প্রস্তাবের বাস্তবায়ন। এই কনফারেন্সের স্থান নির্বাচনে ফরিদপুরের নাম উল্লেখিত হয়েছিল। সিরাজগঞ্জ কনফারেন্সে ফরিদপুর থেকে প্রতিনিধি অংশগ্রহণ করে। ওয়াহিদুজ্জামান ১৯৪২ সালে বেঙ্গল লেজিস লেটিভ এস্মেবলীর সদস্য ও অল ইন্ডিয়া মুসলিম লীগ কাউন্সিলার নির্বাচিত হন। ১৯৪২ সালের মাঝামাঝি সময় এ.আর.পি (এয়ার রেইড প্রিকশেন) নাম দিয়ে বাংলায় একটি বিভাগ খোলা হয়। এই বিভাগের জন্যে হাজার হাজার লোক সংগ্রহের সময় দেখা যায় মুসলমানরা শতকরা কুড়িটিও চাকুরি পায় নাই। ফলে মুসলমানদের পক্ষ থেকে প্রতিবাদের ঝড় উঠে। মন্ত্রীসভার এই কার্যের প্রতিবাদে ১৯৪২ সালের সেপ্টেম্বর মাসে ফরিদপুরে একটি সম্মেলনে এ, কে ফজলুল হকের সমর্থকদের সমালোচনা করা হয়। ফরিদপুরের সম্মেলনকে সাফল্যমণ্ডিত করার জন্যে ফরিদপুরের ইউসুফ আলী চৌধুরী মোহন মিয়া ব্যক্তিগত তহবিল থেকে বিশ সহস্রাধিক টাকা ব্যয় করেন।

১৯৪৪ সালের এপ্রিল মাসের তৃতীয় সপ্তাহে ফরিদপুর মুসলিম লীগ বেসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণ কেন্দ্র (Civil defence training center) সংগঠিত হয়। পার্শ্ববর্তী জেলাসমূহ থেকে মুসলিম লীগের কর্মীরা সমবেত হয়েছিল। ইউসুফ আলী চৌধুরী মোহন মিয়া এবং আবদুস সালাম খান তখন ছিলেন ফরিদপুর মুসলিম লীগের প্রেসিডেন্ট ও সেক্রেটারি। মুসলিম লীগ নেতা আবুল হাসিম ফরিদপুর আসেন এবং এক সপ্তাহ অবস্থান করেন। রেলষ্টেশনে তাঁকে অভ্যর্থনা জানিয়েছিলেন জেলা বোর্ডের ভাইস প্রেসিডেন্ট। ইউসুফ আলী চৌধুরী মোহন মিয়া ও আবদুস সালাম খান মুসলিম লীগের খাজাদের দলভুক্ত ছিলেন।

১৯৪৩ সালে আসাম প্রাদেশিক মুসলিম লীগের সভাপতি মওলানা ভাসানী বড়পেটায় এক সম্মেলনের আয়োজন করেন। এই সম্মেলনে ফরিদপুর থেকে চৌধুরী মোয়াজ্জেম হোসেন (লালমিয়া) অংশগ্রহণ করেন।

সর্বভারতীয় লীগের নির্দেশে বঙ্গীয় প্রাদেশিক লীগ কাউন্সিল ১৯৪৫ সালের নভেম্বর মাসের প্রথম দিকে মওলানা মোহাম্মদ আকরাম খাঁ, নুরুল আমিন, স্যার নাজিম উদ্দিন, ফজলুর রহমান, শহীদ সোহরাওয়ার্দী, আবুল হাশিম, চৌধুরী মোয়াজ্জেম হোসেন লাল মিয়া, আহমদ হোসেন ও রাগিব আহসানের সমন্বয়ে প্রাদেশিক লীগ পার্লামেন্টারি বোর্ড গঠন করে। ১৯৪৬ সালের সাধারণ নির্বাচনে লীগ প্রার্থী মনোনয়নের দায়িত্ব এই বোর্ডের ওপর অর্পিত হয়। এই বোর্ডের উর্ধ্বতন ছিল সর্বভারতীয় লীগ পার্লামেন্টারি বোর্ড।

প্রাদেশিক পরিষদের একশত উনিশটি মুসলিম আসনের জন্য প্রার্থী বাছাই ছিল এক দুরূহ ব্যাপার। প্রার্থী সংখ্যা ছিল অনেক। ফলে নবগঠিত পার্লামেন্টারি বোর্ড সরেজমিনে জনমত সংগ্রহের সিদ্ধান্ত গ্রহণ করে। ১৯৪৫ সালের ডিসেম্বরের প্রথম দিকে সদস্যরা

সফরে বের হয়। এই পার্লামেন্টারি বোর্ডের সদস্যদের সঙ্গে ইউসুফ আলী চৌধুরী মোহান মিয়া রাজবাড়ী স্টেশন পর্যন্ত দলভুক্ত ছিলেন। এখানে রাজবাড়ী স্টেশনে তৎকালীন ছাত্রনেতা শেখ মুজিবুর রহমানের নেতৃত্বে প্রায় পাঁচ হাজার লোকের এক জনতা নেতৃবর্গের সংবর্ধনার জন্য উপস্থিত হয়। গোয়ালন্দ ঘাটেও অনুরূপ তিন হাজার ছাত্র জনসাধারণ নেতৃবৃন্দকে সংবর্ধিত করেন।

ফরিদপুরের খানখানাপুরের তমিজ উদ্দিন খানের ১২০২৪টি ভোটের বিরুদ্ধে স্যার গজনভী পান মাত্র ৭৭০টি ভোট। এই পরাজয়ের পরে তার দীর্ঘ এবং বিচিত্র রাজনৈতিক জীবনের অবসান ঘটে।

কেন্দ্রীয় পরিষদে বাংলাদেশের মুসলমানদের জন্য নির্দিষ্ট ছয়টি আসনেই লীগ মনোনীত প্রার্থীগণ বিপুল ভোটাধিক্যে জয়লাভ করেন। এঁরা ছিলেন আবদুর রহমান সিদ্দিকী, স্যার হাসান সোহরাওয়ার্দী, তমিজ উদ্দিন খান, হাজী ইসমাইল খান চৌধুরী, শেখ রফিউদ্দিন সিদ্দিকী ও আবদুল হামিদ শাহ।

মুসলিম লীগ নির্বাচনী অভিযানে ফরিদপুরের চৌধুরী মোয়াজ্জেম হোসেন লালমিয়া গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেন। রংপুরের কুড়িগ্রামের একটি জনসভায় লাল মিয়া ওজস্বিনী ভাষায় বক্তৃতা করেন। এই বক্তৃতা প্রসঙ্গে মোহাম্মদ ওয়ালিউল্লাহ্ যুগ বিচিত্রা গ্রন্থে উল্লেখ করেছেন। 'বক্তৃতাটি শ্রোতাদের খুব ভালো লেগেছিল বলিয়াই বোধ হয় তাহারা ঘনঘন পাকিস্তান জিন্দাবাদ ধ্বনি দিতেছিল। মঞ্চের অদূরে উপবিষ্ট অনুমান পঁচাত্তর বৎসর বয়স্ক একজন বৃদ্ধলোক গলার স্বরচড়া করিয়া প্রত্যেকবার জিন্দাবাদ ধ্বনি করিতেছিলেন। হঠাৎ তাহার উপর আমার নজর পড়ে। শীতে কাঁপিতেছিলেন, কিন্তু উৎসাহের আতিশয্যে সেদিকে তাহার ভ্রুক্ষেপ ছিল না। লালমিয়ার বক্তৃতা শেষে এই বৃদ্ধ লোকটি এত জোরে জিন্দাবাদ ধ্বনি দিতে থাকেন যে, সমবেত লোকদের কণ্ঠধ্বনি তাহাতে তলাইয়া যায়। কৌতূহলবশত স্থানীয় একজন লীগ কর্মীকে লইয়া আমি তাহার নিকট যাই। এত জোরে জিন্দাবাদ ধ্বনি দেওয়ার কারণ জিজ্ঞাসা করিলে তিনি উত্তর করিলেন, আমার বরাত মন্দ। পাকিস্তান দেখে যেতে পারলাম না সাহেব। শুধু নাম নিয়ে যাই।"

গাইবান্ধার সভাটিও বেশ জমেছিল। এই সভায় লালমিয়া বক্তৃতা করেন। অসহযোগ আন্দোলনের সময় থেকে গাইবান্ধা ছিল উল্লেখযোগ্য। কংগ্রেসকর্মী হিসেবে চৌধুরী মোয়াজ্জেম হোসেন লাল মিয়া এই এলাকায় বেশ সুপরিচিত ছিলেন। তিনি তাঁর বক্তৃতায় কংগ্রেস ত্যাগের কারণ বর্ণনা করেন। স্থানীয় মুসলমানদের ওপর কংগ্রেসের প্রভাব ছিল। লালমিয়ার বক্তৃতায় তারা সন্তোষ প্রকাশ করেন।

১৯৪৫ সালে শেখ মুজিবুর রহমান তাঁর শহর গোপালগঞ্জে মুসলিম লীগের এক সম্মেলনের আয়োজন করেন। সম্মেলনে সভাপতিত্ব করেন হোসেন শহীদ সোহরাওয়ার্দী। সম্মেলনে মুসলিম লীগ কেন্দ্রীয় নেতা আবুল হাশিম, কলকাতা পুলিশের অবসরপ্রাপ্ত ডেপুটি কমিশনার শামসুদ্দোহা প্রমুখ উপস্থিত ছিলেন। এই সম্মেলন প্রসঙ্গে আবুল হাশিম স্মৃতিকথায় লিখেছেন "ডাকবাংলোর ধারে নদীতে গ্রিনবোটে শামসুদ্দোহাকে দেখতে পেলাম।... সকালে নদীতে যখন আমি গোছল করছি দেখলাম দ্রুতগামী দেশীয় নৌকায় চড়ে রামদা নিয়ে কতগুলি যুবক এগিয়ে আসছে। ... জিজ্ঞাসা

করায় জানতে পারলাম এরা গ্রীনবোটের বৃদ্ধলোকটির দলের লোকজন। অর্থাৎ এরা শামসুদ্দোহার লোকজন। ... ফরিদপুর জেলায় আমি কখনো শান্তিপূর্ণভাবে বক্তৃতা দিতে পারিনি। ফরিদপুরের নেতারা যখন যেমন প্রয়োজন পড়তো শক্তি ও বল প্রয়োগে নিজেদের নিয়োজিত রাখতেন।

জনসভায় দেখতে পেলাম বেশ কিছু সংখ্যক লোক রামদা নিয়ে সজ্জিত রয়েছে। মঞ্চে চারটি চেয়ার রাখা ছিল। একটি সোহরাওয়ার্দীর জন্য অন্য তিনটি আমাদের জন্য। সোহরাওয়ার্দীর ডান পাশে শামসুদ্দোহা বসেছিলেন। মঞ্চের কাছে সশস্ত্র পুলিশেরও উপস্থিতি ছিল। মঞ্চের সম্মুখভাগে দুই সারি বেঞ্চ রাখা ছিল। একটি সোহরাওয়ার্দীর জন্য অন্য তিনটি আমাদের জন্য। সোহরাওয়ার্দীর ডান পাশে শামসুদ্দোহা বসেছিলেন। ডান পাশে বসেছিলেন আবদুস সালাম খানের সমর্থক কতকগুলো যুবক এবং বামপাশে ছিলেন শেখ মুজিবুর রহমান তাঁর বন্ধুবান্ধবদের নিয়ে। দুইদলের মধ্যে কিছু বাকবিতণ্ডার সৃষ্টি হলো এবং পরবর্তীকালে রামদা সুসজ্জিত দুইদলের লোকজনদের মধ্যে ধস্তাধস্তি শুরু হলো। শামসুদ্দোহা তাঁর পকেট থেকে একটি টোটা ভর্তি রিভলবার বের করলেন। সোহরাওয়ার্দী মঞ্চ থেকে নেমে সোজা জনতার ভীড়ের মধ্য দিয়ে অগ্রসর হলেন। গণ্ডগোল থেমে গেল এবং লোকজন শান্তভাবে মাঠে উপবেশন করলো। সম্মেলন শান্ত ভাবে শেষ হলো। শেখ মুজিবুর রহমান তাঁর বাড়িতে আমাদেরকে নিয়ে গেলেন এবং বিকালে সেখানে চা-চক্রে আমাদের আপ্যায়িত করলেন।"

১৯৪৬ সালের আসন্ন নির্বাচনে লীগ মনোনীত প্রার্থী ফরিদপুরের তমিজউদ্দিন খানের প্রতিদ্বন্দ্বী ছিলেন স্যার আবদুল হালিম গজনভী। মোহাম্মদ ওয়ালিউল্লাহ তমিজউদ্দিনের নির্বাচন অভিযান উপলক্ষে একটি কবিতা প্রচার করেন। তমিজউদ্দিন খান কবিতাটি মুদ্রিত করে নির্বাচকমণ্ডলীতে বিলি করেন। কবিতাটি ছিল নিম্নরূপ :

বরিশালের হক সাহেব,
দিলদুয়ারের গজনভী,
রতনপুরের নওয়াব সাহেব
করছেন ভোটের দাবী
জানি মোরা ওঁরা সব
কংগ্রেসীদের দলে
সুযোগ পেলে ছুরি দেবেন
মুসলমানদের গলে।
হাকিয়ে তাঁদেরে তাই
মুসলিম লীগের নামে
বারণ করে দে-আর কভু
আসেন না এ গ্রামে
খোদা তমিজখানের
পুরাও মনের সাধ
মুসলিম লীগ জিন্দাবাদ
কায়দে আজম জিন্দাবাদ।

স্যার আবদুল হালিম গজনভীর সমর্থনে এ. কে. ফজলুল হক, নবাব হাবিবুল্লাহ, নওয়াব কে. জি. এম. ফারুখী এবং এলাকার হিন্দু জমিদারগণ প্রচারকার্য চালিয়েছিলেন। স্যার গজনভী প্রায় বিশ বৎসর যাবৎ কেন্দ্রীয় পরিষদে এই এলাকায় মুসলমানদের প্রতিনিধিত্ব করে আসছিলেন। নয়াদিল্লির সরকারি মহলে তাঁর দারুণ প্রভাব ছিল। পক্ষান্তরে মুসলিম লীগ মনোনীত প্রার্থী তমিজ উদ্দিন খান ছিলেন এই এলাকায় প্রায় অপরিচিত। ১৯৪৫ সালের ১০ থেকে ১১ই ডিসেম্বর কেন্দ্রীয় পরিষদের নির্বাচন অনুষ্ঠিত হয়। মোহাম্মদ ওয়ালিউল্লাহ, লালমিয়া, তমিজউদ্দিন খানের বক্তৃতা প্রসঙ্গে বলেছেন, 'তমিজউদ্দিন খানের বক্তৃতা শুনিলে মনে হইত নোয়াখালীর কোন মডার্ন মওলবী সাহেব মিলাদ পাঠ করিতেছেন। চৌধুরী মোয়াজ্জেম হোসেন (লালমিয়া) ভালো বক্তৃতা করিতেন। লালমিয়া প্রায় বিশ বৎসর কংগ্রেসের সহিত জড়িত থাকিয়া জনসাধারণের নাড়ীনক্ষত্র সম্পর্কে বিশেষজ্ঞ হইয়া পড়িয়াছিলেন। সভার হাবভাব বুঝিয়া তিনি বক্তৃতা করিতেন এবং শ্রোতাদের নিকট হইতে প্রচুর বাহবা লাভ করিতেন।"

প্রাদেশিক পার্লামেন্টারি বোর্ডের সদস্যগণের দীর্ঘ নির্বাচনী সফরে এবং মুসলিম লীগের হাজার হাজার ছাত্র এবং যুবকর্মীকে দুটি এলাকা ছাড়া আর কোথাও উল্লেখযোগ্য কোনো বিরোধীতার সম্মুখীন হতে হয়নি। এই এলাকা দুটো হচ্ছে গফরগাঁও ও পটুয়াখালী। এই দুটোর মধ্যে গফরগাঁওকে নানা কারণে লীগ বিরোধী দলের সুদৃঢ় দুর্গরূপে চিহ্নিত করা হয়েছিল। ময়মনসিংহ জেলার লীগ নেতৃবর্গের বিশেষ অনুরোধে প্রাদেশিক লীগ কর্তৃপক্ষ ১৯৪৬ সালের ১২ই জানুয়ারি গফরগাঁয়ে ময়মনসিংহ জেলা লীগের একটি সম্মেলন অনুষ্ঠানের অনুমতি প্রদান করে লিয়াকত আলী খানকে সভাপতিত্ব করতে অনুরোধ জানান। অভ্যর্থনা সমিতির চেয়ারম্যান নির্বাচিত হন নুরুল আমিন। প্রাদেশিক লীগ নেতৃবর্গ সমভিব্যাহারে লিয়াকত আলী খান ১২ই জানুয়ারি দ্বিপ্রহরে গফরগাঁও পৌঁছলে দু'হাজার লোক লাঠি, বল্লম, তলোয়ার ইত্যাদি হাতে সভামণ্ডপ থেকে বেশ খানিকটা দূরে হৈ চৈ করতে থাকে। সভার চল্লিশ হাজার লোকের চোখেমুখে বিরক্তিতে ভীত হয়ে তিনি পশ্চাদপসরণ করেন। এইসব লোক মওলানা শামসুল হুদা নামক স্থানীয় একজন আলেমের অনুচর ছিলেন। সম্মেলনে শহীদ সোহরাওয়ার্দী, মওলানা আজাদ সোবহানী, আবুল হাশিম, তমিজউদ্দিন খান, আবুল মুনসুর আহমদ, লালমিয়া ও হাবিবুল্লাহ বাহার বক্তৃতা করেন। ১৯৪৬ সালের ১৬ই আগস্ট সংগ্রাম দিবস উদযাপনের জন্যে মুসলমানদের প্রতি লীগ ওয়ার্কিং কমিটি আহবান জানায়। বাংলা ও সিন্ধু প্রদেশ ছাড়া অপর কোনো প্রদেশে সেই সময় লীগ সমর্থক মন্ত্রীসভা ক্ষমতায় অধিষ্ঠিত ছিল না। কিন্তু সিন্ধুর মন্ত্রিসভা এবং লীগ নেতৃবর্গ সম্পর্কে নিন্দা করে কিছু বলারও উপায় ছিল না। ফলে সমস্ত চাপ পড়ে বাংলায়। হিন্দুরা মনে করল সংগ্রামটা পরিচালিত হবে তাদেরই বিরুদ্ধে। পক্ষান্তরে নিখিল ভারত লীগ ওয়ার্কিং কমিটির ন্যায় প্রাদেশিক লীগ কর্তৃপক্ষ নিশ্চিত ছিলেন ১৯৩৯ সালের নাজাত দিবসের ন্যায় প্রত্যক্ষ সংগ্রাম দিবসও নির্বিঘ্নে উদযাপিত হতে পারবে। প্রধানমন্ত্রী সোহরাওয়ার্দী উৎসাহের আতিশয্যে ঘোষণা করলেন ১৬ই আগস্ট অফিস আদালত বন্ধ থাকবে। কোনো রাজনৈতিক সংস্থার কোনো নির্দেশ পালনের জন্য ইতিপূর্বে অফিস আদালতে ছুটি ঘোষণা হতে দেখা যায়নি। ফলে হিন্দুদের সন্দেহ আরও দৃঢ়তর হয়।

সুতরাং, আক্রান্ত হওয়ার পরিবর্তে আক্রমণ করার জন্যে তারা সম্ভাব্য সর্বপ্রকার প্রস্তুতি গ্রহণ করে। এই প্রত্যক্ষ সংগ্রাম দিবসকে কেন্দ্র করে হিন্দু মুসলমানদের মধ্যে এক সাম্প্রদায়িক দাঙ্গার সৃষ্টি হয়। এই দাঙ্গায় বিশ সহস্র নিরপরাধ মুসলমান নরনারী মৃত্যুবরণ করে। এই দাঙ্গায় কলকাতার মুসলমানরা অপরিশোধ্য ঋণে আবদ্ধ তিন বীর হৃদয়ের কাছে। এই তিনজন হলেন শহীদ সোহরাওয়ার্দী, কুষ্টিয়ার শামসুদ্দিন আহমদ ও ফরিদপুরের চৌধুরী মোয়াজ্জেম হোসেন লালমিয়া। ভারতের বিহারের দুটো জেলায় নৃশংসভাবে অর্ধলক্ষ মুসলমানকে হত্যা করা হয়। এসব ঘটনার প্রেক্ষিতে ভারতের অবস্থা ক্রমশ জটিল রূপ ধারণ করে হিন্দু মুসলিম সম্পর্কে চরম অবনতি ঘটে। ফলে বিলেতের প্রধানমন্ত্রী এটলী ১৯৪৭ সালের ২০শে ফেব্রুয়ারি বিলেতের কমন্স সভায় ভারতবাসীর নিকট ক্ষমতা হস্তান্তরের দৃঢ় সংকল্প ঘোষণা করেন। অতঃপর ১৯৪৭ সালের ১৪ই আগস্ট পাকিস্তান ও ভারতের সৃষ্টি হয়। পাকিস্তানের পশ্চিমাংশ গঠিত হলো—সিন্ধু, বেলুচিস্তান, উত্তর পশ্চিম সীমান্ত প্রদেশ, পাঞ্জাব এবং পূর্ববঙ্গ (কলকাতা বাদে) ও আসামের কিয়দংশ লয়ে গঠিত হলো পূর্ব পাকিস্তান। হিন্দু মুসলিম বুর্জোয়া নেতৃত্বে আপোষের পথে সাম্প্রদায়িক দাঙ্গার মধ্য দিয়ে ভারত পাকিস্তান রাষ্ট্রের উদ্ভব হয়েছিল। এই আন্দোলন ছিল সামন্তবাদী বুর্জোয়াদের শ্রেণী স্বার্থের আন্দোলন। হিন্দু পুঁজিপতি সামন্তবাদীদের সঙ্গে মুসলিম পুঁজিপতি সামন্তবাদীদের দ্বন্দ্বের ফল ভারতের এই ভাগ বাটোয়ারা—জনগণের ভাগ্যোন্নয়নের কথা তাই উচ্চারিত হলেও স্বাধীন পাকিস্তানে এদেশের জনগণ হলো উপেক্ষিত– শুরু হলো মুসলিম লীগের বিরোধী রাজনীতি– আওয়ামী মুসলিম লীগের জন্ম—সর্বোপরি পশ্চিম ও পূর্ব পাকিস্তানের দ্বন্দ্ব।

১৯৪৭ থেকে ৭১ পর্যন্ত মুসলিম লীগের নেতৃত্বের মধ্যে ছিলেন আবদুল হামিদ মল্লিক, মওলানা সামসুল হক, ওসমান খাঁ, মনসুর আহমেদ খা. খোন্দকার মুহম্মদ হোসেন, তকি মোল্লা, সামসুদ্দিন চৌধুরী, ডা. আসজাদ, কাজী হারুন অর রশিদ, খন্দকার আবুল হোসেন, আবদুল জলিল মিঞা, আদেল উদ্দিন হাওলাদার, লুৎফর রহমান, জাহাঙ্গীর হোসেন, পীর বাদশা মিঞা, ইউসুফ হোসেন চৌধুরী, দারকানাথ, আলিমুজ্জামান, মোসলেম উদ্দিন মৃধা, ফায়েকুজ্জামান, মোহসেন উদ্দিন দুদুমিয়া, ভবানী শংকর বিশ্বাস, আবদুর রাজ্জাক মিয়া, আবদুর রাজ্জাক শিকদাব, আবদুর রহমান বাকাউল, আবদুস সোবহান মোল্লা, ছরওয়ার জান মিয়া, আবদুল বারী মিয়া, মকিম উদ্দিন শিকদার, নুরুউদ্দিন আহমেদ, আফসার উদ্দিন আহমদ প্রমুখ।

**খিলাফত ও অসহযোগ আন্দোলন**

ইংরেজ শাসক মুসলমানদের হাত থেকেই ভারতের স্বাধীনতা কেড়ে নিয়েছিল। এই কারণে ইংরেজ বিরোধী মনোভাব মুসলমানদের মনে কম বেশি ছিল। হিন্দুরা যেখানে ইংরেজদের সঙ্গে সহযোগিতার মাধ্যমে সুবিধা গ্রহণ করেছিল মুসলমানেরা সেখানে আত্মাভিমানে দূরে সরে দাঁড়িয়েছিল।

যুদ্ধে (১৯১২) মুসলমানদের ইংরেজ-বিরোধী মনোভাব নতুন রূপে দেখা যায়। তুরস্কের সুলতান ভারতের অধিকাংশ মুসলমানের ধর্মনেতা হিসেবে বিবেচিত হতেন। এই কারণে একটি মুসলিম প্রধান ইসলামী রাষ্ট্রের সঙ্গে পাশ্চাত্য শক্তির দ্বন্দ্বে মুসলমানরা

তুরস্কের পক্ষ অবলম্বন করেন। তুরস্কের পক্ষে জনমত গঠনে মওলানা মুহম্মদ আলী ও মওলানা শওকত আলী ভ্রাতৃদ্বয় এক দুর্বার আন্দোলন শুরু করেন। এইভাবে ভারতে ইংরেজ বিরোধী খেলাফত আন্দোলন শুরু হয়।

১৯১৫ সালে আলী ভ্রাতৃদ্বয়কে ইংরেজ সরকার বন্দি করে। ১৯১৬ সালে ইংরেজরা মওলানা আবুল কালাম আযাদকে প্রথমে কলকাতা থেকে বহিষ্কারের পরে গৃহে অন্তরীণ করে। ১৯২০ সালে আহসান মঞ্জিলে খেলাফত সম্মেলন অনুষ্ঠিত হয়। নবাব খাজা হাবিবুল্লাহ্ অভ্যর্থনা সমিতির চেয়ারম্যান ছিলেন। সম্মেলনে আলী ভ্রাতৃদ্বয়, মওলানা আবুল কালাম আযাদ, মওলানা আযাদ সোবহানী, মওলানা ইসলামাবাদী, মওলানা আকরাম খা, মৌ মজিবর রহমান প্রমুখ নেতৃবৃন্দ অংশ গ্রহণ করেন।

এই সময় মহাত্মাগান্ধীর নেতৃত্বে কংগ্রেস নূতন শক্তি ও আদর্শে অনুপ্রাণিত হয়ে ওঠে। তিনি অসহযোগ আন্দোলন শুরু করেন। ১৯২০ সালে সারাদেশ ব্যাপী খেলাফত ও অসহযোগ আন্দোলন এক দুর্বার গণআন্দোলনে পরিণত হয়। হিন্দু মুসলমান এক সংগে আন্দোলন করতে থাকে। মহাত্মাগান্ধী ও আলী ভ্রাতৃদ্বয় আন্দোলনে নেতৃত্ব দেন। দেশবন্ধু সিআর দাস আন্দোলনে যোগ দেন। অচিরেই খিলাফত ও অসহযোগ আন্দোলন এক শক্তিশালী গণআন্দোলনে পরিণত হয়ে বৃটিশ সাম্রাজ্যের ভিত্তিমূলে আঘাত হানে। আলী ভ্রাতৃদ্বয় মহাত্মা গান্ধী, দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, মৌলানা আবুল কালাম আজাদ, মতিলাল নেহেরু প্রভৃতি নেতাগণের কারাদণ্ড হয়। এই সময়ে ফরিদপুরের মোয়াজ্জেম হোসেন চৌধুরী লালমিয়া, মৌলবী তমিজ উদ্দিন খান, বাহাদুরপুরের পীর বাদশা মিঞা, মাদারীপুরের হাজী নয়ান শরীফ সরকার, শরমঙ্গলের মোজাহার মিঞা, বোয়ালমারীর চাঁদমিঞা, কফিল উদ্দিন মিঞা, বিলনালিয়ার মোজাহার চোকদার, ভাঙ্গার গোলাম গফুর চৌধুরী প্রভৃতি মুসলিম নেতৃবৃন্দ ফরিদপুরে অসহযোগ খেলাফত আন্দোলনকে শক্তিশালী করেন। এ আন্দোলনে অংশ গ্রহণের জন্য পীর বাদশা মিঞা, লালমিয়া, হাজী নয়ান শরীফ সরকার, গোলাম গফুর চৌধুরী, শরৎচন্দ্র রায়চৌধুরী, ডা. সুরেন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়কে ১৯২১ সালে কারাবরণ করতে হয়। অসহযোগ আন্দোলনের সময় ফরিদপুরের বিপ্লবীদের মধ্যে একাংশ কংগ্রেসে যোগদান করেন। এর মধ্যে প্রতাপচন্দ্র গুহরায়, যদুনাথ পাল, প্রমথ গুহ প্রমুখ অন্যতম। ফরিদপুরের কংগ্রেসের প্রখ্যাত নেতা অম্বিকাচরণ মজুমদার ১৯২১ সালে National Liberal Association প্রতিষ্ঠা করে এক সঙ্গে খেলাফত অসহযোগ আন্দোলনের বিরোধিতা করেন। এই খেলাফত অসহযোগ আন্দোলনে ফরিদপুরের মোহাম্মদ ইব্রাহিম, মাদারীপুরের ফণীভূষণ মজুমদার রাজবাড়ীর মিসেস চারুপ্রভা সেন, সোনাপুরের নরেশ ঘোষ, কোরকদির অনিল লাহিড়ী, অমল সান্যাল, শ্যামল ভট্টাচার্য, মাদারীপুরের শান্তি সেন, রাতৈলের ডা. সাইদউদ্দিন সিদ্দিকী, পাংশার রওশন আলী চৌধুরী, এয়াকুব আলী চৌধুরী, তমিজউদ্দিন খান, লাল মিয়া ও আবদুল আজিজ খন্দকার অংশগ্রহণ করেন।

ফরিদপুরের নড়িয়ার অধিবাসী কংগ্রেসের প্রখ্যাত নেতা ডা. সুরেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় ছিলেন অসহযোগ আন্দোলনের অন্যতম নেতা। তিনি এই আন্দোলন করে গ্রেফতার হন। তিনি ছিলেন সমাজহিতৈষী চিরকুমার ও বিশিষ্ট রাজনীতিবিদ। জেল থেকে মুক্তি পেয়ে তিনি কুমিল্লায় 'অভয় আশ্রম' নামে একটি আশ্রম প্রতিষ্ঠা করেন।

তিনি হিন্দু মহাসভা, কংগ্রেস, কৃষক প্রজা, মজদুর পার্টি ইত্যাদির সঙ্গে বিভিন্ন সময়ে যুক্ত ছিলেন। তমিজউদ্দিন খান ১৯২০ সালে আইন ব্যবসা ত্যাগ করেন এবং অসহযোগ খেলাফত আন্দোলনে শরিক হন। তিনি ফরিদপুর কংগ্রেস কমিটির সম্পাদক এবং ফরিদপুর খেলাফত কমিটির সহ-সভাপতির পদ লাভ করেন। ১৯২১ সালে তিনি খেলাফত অসহযোগ আন্দোলনের জন্যে কারাবরণ করেন।

পাংশার সাহিত্যিক ইয়াকুব আলী চৌধুরী ১৯২০ সালে শিক্ষকতা পরিত্যাগ করে খেলাফত আন্দোলনে যোগদান করেন। তিনি কংগ্রেসের কর্মী ছিলেন। আন্দোলন করার জন্যে তাঁকে কারাবরণ করতে হয়। ফরিদপুরের সতীন্দ্রনাথ সেন পটুয়াখালীতে অসহযোগ খেলাফত আন্দোলনে সক্রিয় অংশগ্রহণ করেন।

## কৃষক প্রজা সমিতি (১৯২৯-১৯৪৭)

কংগ্রেস ও মুসলিম লীগ ছিল মূলত মধ্যবিত্ত হিন্দু ও মুসলমানদের সংগঠন। ১৮৮৫ সালে কংগ্রেস প্রতিষ্ঠিত হলে ভারত বর্ষে মধ্যবিত্ত শ্রেণীর জাতীয়তাবাদী আন্দোলন শুরু হয়। কিন্তু বিশ শতকের গোড়া থেকেই হিন্দু মুসলমানের সাম্প্রদায়িক দ্বন্দ্ব জাতীয়তাবাদী আন্দোলনের মধ্যে নানা জটিলতা সৃষ্টি করে। কংগ্রেসের অসাম্প্রদায়িক ঘোষণা সত্ত্বেও তার মধ্যে সাম্প্রদায়িক প্রভাব এবং কৃষকদের শ্রেণী শত্রুদের প্রভাব বৃদ্ধি পেতে থাকে। কংগ্রেসের অখণ্ড ভারতে এক জাতীয়তাবাদের স্বপ্ন এবং স্বার্থপরতা মুসলমানদের মধ্যে স্বাতন্ত্রবোধের সৃষ্টি করে। এই পরিপ্রেক্ষিতে ১৯০৬ সালে প্রথমে মুসলমান সামন্ত বুর্জোয়া শ্রেণীর প্রতিষ্ঠান মুসলিম লীগের জন্ম হয় এবং পরে কংগ্রেসের জাতীয়তাবাদী মুসলমানের একাংশের নেতৃত্বে ১৯২৯ সালে প্রতিষ্ঠিত হয় নিখিল বঙ্গ প্রজা সমিতি এই সমিতির ঘোষণায় অসাম্প্রদায়িক বক্তব্য থাকলেও হিন্দু মুসলিম প্রশ্নে বিশেষ করে জমিদার মহাজন বনাম কৃষক খাতক এবং সামন্ত বুর্জোয়া শ্রেণীর নেতৃত্বের কারণে কৃষক প্রজা সমিতি একটি সাম্প্রদায়িক দলে রূপ নেয়।

স্বাধীনতা আন্দোলনের ডাকে সর্ব শ্রেণীর জনসাধারণ কংগ্রেস মুসলিম লীগে শরীক হয়েছিল। কিন্তু স্বাধীনতার সঙ্গে অর্থনৈতিক মুক্তির কোনো সুস্পষ্ট কার্যক্রম কংগ্রেস বা মুসলিম লীগের ছিলনা।

অথচ স্বাধীনতার সঙ্গে জনসাধারণের অর্থনৈতিক মুক্তির প্রশ্নও রয়েছে। কবি নজরুলের ভাষায় 'ক্ষুধার শিশু চায়না স্বরাজ, চায় দুটোভাত একটু নুন।'

কৃষক প্রজা সমিতিতে সাধারণ জনগণের সুস্পষ্ট অর্থনৈতিক কোনো কার্যক্রম ছিলনা সত্য, তবে কৃষক প্রজা সমিতির প্রকৃতি চরিত্রে কৃষক আন্দোলনের অল্প পরিমার্ণ অবস্থা ছিল। তাই কৃষক প্রজা সমিতির আন্দোলন জনপ্রিয়তা অর্জনে সমর্থ হয়েছিল। অর্থনৈতিক সুস্পষ্ট কার্যক্রম না থাকলে বৃটিশ রাজত্বের মূল স্তম্ভ জমিদার মহাজনের বিরুদ্ধে কৃষক খাতক সংঘবদ্ধ হয়েছিল একটি বৈপ্লবিক পরিবর্তনের আশায়।

বাংলার কৃষকদের আন্দোলনের ঐতিহ্য ছিল কিন্তু বুর্জোয়া নেতৃত্ব ও হিন্দু মুসলিম প্রশ্নে তা সম্ভব হয়নি।

ইস্ট ইন্ডিয়া কোম্পানির শাসন কর্তা লর্ড কর্ণওয়ালিসের ১৭৯৩ সালের চিরস্থায়ী বন্দোবস্তের ফলে এদেশে জমিদার শ্রেণীর উদ্ভব হয়েছিল—সৃষ্টি হয়েছিল সাম্রাজ্যবাদী

বৃটিশের আজ্ঞাবহ খয়ের খাঁ সামন্ত শ্রেণীর। এদের অত্যাচার ব্যাভিচার উৎপীড়নের শিকার হলো কৃষকরা। এই জমিদার জোতদার সামন্ত প্রভুদের অকল্পনীয় অত্যাচার থেকে মুক্তির আশায় কৃষক সম্প্রদায় সংঘবদ্ধ হতে থাকে। অঞ্চল ভিত্তিক জমিদার বিরোধী আন্দোলন গড়ে তোলে। এই জমিদার বিরোধী আন্দোলন ইংরেজ বিরোধী আন্দোলনে রূপ লাভ করে। একদিকে জমিদার জোতদার মহাজন ও ইংরেজ অন্যদিকে কৃষক প্রজার দল। ইংরেজ সৃষ্ট জমিদার বিরোধী আন্দোলনই বাংলার প্রধান আন্দোলনের ধারা। এই শ্রেণীদ্বন্দ্ব থেকেই বাংলার ফরিদপুরের হাজী শরীয়তুল্লাহ—পীর দুদুমিয়ার নেতৃত্বে ফরায়েজী আন্দোলন, তীতুমীরের নেতৃত্বে বাঁশের কেল্লা আন্দোলন ইত্যাদি সংঘটিত হয়েছিল। বাংলার কৃষকদের এই আন্দোলন শ্রেণী সচেতনতার প্রথম অবস্থা সংঘাতের মধ্যে সংঘবদ্ধ হবার ঐকান্তিক প্রয়াস ছিল। নিখিল বঙ্গ প্রজা সমিতিকে তাই এদেশের প্রথম শ্রেণী সংগঠন বলা চলে। এই সংগঠন সৃষ্টিতে রাজনৈতিক সচেতনতার চেয়ে সমাজবিকাশের প্রাধান্যই ছিল বেশি। এই সময়ে কৃষকদের সংগঠনের মূলে বিদ্যমান ছিল প্রধানত দুটো কারণ।

(ক) প্রথমত জাতীয়তাবাদী আন্দোলনে শরীক হওয়ার ফলে কৃষকদের রাজনৈতিক চেতনা বৃদ্ধি (খ) দ্বিতীয়ত উনিশশো বিশের দিক থেকে কৃষকদের অবস্থার ক্রমশ দ্রুত অবনতি।

সাম্রাজ্যবাদ বৃটিশের ধারক সামন্তবাদী জমিদার শ্রেণী ছিল কৃষক প্রজা সমিতির শত্রু। পূর্ব বঙ্গের জমিদারেরা প্রধানত ছিলেন হিন্দু-কংগ্রেসের সমর্থক। কংগ্রেসের নীতি নির্ধারণ ও পরিচালনা করতেন অভিজাত সম্প্রদায় বিশেষ করে সামান্ততান্ত্রিক মনোভাবাপন্ন আইনজীবীরা। বাংলার জমিদার মহাজনরা প্রধানত ছিলেন হিন্দু-প্রজা খাতকরা মুসলমান। তাই প্রজা সমিতির সদস্যরা ছিলেন কংগ্রেস বিরোধী। এই জমিদার মহাজনের সঙ্গে প্রজা খাতকের দ্বন্দ্ব হিন্দু মুসলিম সম্পর্কে সাম্প্রদায়িকতার পরিবেশ সৃষ্টি করেছিল। এই অবস্থার মূলে ছিল হিন্দু মুসলমানের অসম অর্থনৈতিক অবস্থা এবং বুর্জোয়া শ্রেণীর নেতৃত্ব।

১৯২৮ সালে প্রজাসত্ত্ব আইন সংশোধনের বিতর্কে দেখা যায় আইন সভা সাম্প্রদায়িক ভিত্তিতে বিভক্ত হয়ে পড়ে এবং অধিকাংশ হিন্দু সদস্যেরা জমিদারের পক্ষে এবং মুসলমানরা প্রজার পক্ষে ভোট দেয়। এই ভাবে প্রজাসত্ত্বের প্রশ্নের সাথে সাম্প্রদায়িক প্রশ্ন জড়িয়ে পড়ে– যেহেতু বাংলাদেশের শ্রেণী বিরোধের ক্ষেত্রে জমিদার (হিন্দু)ও কৃষক (মুসলমান), মহাজন (হিন্দু) ও খাতক (মুসলমান)।

প্রজা আন্দোলন কৃষক শ্রেণীর আন্দোলন হলেও– এই আন্দোলনের নেতৃত্ব প্রধানত দিয়েছিলেন সামন্ত চেতনায় আচ্ছন্ন স্যার খান বাহাদুর জাতীয় মুসলিম নেতারা। আন্দোলনের সঙ্গে সমাজবাদী বামপন্থী অল্প সংখ্যক কর্মী জড়িত ছিলেন। কিন্তু তারা নেতৃত্ব অর্জন করতে পারেননি। ফলে এই আন্দোলন সত্যিকার কৃষক আন্দোলনে রূপ লাভ করতে পারেনি। কংগ্রেস মুসলিম লীগের আন্দোলনের অনুরূপ না হলেও কৃষক আন্দোলন কৃষক স্বার্থের চেয়ে কৃষক প্রজা সমিতির প্রতিষ্ঠাতাদের রাজনৈতিক শ্রেণী স্বার্থে ব্যবহৃত হয়েছে বেশী– আন্দোলনের মধ্যে ক্ষমতার মোহে সাম্প্রদায়িকতার অনুপ্রবেশ ঘটান হয়েছে।

একথা নিঃসন্দেহে বলা চলে মুসলিম রাজনৈতিক নেতারা কৃষকদের নির্বাচনের

মাধ্যমে ব্যবহার করে নিজেদের শ্রেণী স্বার্থ উদ্ধারের উদ্দেশ্যেই প্রথমে প্রজা সমিতি প্রতিষ্ঠা এবং পরে নির্বাচনের মুখে তার নাম পরিবর্তন করে কৃষকপ্রজা সমিতি নামে নব রূপে গঠন করেন।

কৃষক আন্দোলনের প্রথম দিকে কমিউনিস্টদের প্রভাব ছিল অত্যন্ত কম। অধিকন্তু এ রাজনীতি ছিল সম্পূর্ণভাবে সামন্তশ্রেণীর আওতাধীন। এ জন্যেই দেখা যায় বিশের দশকের মাঝামাঝি থেকে বাংলাদেশের বিভিন্ন স্থানে অনুষ্ঠিত কৃষক সম্মেলনগুলোতে এ,কে ফজলুল হক, মওলানা ভাসানী এবং অল্প সংখ্যক কমিউনিস্ট উপস্থিত থাকলেও তাতে সামন্তবাদী নেতারাই ছিলেন সংখ্যায় বেশি। এসব সত্ত্বেও বাংলাদেশে কৃষক আন্দোলনের ক্ষেত্রে কমিউনিস্ট প্রভাবাধীন কৃষক সমাজের এক ব্যাপক অংশকে শ্রেণীগতভাবে সংগঠিত করতে পেরেছিলেন। কৃষক সভার নেতারা নির্বাচনে জয়ের উদ্দেশ্যে কৃষক রাজনীতি করেননি।

একে ফজলুল হকের কৃষকদের প্রতি দরদ থাকলে কার্যত তাঁর দ্বারা কৃষকদের রাজনৈতিক স্বার্থে ব্যবহার করা ছাড়া কোনো বৃহত্তর মঙ্গল সাধন করা সম্ভব হয়নি। ১৯১৭ সালের নির্বাচনে একে ফজলুল হক কৃষকদের কাছে চিরস্থায়ী বন্দোবস্ত উচ্ছেদের প্রতিজ্ঞা করে নির্বাচিত হয়ে মন্ত্রিত্ব গঠন করেন। পরে চিরস্থায়ী বন্দোবস্ত উচ্ছেদ সম্পর্কে পদক্ষেপ গ্রহণে বিরত থাকেন। এছাড়া বহু নির্বাচনী প্রতিজ্ঞা ভঙ্গ করেন। কৃষক প্রজা পার্টির কিছু সংখ্যক নেতা ও কর্মীর চাপের মুখে তিনি মহাজনী আইন সংশোধনে বাধ্য হয়ে তৎপর হয়েছিলেন।

মওলানা ভাসানী এদিক দিয়ে ব্যতিক্রম। তিনি নির্বাচনী স্বার্থে কৃষকদের কোনোদিন ব্যবহার করেননি। তিনি বরাবরই ব্যক্তি প্রভাবে কৃষক স্বার্থকে আন্তরিকভাবে এগিয়ে নিতে চেষ্টা করেছেন। মওলানা ভাসানী ১৯৩২ সালে সিরাজগঞ্জে একাই একটি প্রজা সম্মিলনী আহবান করেন। এই সম্মেলনে গৃহীত প্রস্তাবের ভিত্তিতে পরবর্তীকালে ১৯৩৬ সালে বঙ্গীয় কৃষিখাতক আইন এবং ১৯৩৭ সালে সালিশী বোর্ড স্থাপিত হয়েছিল।

১৯২৯ সালে মওলানা আকরাম খাঁর নেতৃত্বে নিখিলবঙ্গ প্রজা সমিতি গঠিত হয়। এ সংগঠনের সভাপতি ও সেক্রেটারি ছিলেন স্যার আবদুর রহিম ও মওলানা আকরাম খাঁ। ফরিদপুরের মৌঃ তমিজউদ্দিন খান জয়েন্ট সেক্রেটারি নির্বাচিত হন। নিখিল বঙ্গ প্রজা সমিতির প্রাথমিক গঠনকারীদের মধ্যে তিনি অন্যতম ছিলেন। এঁরা প্রত্যেকেই ছিলেন কংগ্রেস কর্মী। কংগ্রেস বর্জন করে এই মুসলিম নেতৃবৃন্দ নিখিল বঙ্গ প্রজা সমিতি গঠন করেন। ফরিদপুরের মকসুদপুর থানার মওলবী আবদুল হাকিম কৃষক প্রজা সমিতির রাজনীতির সঙ্গে যুক্ত ছিলেন। তিনি একে ফজলুল হকের উৎসাহে রাজনীতি ক্ষেত্রে প্রবেশ করেন। ১৯৩০ সালে তিনি নিখিল বঙ্গ কৃষক প্রজা সমিতির কার্যকরী সংসদে নির্বাচিত হন।

১৯৩২ সালের ডিসেম্বরে মওলানা আবদুল হামিদ খান ভাসানী সিরাজগঞ্জে এক সম্মেলন আহবান করেন। এই সম্মেলন নিখিল বঙ্গ প্রজা সমিতির উদ্যোগে হয় নাই। মওলানা ভাসানী নিজেই ডাকেন। এই সম্মেলনে ফরিদপুর থেকে অনেক কর্মী অংশগ্রহণ করেন।

১৯৩৪ সালের কেন্দ্রীয় আইন পরিষদের সাধারণ নির্বাচনে প্রজা সমিতির সভাপতি স্যার আবদুর রহিম কলকাতা এবং সমিতির সহ-সভাপতি মৌঃ একে ফজলুল হক বরিশাল ফরিদপুর নির্বাচনী এলাকা থেকে নির্বাচিত হন। ১৯৩৫ সালে ময়মনসিংহের

প্রজা সম্মেলনে এ.কে. ফজলুল হক নিখিল বঙ্গ প্রজা সমিতির সভাপতি নির্বাচিত হন। ফরিদপুরের ভাঙ্গা থানার সিরাজউদ্দিন আহমদ কৃষক প্রজা সমিতির সক্রিয় সদস্য ছিলেন। তিনি ১৯৩৫ সালে ফরিদপুর শহর থেকে কৃষকদের মুখপত্র ল্যাঙল নামে একটি পাক্ষিক পত্রিকা প্রকাশ ও সম্পাদনা করেন। ১৯৩৭ সালে কলকাতা থেকে প্রকাশিত দৈনিক কৃষকের সহ-সম্পাদক ও সম্পাদক হিসেবে কাজ করেন ও পরে সম্পাদক হিসেবে সাপ্তাহিক কৃষক এ যোগ দেন। ফরিদপুরের সতীন্দ্রনাথ সেন বরিশালে কৃষক আন্দোলনের নেতৃত্ব গ্রহণ করেন। ১৯২৪ সালে তিনি ফরিদপুরের পীর বাদশা মিয়ার সঙ্গে কৃষক সংগঠনে আত্মনিয়োগ করেন। ১৯২৪ সালের প্রথম দিকে পটুয়াখালীতে ফরিদপুরের পীর বাদশা মিয়ার সভাপতিত্বে কৃষক সম্মেলন হয়েছিল।

আউলিয়াপুর ইউনিয়নে মুসলমান প্রজাদের ওপর হিন্দু জমিদারদের অত্যাচারের বিরুদ্ধে সতীন্দ্রনাথ রুখে দাঁড়ান এবং এক তীব্র কৃষক আন্দোলন শুরু করেন।

ফরিদপুরের সমাজকর্মী এ,কে,এম আবদুল হাকিম, এ.কে. ফজলুল হক ও ফরিদপুরের হুমায়ুন কবীরের নেতৃত্বে কৃষক প্রজা সমিতিতে যোগদান করেন। এ.কে.এম আবদুল হাকিম দীর্ঘকাল ফরিদপুর পৌরসভার কমিশনার ছিলেন। স্বাধীনতার পর তিনি পৌরসভার চেয়ারম্যান নির্বাচিত হয়েছিলেন।

১৯৩৫ সালে ভারত শাসন আইন অনুসারে প্রাদেশিক আইন পরিষদের সাধারণ নির্বাচন ছিল আসন্ন। এই নির্বাচন উপলক্ষে কৃষক প্রজা সমিতি ও ইউনাইটেড মুসলিম পার্টির মধ্যে ঐক্য প্রতিষ্ঠার উদ্দেশ্যে একটি আপোস বৈঠক অনুষ্ঠিত হয়। কৃষক প্রজা সমিতির পক্ষ থেকে ফরিদপুরের তমিজউদ্দিন খান, ময়মনসিংহ-এর আবুল মনসুর আহমদ, মৌঃ সামসুদ্দীন আহমদ আলোচনায় অংশগ্রহণ করেন। এই আলোচনা শেষ পর্যন্ত ব্যর্থতায় পর্যবসিত হয়। নবাব হাবিবুল্লাহর নেতৃত্বে কলকাতায় ইউনাইটেড মুসলিম পার্টি গঠন করা হয়। শহীদ সোহরাওয়ার্দী এই পার্টিতে যোগদান করেন।

১৯৩৫ সালে মোহাম্মদ আলী জিন্নাহ মুসলিম লীগ পুনর্গঠনে আত্মনিয়োগ করেন। তিনি মুসলিম লীগের পতাকাতলে ভারতের মুসলমানদের একতাবদ্ধ করার জন্য সচেষ্ট হন। এই উদ্দেশ্যে মোহাম্মদ আলী জিন্নাহর সঙ্গে কৃষক প্রজা সমিতির আলাপ আলোচনা হয়। এই আলোচনা সভায় কৃষক প্রজা সমিতির পক্ষ থেকে ছিলেন মৌঃ সামসুদ্দিন, নবাবজাদা হাসান আলী, ফরিদপুরের অধ্যাপক হুমায়ুন কবীর। এই আলোচনা বৈঠক ফলপ্রসূ হয়নি।

১৯৩৭ সালের নির্বাচনী অভিযান ও কৃষক প্রজা সমিতির সাংগঠনিক কাজে এ,কে ফজলুল হকের সঙ্গে খান বাহাদুর আবদুল মোমেন, জে.এল ব্যানার্জী, সৈয়দ বদরুদ্দোজা, ফরিদপুরের হুমায়ুন কবীর প্রমুখ যথেষ্ট পরিশ্রম করেন। কলকাতা হলো আন্দোলনের কেন্দ্র-ঢাকা, বরিশাল, ময়মনসিংহ, যশোহর, ফরিদপুর, পাবনা, রংপুর, কুমিল্লা, চট্টগ্রাম সব জেলাতেই একে একে কৃষক প্রজা সমিতির সংগঠন গড়ে উঠলো।

ফরিদপুরে কৃষক প্রজা সমিতির নেতৃত্ব দিতেন পীর বাদশা মিয়া, অধ্যাপক হুমায়ুন কবীর, জাহাঙ্গীর কবীর, এ. কে. এম.আবদুল হাকিম প্রমুখ। ১৯৩৭ সালের নির্বাচন অনুষ্ঠিত হলো– নির্বাচনের পরে মুসলিম লীগ ও কংগ্রেস উভয় দলই কৃষক প্রজা সমিতির সঙ্গে আপোষ করে মন্ত্রীসভা গঠন করতে প্রস্তাব করে। কংগ্রেস ও কৃষক প্রজা সমিতির কোয়ালিশন সরকার গঠিত হয়। এ. কে. ফজলুল হক প্রধানমন্ত্রী হন। এই মন্ত্রিসভায়

হুমায়ুন কবীর ব্যবস্থাপক সভার সদস্য নির্বাচিত হয়েছিলেন।

১৯৩৮ সালে রাজনৈতিক কারণে ফরিদপুরের মৌঃ তমিজউদ্দিন খানের নেতৃত্বে একদল সদস্য ইন্ডিপেন্ডেন্ট প্রজা পার্টি নামে দল করে কোয়ালিশন পার্টি থেকে বের হয়ে আসেন। মৌঃ সামসুদ্দিন ও মৌঃ তমিজউদ্দিন খান উভয়কে মন্ত্রী করে কৃষক প্রজা পার্টি ও ইন্ডিপেন্ডেন্ট প্রজা পার্টি উভয় দলের সঙ্গে আপোষের প্রস্তাব দেয়। ১৯৩৮ সালের নভেম্বর মাসে মৌঃ তমিজউদ্দিন খান মন্ত্রীসভায় কৃষি শিল্প স্বাস্থ্য শ্রম বাণিজ্য পদে প্রবেশ করেন। ১৯৪৫-৪৬ সালে ইন্ডিয়ান লেজিস-লেটিভ এসেম্বলির সদস্য এবং ইন্ডিয়ান কনসটিটিউশন এসেম্বলির সদস্য নির্বাচিত হন।

১৯৪০ সালে হক সাহেবের লাহোর মুসলিম লীগ অধিবেশনে পাকিস্তান প্রস্তাব গৃহীত হওয়ায় মুসলমানদের রাজনৈতিক চিন্তাধারা নতুন দিকে ধাবিত হয়। প্রত্যেক মুসলমানই জিন্নাহর নেতৃত্বে মুসলিম লীগের পতাকাতলে সংঘবদ্ধ হতে থাকে-কংগ্রেস, কৃষক প্রজা পার্টি থেকে মুসলিম নেতা কর্মীরা দলে দলে মুসলিম লীগে অধিক মনোনিবেশ করেন। ফলে কৃষক প্রজা পার্টির সমর্থকরা মুসলিম লীগে যোগদান করে পাকিস্তান আন্দোলন শুরু করে। হক মন্ত্রী সভা এ সময় কার্যত মুসলিম লীগ মন্ত্রীসভায় পরিণত হয়েছিল। হক সাহেব একই সঙ্গে কৃষক প্রজা ও মুসলিম লীগের সঙ্গে জড়িত ছিলেন এবং শেষ পর্যায়ে কৃষক পার্টির সাংগঠনিক কাজ বাদ দিয়ে মুসলিম লীগে অধিক মনোনিবেশ করেন। ফলে কৃষকপ্রজা পার্টির সমর্থকরা মুসলিম লীগে সামিল হয়ে যায়। কৃষক প্রজা সমিতির এই অবস্থায় কোনো কোনো নেতৃবৃন্দ প্রতিষ্ঠানটিকে বাঁচিয়ে রাখার চিন্তাভাবনা করেন। এদের মধ্যে আবুল মনসুর আহমদ, নবাবজাদা হাসান আলী ও অধ্যাপক হুমায়ুন কবীর। এঁরা বামপন্থী কংগ্রেস, বিধান সভা ও কমিউনিস্টদের সঙ্গে যোগাযোগ করেন।

কৃষক প্রজা পার্টি শ্রেণী সংগঠন হলেও শ্রেণী সংগঠনের সম্পূর্ণ বৈশিষ্ট্যের অনুপস্থিতি, নেতাদের কমিউনিস্ট মতবাদে আস্থার অভাব এবং সর্বোপরি মুসলিম জাতীয়তাবাদের সুতীব্র আন্দোলনের ফলে এরূপ প্রচেষ্টা সফল হয় নাই। স্থানীয় পর্যায়ে কৃষক প্রজা পার্টিতে যারা ছিলেন তারা হচ্ছেন শাহ সুফী জোনাব আলী, মোজাহারুল হক চোকদার, গোলাম আলী খান, মোতাহার হোসেন খান. এ, কে এম আবদুল হাকিম, আবদুল ওয়াজেদ মিয়া, এম, এ ওয়াহেদ, জীবন মোল্লা, সাঈদ আহমদ (ধূলদি), আলাউদ্দিন আহমেদ ও আলাউদ্দিন আহমেদ (নওপাড়া)।

## আওয়ামী লীগ প্রতিষ্ঠা

১৯৪৯ সালে মওলানা আবদুল হামিদ খান ভাসানী তৎকালীন ময়মনসিংহ জেলার টাঙ্গাইল দক্ষিণ কেন্দ্র থেকে পূর্ব বাংলা ব্যবস্থাপক সভার সদস্য নির্বাচিত হন। প্রাদেশিক গভর্ণর উপ নির্বাচন বাতিল ঘোষণা করেন এবং ১৯৫০ সাল পর্যন্ত মওলানা ভাসানী কোনো নির্বাচনে অংশগ্রহণ করতে পারবেন না বলে জানান।

১৯৪৯ সালে প্রাদেশিক সরকার নতুন করে নির্বাচনের ব্যবস্থা করে। খন্দকার মোশতাক আহমদ, শওকত আলী, কামরুদ্দিন আহমদ ক্ষমতাসীন মুসলিমলীগের বিরুদ্ধে তরুণ নেতা শামসুল হককে প্রার্থী হিসেবে দাঁড় করানোর চিন্তা করেন। অন্যদিকে প্রাদেশিক মুসলিম লীগ ওয়ার্কিং কমিটি খুররম খান পন্নীকে মনোনয়ন দেন। নির্বাচনে পূর্ব পাকিস্তান মুসলিমলীগ সভাপতি মওলানা আকরাম খান, সম্পাদক ইউসুফ

আলী চৌধুরী (ফরিদপুর), ও প্রধানমন্ত্রী নূরুল আমীন ভোটদাতাদের উদ্দেশ্য একটা প্রচারপত্র প্রকাশ করেন। প্রচারপত্রে উল্লেখ করা হয়, "পাকিস্তান রাষ্ট্রকে রক্ষা করিতে হইলে- মজবুত করিতে হইলে— আপনাদের কর্তব্য হইবে এক বাক্যে মুসলিম লীগের মার্কা বাক্সে ভোট দেওয়ার। মুসলিমলীগ ও মুসলিম জামাতে ভাঙ্গন ধরাইবার জন্য পাকিস্তান লাভের আগে যেমন চেষ্টা হইয়াছে এখনও সেইরকম চেষ্টা হইতেছে। নির্বাচনে শামসুল হক বিপুল ভোটে জয়লাভ করেন। নির্বাচন শেষ হওয়ার পর পরই একটি ঘটনায় ইউসুফ আলী চৌধুরী মোহন মিয়া (ফরিদপুর), শাহ আজিজুর রহমান, সোলায়মান ও আলাউদ্দীনের সাথে জড়িত হয়ে পড়ার জন্যে শামসুল হক, মোস্তাক আহমদ এবং টাঙ্গাইলের একজন স্থানীয় ব্যক্তি বদিউজ্জামানকে গ্রেফতার করা হয়। গ্রেফতারকৃত ব্যক্তিদের জামিন না পাবার সম্ভাবনা দেখা দিলে শামসুল হকের পক্ষ থেকে পাল্টা মামলা দায়ের করা হয়। ফলে ইউসুফ আলী মোহন মিয়াদেরও গ্রেফতার করার প্রয়োজনীয়তা দেখা দেয়। মহকুমা হাকিম ইউসুফ আলী মোহন মিয়াদের জামিন দিতে নির্দেশ দিলে জনৈক তরুণ পুলিশ অফিসার তাঁকে জানান যে, অন্যদেরকে একই ধরণের মামলায় জামিন না দেওয়ার নির্দেশ আছে। এরপর মহকুমা হাকিম সকলকেই জামিন দেওয়ার নির্দেশ দেন। এই মামলা কয়েক বছর ধরে চলে এবং শেষ পর্যন্ত মামলাটির নিস্পত্তি ঘটে। মওলানা ভাসানী স্বাক্ষরিত একটা নির্বাচনী ইস্তেহারকে কেন্দ্র করে টাঙ্গাইল নির্বাচনে শামসুল হকের বিরুদ্ধে একটি মামলা দায়ের করা হয়। এটি ১৯৫০ সাল পর্যন্ত চলে। শহীদ সোহরাওয়ার্দী শামসুল হকের পক্ষে ঢাকা এলে প্রাদেশিক সরকারের নির্দেশে ১৯৫০ সালের ১৯শে জুলাই স্বরাষ্ট্র সেক্রেটারি তাঁকে জানান যে, ঢাকায় অবস্থানকালে তাঁকে নিজের কার্যাবলী ইলেকশন ট্রাইবুনালের মধ্যেই সীমাবদ্ধ রাখতে হবে এবং ২৮শে জুলাই এর মধ্যে তাঁকে পূর্ব বাংলা পরিত্যাগ করতে হবে। অন্যথায় তাঁকে গ্রেফতার করা যেতে পারে। টাঙ্গাইল উপ-নির্বাচনে মুসলিম লীগ প্রার্থীর শোচনীয় পরাজয়ে পূর্ববাংলার বহু এলাকায় উপ নির্বাচনের প্রয়োজনীয়তা দেখা দিলেও ১৯৫৪ সালের সাধারণ নির্বাচনের পূর্বে নূরুল আমিন সরকার পরাজয়ের ভয়ে কোনো এলাকাতেই উপ-নির্বাচনের আয়োজন করেননি। টাঙ্গাইল উপ নির্বাচনকে কেন্দ্র করে মুসলিম লীগের মধ্যে উপদলীয় কলহ বৃদ্ধি পায়। অবস্থা পর্যালোচনার উদ্দেশ্যে পূর্ব পাকিস্তান মুসলিম লীগের সাধারণ সম্পাদক ইউসুফ আলী চৌধুরী (ফরিদপুর) সংবাদপত্রে ১৮ ও ১৯ শে জুন পাকিস্তান মুসলিম লীগ কাউন্সিলের এক সভা আহবান করেন। এদিকে লীগ কাউন্সিলের সভা অনুষ্ঠিত হবার কয়েকদিন পূর্বে প্রাদেশিক মুসলিম লীগ সভাপতি মওলানা আকরাম খাঁ পদত্যাগ করেন। অধিবেশনে ইউসুফ আলী চৌধুরী মোহন মিয়া সাধারণ সম্পাদকের রিপোর্ট পেশ করেন। প্রাদেশিক লীগ সম্পাদক রিপোর্টে স্পষ্টত দেখা যায় যে, মুসলিম লীগ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। বিশৃংখলা ও বাক-বিতণ্ডার মধ্য দিয়ে তিন দিনব্যাপী প্রাদেশিক কাউন্সিলের অধিবেশন চলে। মুসলিম লীগের অগণতান্ত্রিক কর্মকাণ্ডের ফলে দলের কর্মীদের মুসলিম লীগ বিরোধী মনোভাবের সৃষ্টি হয়। এই অবস্থায় মুসলিম লীগকে একটি পকেট সংগঠনে পরিণত করার প্রয়াস চলে। পূর্ব বাংলার মুসলিম লীগকে ভেঙ্গে দিয়ে অনুগতদের দিয়ে এডহক কমিটি গঠন করা হয়। মুসলিম লীগের প্রাথমিক সদস্যভূক্তির পথ রুদ্ধ করা হয়। মুসলিম লীগের সদস্য হওয়ার বিষয়টা নিয়ে মওলানা আকরাম খানের সঙ্গে আতাউর রহমান খান,

আবদুস সালাম খান (ফরিদপুর) প্রমুখ দেখা করেন। কিন্তু কোনো লাভ হলো না। তিনি মন্তব্য করেন সারা রাজ্যের 'ছাগল' 'পাঁঠা' জড় করে প্রতিষ্ঠান করা চলবে না।

এই অবস্থায় সেদিন ক্ষমতাসীন মুসলিম লীগ দলের বিরুদ্ধে নতুন কোনো সংগঠন করা ছিল অত্যন্ত কঠিন ও দুঃসাহসের কাজ। এদিকে পার্লামেন্টারি গণতন্ত্রের প্রয়োজনে দেশবাসীর স্বার্থে বিশেষ করে পূর্ব বাংলার স্বার্থে নতুন পার্টি বিরোধী দল গঠন অত্যন্ত জরুরি হয়ে পড়ে। এই জরুরি কাজটি সমাধা করার জন্যে এগিয়ে এলেন পাকিস্তান সংগ্রামের অকুতোভয় অন্যতম প্রধান নেতা ও আসাম প্রাদেশিক মুসলিম লীগের প্রতিষ্ঠাতা সভাপতি মওলানা আবদুল হামিদ খান ভাসানী।

মুসলিম লীগ কর্মীরা মওলানা ভাসানীর নেতৃত্বে প্রথমে নারায়ণগঞ্জে ও পরে টাঙ্গাইলে কর্মী সম্মেলন করে তৎকালীন মুসলিম লীগ নেতাদের কর্মকাণ্ডের তীব্র প্রতিবাদ করেন এবং মুসলিম লীগকে পকেট সংগঠনে পরিণত করা থেকে বিরত রাখার জন্য আহবান জানান। নেতারা কর্ণপাত না করায় ১৯৪৯ সালে আর একটি মুসলিম লীগ গঠন করেন। সরকারী মুসলিম লীগ থেকে আলাদা দেখাবার জন্যে প্রতিষ্ঠানের নাম রাখেন আওয়ামী (জনগণের) মুসলিম লীগ। প্রথমে মওলানা ভাসানী এই দল গঠন করেন। পরে সোহরাওয়ার্দী, শেখ মুজিবুর রহমান ও অন্যান্য মুসলিম লীগের বিরোধী নেতারা এই দলে যোগদান করেন। পাকিস্তান আন্দোলনের মধ্য দিয়ে পূর্ব বাংলার জনগণ ভেবেছিল এদেশের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি হবে। পাকিস্তান প্রতিষ্ঠার পর দেশের অর্থনৈতিক, সামাজিক, রাজনৈতিক অব্যবস্থায় জনগণ হতাশাগ্রস্থ হয়ে পড়ে। এক শ্রেণীর শোষক ও অত্যাচারীর বদলে নতুন আর এক শ্রেণীর আবির্ভাব হয়েছে বলে প্রতীয়মান হলো। এরকম মনোভাব দেশের সচেতন জনগণের একাংশের মধ্যে বিরাজমান ছিল বলেই মুসলিম লীগের বিরোধীদের পক্ষে একটা বিরোধী দল গঠন করা সম্ভব হয়। পাকিস্তান সৃষ্টির অব্যবহিত পর থেকেই শাসক চক্র পূর্ব বাংলাকে শোষণের প্রধান ক্ষেত্র হিসেবে চিহ্নিত করে কাজ শুরু করে। এই পশ্চিমা শাসক গোষ্ঠীর সঙ্গে হাত মিলিয়েছিল পূর্ব বাংলার একশ্রেণীর স্বার্থান্বেষী ও বিভ্রান্ত নেতারা। পাকিস্তান প্রতিষ্ঠার পূর্বে জিন্নাহ্ সংসদীয় গণতন্ত্র প্রবর্তনে প্রতিশ্রুত হলেও পরে স্বেচ্ছাচারী শাসনকর্তা বনে যান। জিন্নাহ সরকার পাকিস্তানের গণতন্ত্রের বিকাশের জন্য কোনো নতুন রাজনৈতিক দল গড়ে উঠুক চাইতেন না। ১৯৪৮ সালে ঢাকা সফরকালে রেসকোর্স এবং ২৪শে মার্চ ঢাকা বিশ্ববিদ্যালয়ে এক সমাবর্তন উৎসবে তিনি বলেন, "ব্যাঙের ছাতার মতো যে সমস্ত পার্টিগুলি গজিয়ে উঠেছে সেগুলিকে সন্দেহের চোখে দেখতে হবে।" ঢাকা বিশ্ববিদ্যালয়ে সমাবর্তন উৎসবে জিন্নাহ্ ঘোষণা করেন, "পাকিস্তানের রাস্ট্রভাষা হবে উর্দু, অন্য কোনো ভাষা নয়।" রাজনৈতিক দল প্রসঙ্গে তিনি বলেন, "ব্যাঙের ছাতার মতো নতুন পার্টি গঠন না করে মুসলিম লীগকে সমর্থন এবং তাতে যোগদান করতে হবে।" এছাড়া জিন্নাহ ঐ দুটি ভাষণে পূর্ব বাংলার উদীয়মান নতুন রাজনৈতিক শক্তিকে পঞ্চমবাহিনী, কমিউনিস্ট, ভারতের দালাল, দেশের দুশমন ইত্যাদি বলেও গালিগালাজ করেন। বস্তুতঃ ১৯৪৭ সাল থেকে ১৯৫৪ সাল পর্যন্ত সময়টা ছিল মুসলিম লীগ সরকারের নিরবিচ্ছিন্ন নির্যাতনের কাল। নির্যাতনকে উপেক্ষা করে এই সময় পূর্ব বাংলার বিভিন্ন স্থানে অনেকগুলি কৃষক বিদ্রোহ এবং পূর্ব বাংলাব্যাপী ভাষা আন্দোলন (প্রথম পর্যায়ে) হয়। এই অবস্থারই ফলশ্রুতি মওলানা ভাসানীর নেতৃত্বে আওয়ামী মুসলিম লীগ গঠন। মওলানা ভাসানীর

সঙ্গে মুসলিমলীগের সুবিধাবাদী চক্রের বিরোধীতা ছিল পূর্ব থেকেই। আসাম প্রদেশ মুসলিম লীগের সভাপতি থাকাকালীন সময় তাঁর সঙ্গে উক্ত প্রদেশের গভর্ণর সাদুল্লাহর ছিল দ্বন্দ্ব। জিন্নাহ মওলানাকে পছন্দ করতেন না পূর্ব থেকেই।

১৯৪৯ সালের ৩রা জুন মওলানা ভাসানীর সভাপতিত্বে ঢাকার রোজ গার্ডেনে এক কর্মী সম্মেলনে (প্রাদেশিক মুসলিম লীগের) আওয়ামী মুসলিম লীগ গঠিত হয়। মওলানা ভাসানী সভাপতি, আতাউর রহমান খান, আবদুস সালাম খান ও আবুল মনসুর আহমদ সহ-সভাপতি, শামসুল হক সাধারণ সম্পাদক এবং শেখ মুজিবুর রহমান, রফিকুল হোসেন ও খন্দকার মোস্তাক আহমদ সহ সম্পাদক নির্বাচিত হন।

এভাবেই মওলানা ভাসানী প্রতিষ্ঠিত আওয়ামী মুসলিম লীগে সহকারী সম্পাদক হয়েছিলেন ফরিদপুরের গোপালগঞ্জের শেখ মুজিবুর রহমান এবং ফরিদপুরের গোপালগঞ্জের আইনজীবী আবদুস সালাম খান হয়েছিলেন সহ-সভাপতি। আওয়ামী মুসলিম লীগ প্রতিষ্ঠাকালে শেখ মুজিবুর রহমান ছিলেন জেলে-মওলানা ভাসানী তাকে মনোনয়ন দিয়েছিলেন। মওলানা ভাসানীর সভাপতিত্বে ২৪শে জুন আরমানীটোলা ময়দানে পূর্ব পাকিস্তান আওয়ামী মুসলিম লীগের সর্বপ্রথম জনসভা অনুষ্ঠিত হয়। এই সভায় আনুমানিক চার হাজার লোকের সমাবেশ ঘটে। অত্যল্প সময়ের মধ্যে মওলানা ভাসানী শহীদ সোহরাওয়ার্দী ও তরুণ নেতা শেখ মুজিবুর রহমানের নেতৃত্বে আওয়ামী মুসলিম লীগ পূর্ব বাংলার জনগণের মধ্যে প্রতিষ্ঠা লাভ করে।

প্রতিষ্ঠাকাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত বিভিন্ন সময়ে আওয়ামী লীগের রাজনীতিতে অন্যান্য যারা যুক্ত ছিলেন তাঁরা আবদুর রশিদ সরকার, কাজী রোকনউদ্দিন, আবদুর রহমান বকাউল, ডা. আবুল কাসেম. গাজী আবদুল হাকিম, আছমত আলী খান, ফণী ভূষণ মজুমদার, মোল্লা জালালউদ্দিন, আদেল উদ্দিন আহমেদ, আবদুল ওয়াহেদ চৌধুরী, নগেন্দ্র নাথ তালুকদার, এবিএম নূরুল ইসলাম, আদেল উদ্দিন হাওলাদার, মোসলেম উদ্দিন মৃধা, শেখ মোশাররফ হোসেন. রমেশ দত্ত, সামসুদ্দিন মোল্লা, কে, এম ওবায়দুর রহমান, আবদুর রাজ্জাক, ব্যারিস্টার কামরুল ইসলাম সালাউদ্দিন, কাজী খলিলুর রহমান, কাজী আবদুর রশিদ, এ. ওয়াই আমিনুদ্দীন আহমেদ, ডা. এম. এ. মালেক, কাজী হেদায়েদ হোসেন, ফকির আবদুর জব্বার, ডা. আফতাব উদ্দীন আহম্মদ, ইমামউদ্দিন আহমেদ, সৈয়দ হায়দার হোসেন, মোশাররফ হোসেন, লিয়াকত হোসেন, দেলোয়ার হোসেন, ফিরোজার রহমান, মজিবর রহমান খান, আবদুস সালাম, ইলিয়াস আহমেদ চৌধুরী, আবেদুর রেজা খান, নূরুননবী, শেখ শহিদুল ইসলাম, শেখ ফজলুল করিম সেলিম, শেখ ফজলুল হক মনি, মো. আবদুর রউফ মিয়া, সাজেদা চৌধুরী, গৌরচন্দ্র বালা, কর্ণেল (অব.) শওকত আলী, আবদুল হাই ও সোলায়মান আলী, মোঃ শফিউদ্দিন প্রামাণিক।

### একুশের ইতিহাস

পাকিস্তান সৃষ্টির পূর্বে বঙ্গীয় প্রাদেশিক মুসলিম লীগের ১৯৪৬ সালের ঘোষণাপত্রে বাংলা ভাষাকে তৎকালীন পূর্বপাকিস্তানের রাষ্ট্রভাষা ঘোষণার প্রতিশ্রুতি ছিল। পাকিস্তান প্রতিষ্ঠার অল্প আগে আলীগড় বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ড. জিয়াউদ্দিন আহম্মদ হিন্দীকে ভারতের রাষ্ট্রভাষা করার অনুকরণে উর্দুকে পাকিস্তানের রাষ্ট্রভাষা করার পক্ষে অভিমত

পেশ করলে ড. মুহম্মদ শহীদুল্লাহ্ একটি প্রবন্ধে এই প্রস্তাবের বিরোধিতা করেন। অধিকন্তু তিনি বাংলা ভাষাকে সমগ্র পাকিস্তানের রাষ্ট্রভাষা রূপে গ্রহণ করার দাবি জানান।

পাকিস্তান প্রতিষ্ঠার পরে অর্থাৎ ১৯৪৭ সালের ১লা সেপ্টেম্বরে ঢাকা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক আবুল কাসেমের নেতৃত্বে 'তমদ্দুন মজলিস' নামে একটি সাংস্কৃতিক প্রতিষ্ঠান গঠিত হয়। এই প্রতিষ্ঠান থেকে রাষ্ট্র ভাষার প্রশ্নটি সরাসরি উত্থাপন করা হয়। রাষ্ট্রভাষা হিসাবে বাংলা ভাষাকে স্বীকৃতি দেবার দাবিতে একটি পুস্তিকা প্রকাশ করা হয়। এই পুস্তিকায় ভাষা প্রশ্ন নিয়ে আলোচনা করেন অধ্যাপক আবুল কাসেম, আবুল মনসুর আহমদ, কাজী মোতাহার হোসেন (ফরিদপুর) প্রমুখ। এই প্রতিষ্ঠান থেকে অক্টোবর মাসে ভাষা সম্পর্কে একটি আলোচনা সভাও করা হয়। এই সভায় ফরিদপুরের কাজী মোতাহার হোসেন ও কবি জসীমউদ্দীন বাংলা ভাষার পক্ষে বক্তৃতা করেন।

পাকিস্তান সৃষ্টির অব্যবহিত পরেই ভাষার প্রশ্ন উত্থাপনের মূলে ছিল উনিশ শতক থেকে ভাষা সম্পর্কে সচেতনতা এবং পাকিস্তান প্রতিষ্ঠার মধ্যে বাঙ্গালিরা যে আত্মনিয়ন্ত্রণ অধিকারের স্বপ্ন দেখেছিল—তারই বাস্তব রূপায়নের প্রথম পদক্ষেপ।

বাঙালিরা ভাষার প্রশ্ন উত্থাপন করলে পাক-শাসক গোষ্ঠীর স্বরূপ প্রকাশ পেল—পাকিস্তান আন্দোলনে বাঙ্গালিরা যাদের মনে করেছিল আপনজন তারা বিশ্বাস হন্তারূপে আত্মপ্রকাশ করলো। অধিকন্তু বাংলা ভাষার প্রশ্ন উত্থাপনের সঙ্গে সঙ্গে শাসক গোষ্ঠী বাংলা ভাষা সঙ্কোচন নীতির মাধ্যমে বাঙ্গালি জাতিকে নিস্তব্ধ করার ঘৃণ্য ষড়যন্ত্রে লিপ্ত হলো। এমতাবস্থায় "তমদ্দুন মজলিসের" উদ্যোগে রাষ্ট্রভাষা সংগ্রাম পরিষদ গঠিত হয়। ঢাকা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক নূরুল হক ভূইয়া এই পরিষদের আহবায়ক নিযুক্ত হন। ১৯৪৭ সালের ৬ই ডিসেম্বর অধ্যাপক আবুল কাসেমের সভাপতিত্বে ঢাকা বিশ্ববিদ্যালয়ে ছাত্র ও শিক্ষকগণের এক প্রতিবাদ সভা অনুষ্ঠিত হয়। সভা শেষে ছাত্ররা পূর্ব বাঙলার প্রধানমন্ত্রী খাজা নাজিমুদ্দিনের বাসভবনের সামনে বিক্ষোভ প্রদর্শন করেন। ১৯৪৮ সালের ২৩শে ফেব্রুয়ারি পাকিস্তান গণপরিষদের অধিবেশন শুরু হয়। এই অধিবেশনে কংগ্রেস সদস্য ধীরেন্দ্র নাথ দত্ত উর্দু এবং ইংরেজীর সাথে বাংলাকে গণপরিষদের অন্যতম ভাষা হিসাবে ব্যবহারের দাবি উত্থাপন করেন। পূর্ব বাংলার প্রধানমন্ত্রী খাজা নাজিমুদ্দিন প্রস্তাবটির বিরোধিতা করে বলেন—পূর্ব বাংলার জনসাধারণ উর্দুকেই পাকিস্তানের একমাত্র রাষ্ট্রভাষা রূপে গ্রহণ করার পক্ষপাতি। এর প্রেক্ষিতে ২৬শে ফেব্রুয়ারি ঢাকার ছাত্র সমাজ ধর্মঘট পালন করে। ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাঙ্গনে এক প্রতিবাদ সভা অনুষ্ঠিত হয়। সভায় বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক এবং "তমদ্দুন মজলিসের" আহবায়ক সম্পাদক আবুল কাসেম সভাপতিত্ব করেন। ১১ই মার্চ ঢাকার শিক্ষা প্রতিষ্ঠান সমূহে পূর্ণ ধর্মঘট পালিত হয়। এই পরিষদ ১৯৪৮ সালের ২৬শে ফেব্রুয়ারি বিশ্ববিদ্যালয়ের ছাত্র ধর্মঘট ও ১১ই মার্চ সাধারণ ধর্মঘট আহবান করেন। ১১ই মার্চ ঢাকায় শিক্ষা প্রতিষ্ঠান সমূহে পূর্ণ ধর্মঘট পালিত হয়। এইদিন পুলিশ লাঠিচার্জ করে এবং বহু ছাত্রকে গ্রেফতার করে। এই গ্রেফতারকৃত ছাত্ররা হলেন শওকত আলী, কাজী গোলাম মাহবুব, আবুল বরকত, শামসুল হক, শেখ মজিবুর রহমান ও অলি আহাদ।

১১ই মার্চের ছাত্র নির্যাতনের প্রতিবাদে ১২ই মার্চে জগন্নাথ কলেজে প্রতিবাদ সভা হয় ও ১৩ই মার্চ ঢাকা বিশ্ববিদ্যালয়সহ শহরের শিক্ষা প্রতিষ্ঠান সমূহে পূর্ণ ধর্মঘট পালিত

হয়। এই আন্দোলন শুধু ঢাকাতেই সীমাবদ্ধ ছিল না। পূর্ব বাংলার প্রায় সর্বত্রই ছাত্রেরা ধর্মঘটে অংশগ্রহণ করে। চট্টগ্রাম, রাজশাহী, কুমিল্লা, খুলনা, বরিশাল, যশোর, ফরিদপুর ইত্যাদি জেলায় আন্দোলন জঙ্গীরূপ ধারণ করে। ফরিদপুরে জেলা তমদ্দুন মজলিসের সম্পাদক জেলা সংগ্রাম পরিষদের আহবায়ক নির্বাচিত হন। এখানে আন্দোলনের নেতৃত্ব দেন সৈয়দ মাহবুব আলী, মোশারফ হোসেন, মতিন উদ্দিন আহমদ প্রমুখ।

১৬ই মার্চ শেখ মুজিবুর রহমানের নেতৃত্বে ছাত্ররা সন্ধ্যা পর্যন্ত পরিষদ ভবন ঘেরাও করে রাখে। পরে পুলিশ লাঠি চার্জ ও কাঁদুনে গ্যাস প্রয়োগ করে ছাত্রদের ছত্রভঙ্গ করে। এই ঘটনায় উনিশ জন আহত হন। এর প্রেক্ষিতে ১৭ই মার্চ ঢাকায় সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে ধর্মঘট পালিত হয়। বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে নঈমুদ্দীন আহমেদের সভাপতিত্বে অনুষ্ঠিত এক প্রতিবাদ সভায় শামসুল হক বক্তৃতা করেন।

এর কয়েকদিন পরে জিন্না ঢাকায় আসেন। তিনি ২১শে মার্চ রেসকোর্স ময়দানে ও ২৪শে মার্চ বিশ্ববিদ্যালয় সমাবর্তন উৎসবে উর্দুকে পাকিস্তানের একমাত্র রাষ্ট্রভাষা রূপে স্বীকৃতি জ্ঞাপন করে বক্তৃতা দেন। প্রতিবাদ করেন ছাত্ররা। এই দিন সন্ধ্যায় জিন্নাহর সঙ্গে সংগ্রাম পরিষদের প্রতিনিধিদের বৈঠক হয়। এই বৈঠকে ছাত্র প্রতিনিধি মোহাম্মদ তোয়াহা, অলি আহাদ প্রমুখের সঙ্গে জিন্নাহর তর্ক-বিতর্ক হয়। এই আন্দোলনের ফলে ১৯৪৮ সনের ৬ই এপ্রিল পূর্ববাংলা ব্যবস্থাপক সভায় প্রাদেশিক সরকারের কাজে বাংলা ভাষার ব্যবহারের সিদ্ধান্ত গৃহীত হয়। কিন্তু রাষ্ট্রভাষা হিসেবে বাংলাকে গ্রহণের সুপারিশ অগ্রাহ্য হয়। পরবর্তী পর্যায়ে অর্থাৎ ৪৮ থেকে ৫২ সালের মধ্যে (ভাষা নিয়ে) আর কোনো আন্দোলন হয় নাই।

১৯৪৮ সালের ৬ই এপ্রিল পূর্ব পাকিস্তান প্রাদেশিক পরিষদে গৃহীত প্রস্তাব ছিল সংগ্রাম পরিষদের সঙ্গে খাজা নাজিমুদ্দিনের চুক্তি ভঙ্গেরই নামান্তর। এতদসত্ত্বেও পূর্ব বাংলার প্রাদেশিক সরকারের কাজে বাংলা ভাষাকে গ্রহণের সিদ্ধান্তের ফলে ভাষা আন্দোলন কিছুটা স্তিমিত হয়।

এ সময় থেকে সরকারি পর্যায়ে অত্যন্ত সূক্ষ্ম ভাবে বাংলা ভাষার বিরুদ্ধে তৎপরতা চলতে থাকে। আন্দোলনে একটা মন্দাভাব পরিলক্ষিত হলেও দেশের সচেতন মহল ভাষার প্রশ্নে কোনো সময়েই আত্ম বিস্মৃত হয়নি। তৎকালীন কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রী ফজলুর রহমান আরবী হরফে বাংলা লেখার প্রস্তাব করলে ১৯৪৯ সালের এপ্রিল মাসে ঢাকা বিশ্ববিদ্যালয়ের বাংলা বিভাগের ছাত্র-ছাত্রীরা পাকিস্তান শিক্ষা উপদেষ্টা বোর্ড ও বর্ণমালা বিবেচনা বিশেষজ্ঞ কমিটির কাছে তীব্র প্রতিবাদ করে একটি স্মারক লিপি পেশ করে। ঢাকায় অনুষ্ঠিত একাধিক ছাত্র সভায় আরবী হরফে বাংলা প্রবর্তনের বিরোধিতা করে প্রস্তাব নেয়া হয়। এ প্রেক্ষিতে পূর্ব বাঙলা সরকার এক প্রেস নোট জারী করে এগুলোকে মিথ্যে গুজব বলে ঘোষণা করেন। অথচ শিক্ষা উপদেষ্টা সভায় বলা হয় যে, যদি কোনো ছাত্র তার মাতৃভাষার হরফে লিখিত পুস্তকাদি পাঠে আপত্তি করে তাহলে তা বিশেষভাবে বিবেচনা করতে হবে। ১৯৫০ সালের ১৮ই এপ্রিল থেকে কেন্দ্রীয় শিক্ষা দফতর ২০টি কেন্দ্রে আরবী হরফে বাংলা ভাষার মাধ্যমে বয়স্কদের প্রাথমিক শিক্ষা দেওয়ার কাজ শুরু করে। ডঃ মুহম্মদ শহীদুল্লাহ, মওলানা আকরাম খাঁ প্রমুখ এর তীব্র প্রতিবাদ করেন। ১৯৫০ সাল পর্যন্ত কেন্দ্রীয় সরকার ধীরে চল নীতিতে সুচতুর ভাবে বাংলা ভাষার বিরুদ্ধে

ষড়যন্ত্র অব্যাহত রাখে।

৩১শে জানুয়ারি ঢাকা বার লাইব্রেরি হলে সর্বদলীয় রাষ্ট্রভাষা সংগ্রাম পরিষদ গঠিত হলে বাংলা ভাষাকে পাকিস্তানের অন্যতম রাষ্ট্র ভাষার দাবিতে প্রদেশের সর্বত্র সভা সমিতি শুরু হয়। সংগ্রাম পরিষদ রাষ্ট্রভাষা বাংলার দাবিতে ২১শে ফেব্রুয়ারি দেশব্যাপী ধর্মঘটের আহবান জানান। প্রাদেশিক প্রধানমন্ত্রী পদে তখন আসীন ছিলেন নূরুল আমীন। স্বীয় দলে তাঁর প্রাধান্য অক্ষুন্ন থাকলেও তার দলের মধ্যে থেকেই ইউসুফ আলী চৌধুরী মোহন মিঞা (ফরিদপুর) চরম ভাবে নূরুল আমীনকে বিরোধিতা করেন। পরিষদের কংগ্রেস দলীয় সদস্য ছাড়াও নব-গঠিত আওয়ামী মুসলিম লীগের কয়েকজন সদস্য ছিলেন। ফলে ছাত্র শক্তির কাছে শেষ পর্যন্ত নূরুল আমীনকে পরাভূত হতে হয়। ইউসুফ আলী মোহন মিঞার দৈনিক মিল্লাত পত্রিকা ছাত্র জনতার চাপে লেখনীর ধারা পরিবর্তনে বাধ্য হন। সরকার ছাত্র সমাজের কর্মতৎপরতা লক্ষ্য করে ২০শে ফেব্রুয়ারি রাত্রি থেকে সারা শহরে এক মাসের জন্য ১৪৪ ধারা জারী করে। ঢাকা বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান থেকে খণ্ড খণ্ড ভাবে ছাত্র-ছাত্রী এসে সমবেত হতে শুরু করে। সারা ঢাকা শহর ধর্মঘটে ব্যাপকভাবে সাড়া দেয়। বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে সংগ্রাম পরিষদের সভা শুরু হয়। সভার শুরুতে বক্তৃতা করেন সংগ্রাম পরিষদের কাজী গোলাম মাহবুব ও সামসুল হক। নেতারা ১৪৪ ধারা ভঙ্গ না করার পক্ষে অভিমত দেওয়া সত্ত্বেও বিক্ষুব্ধ ছাত্র সমাজ ১৪৪ ধারাকে ও পুলিশকে উপেক্ষা করে রাজপথে নেমে পড়েন। প্রথমে কৌশলগত কারণে ছাত্রীদের একটি দল বের করা হয়। এঁদের মধ্যে ছিলেন সুফিয়া ইব্রাহীম (ফরিদপুর) সফিয়া খাতুন, রওশন আরা প্রমুখ। অতঃপর শুরু হলো মিছিলের পর মিছিল। একটার পর একটা দল মিছিল করে এগিয়ে যাচ্ছে পুলিশ বাহিনীর বেষ্টনী উপেক্ষা করে। পুলিশ লাঠি চার্জ করে। পরে গুলী বর্ষণ করে ছাত্রদের উদ্দেশ্যে করে। মেডিকেল কলেজ হোস্টেলের কাছে নিহত হন বিশ্ববিদ্যালয় রাষ্ট্র বিজ্ঞানের ছাত্র আবুল বরকত। এই আন্দোলনে অন্যান্যের মধ্যে আবদুল জব্বার, আব্দুর রফিক, আব্দুস সালাম প্রমুখ শহীদ হন। শহীদ আবুল বরকতের দেহ যে দু'জন ছাত্র বহন করে মেডিকেল কলেজ হাসপাতালে নিয়েছিলেন তাদের একজন হচ্ছেন ফরিদপুরের তৎকালীন একজন ছাত্রনেতা মিয়া মোহন (এ্যাডভোকেট সামসুল বারী) ফরিদপুরের মাদারীপুর নিবাসী ডাঃ গোলাম মওলা তখন মেডিকেল কলেজ ছাত্র সমিতির সহ-সভাপতি ছিলেন। ফরিদপুরের ডাঃ মোহাম্মদ জাহেদ তার পরই সহ-সভাপতি নির্বাচিত হন। এরা দু'জনেই '৫২ সালের ভাষা আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন। এছাড়া তৎকালীন ঢাকা মেডিকেল কলেজের ছাত্র ফরিদপুরের ডাঃ ননী গোপাল সাহাও আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন। কেন্দ্রীয় পর্যায়ে ফরিদপুরের উল্লেখযোগ্য নেতা হচ্ছেন শেখ মুজিবুর রহমান, সাপ্তাহিক সৈনিক পত্রিকার সম্পাদক অধ্যাপক আবদুল গফুর। ডা. মো. জাহেদ ফেব্রুয়ারিতে ছাত্র সংগ্রাম পরিষদেব সদস্য না থাকলেও মার্চ মাসে মেডিকেল কলেজের সহ-সভাপতি নির্বাচিত হলে পদাধিকার বলে বিশ্ববিদ্যালয় ছাত্র সংগ্রাম পরিষদের সদস্য হন। একজন সচেতন ছাত্র হিসাবে তিনি প্রথম থেকেই ভাষা আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন। সরকার ছাত্র শিক্ষক রাজনৈতিক কর্মী ও নিরীহ মানুষকে গ্রেফতার করে আন্দোলনকে নস্যাৎ করতে প্রয়াস পায়। ফরিদপুরেও ভাষা আন্দোলনের ঢেউ এসে লাগে। এখানেও ছাত্রদের উদ্যোগে রাষ্ট্রভাষা সংগ্রাম পরিষদ গঠিত হয়। এখানে আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন

আদেল উদ্দিন আহমদ, রওশন জামাল খান, ইমামউদ্দিন, মহিউদ্দিন আহম্মদ, লিয়াকত হোসেন, মনোয়ার হোসেন প্রমুখ। সংগ্রাম পরিষদের আহবায়ক ছিলেন মনোয়ার হোসেন। রাজবাড়ী, মাদারীপুর, গোপালগঞ্জ প্রভৃতি স্থানে প্রফুল্ল সান্যাল, শান্তিসেন, সমর সিংহ, শ্যামেন ভট্টাচার্য, আশুভরদ্বাজকে নিয়ে সংগ্রাম পরিষদ গঠিত হলো। ঢাকায় ছাত্র হত্যার প্রতিবাদে ফরিদপুরে ধর্মঘট ও নগ্নপদ শোভাযাত্রার আয়োজন করা হয়। বিক্ষুব্ধ ছাত্র সমাজ তৎকালীন জেলা মুসলিম লীগ সভাপতি খান বাহাদুর মোহাম্মদ ইসমাইলকে শোভাযাত্রার পুরোভাগে নামিয়ে আনতে বাধ্য করে। উক্ত খান বাহাদুর মোহাম্মদ ইসমাইলের সভাপতিত্বে অনুষ্ঠিত বিরাট জনসভায় নূরুল আমীন সরকারের পদ ত্যাগ দাবি করে প্রস্তাব পাশ করা হয়।

ফরিদপুরে ভাষা আন্দোলনে শহীদদের স্মৃতি রক্ষার্থে ঐ সময়েই স্থানীয় অম্বিকা ময়দানে একটি শহীদ মিনার প্রতিষ্ঠা করা হয়। এটিই ছিল ফরিদপুরে প্রথম ও কেন্দ্রীয় শহীদ মিনার। বর্তমানে সেই শহীদ মিনারটি নেই। ফরিদপুরের শিল্পী আব্দুস শুকুর মিঞা এই শহীদ মিনারটির নকশা অংকন করেছিলেন।

স্বাধীনতা উত্তর ১৯৭১ সালে জেলা প্রশাসক মোহাম্মদ আলীর উপস্থিতিতে একুশে ফেব্রুয়ারি উদযাপন উপলক্ষে এক সভায় শহীদ মিনারটি নতুন করে করার প্রস্তাব উঠে এবং পরে তা কার্যকর হয়। সরকারী রাজেন্দ্র কলেজের শহীদ মিনারটিতে একুশে ফেব্রুয়ারিতে সর্বস্তরের ছাত্র জনতা শ্রদ্ধা জ্ঞাপন করে থাকে। এটি ১৯৭৫-৭৬ সালে রাজেন্দ্র কলেজের তৎকালীন ছাত্র সংসদ কর্তৃক প্রতিষ্ঠা করা হয়। ছাত্র নেতা মাজেদুর রহমান তখন রাজেন্দ্র কলেজ ছাত্র-ছাত্রী সংসদের সহ-সভাপতি।

প্রথম পর্যায়ে যে আন্দোলন অল্প সংখ্যক বুদ্ধিজীবী ও সচেতন ছাত্র-কর্মীদের মধ্যে সীমাবদ্ধ ছিল দ্বিতীয় পর্যায়ে তা জনগণের সঙ্গে সম্পৃক্ত হয়ে এক দুর্বার গণ আন্দোলনে রূপ নিয়েছিল। ১৯৫২ সালের ২১শে ফেব্রুয়ারিতে সে আন্দোলনে জঙ্গী রূপ ধারণ করে।

পুলিশের গুলী চালনার ফলে ভাষা আন্দোলন দেশব্যাপী ছড়িয়ে পড়ে– দেশবাসী রুখে দাঁড়ালো মুসলিম লীগ সরকারের বিরুদ্ধে। ১৯৫২ সালের ভাষা আন্দোলনকে কেন্দ্র করে পূর্ব বাংলার ছাত্র জনতা ঐক্য বদ্ধ হয়েছিল পশ্চিমা শাসক শক্তির বিরুদ্ধে। ১৯৫৪ সালে যুক্তফ্রন্ট গঠন, মুসলিম লীগের যুক্ত ফ্রন্টের কাছে নির্বাচনে চরম পরাজয়, ভাষা আন্দোলনেরই ফল। ১৯৫২ সালে ভাষার দাবিতে যে রক্তাক্ত সংগ্রাম শুরু হয় ১৯৭১ সালের ১৬ই ডিসেম্বর বাংলাদেশের স্বাধীনতায় সে সংগ্রাম আরও তাৎপর্যপূর্ণ ও পূর্ণতর হয়ে উঠে। অদ্যাবধি ২১ শে ফেব্রুয়ারি আমাদের প্রেরণা দিয়ে যাচ্ছে জাতির সার্বিক মুক্তির জন্য প্রতিটি সংগ্রামে। একুশ একটি চেতনা একুশ আমাদের ভবিষ্যৎ নির্মাণে সাহস যোগাচ্ছে প্রতিনিয়ত। একুশ আমাদের শিখিয়েছে অন্যায়কে উপেক্ষা করে এগিয়ে যেতে।

*[সূত্র : আ ন ম আবদুস সোবহান, 'ফরিদপুরের ইতিহাস', সূর্যমুখী প্রকাশনী, ফরিদপুর, ১৯৯৪]*

# গোপালগঞ্জের আদিকথা

## মহেন্দ্রনাথ বিশ্বাস

আমরা জানি স্রষ্টা অনাদি-অনন্ত। তাইতো কবি বিদ্যাপতি (১৪শ' শতাব্দী) স্রষ্টা সম্বন্ধে বলেছেন 'নতুয়া আদি অবসানা'— তোমার আদি অন্ত নাই। সুতরাং সে থাক। মানুষ জানতে চেষ্টা করছে তাঁর সৃষ্টির রহস্য আর সৃষ্টিব ব্যাপকতার কথা, বৈজ্ঞানিক উপায়ে। কিন্তু কতটুকু হবে কি জানি? আমরা এখানে বলতে চেষ্টা করব গোপালগঞ্জের আদিকথা। যতটুকু জানি, তার সাক্ষ্য-প্রমাণ, ইতিহাস-কিংবদন্তী দিয়ে।

'ভলগাসে গঙ্গা'— ভলগা থেকে গঙ্গা লিখেছেন রাহুল সাংকৃত্যায়ন। ভলগা ইউরোপে। গঙ্গা এই ভারতীয় উপমহাদেশে অনেক দূর পর্যন্ত প্রবাহিত হয়ে চলেছে। সে হিমের আলয় হিমালয় পর্বতে গঙ্গোত্রী নামক হিমবাহ হতে উৎপন্ন। গঙ্গা আবার জাহ্নবী বা ভাগীরথী নাম ধারণ করেছে। সূর্য বংশীয় রাজা ভগীরথের নাম অনুসারে। কথিত আছে, ভগীরথের পূর্ব পুরুষগণ, যারা সাংখ্যদর্শনকার মহর্ষি কপিলের শাপে ভস্মীভূত হয়েছিল, তাদের উদ্ধারের জন্য। ভগীরথের তপস্যায় এল মর্তে গঙ্গা। 'আগে আগে চলেন ভগীরথী শঙ্খ বাজাইয়া, পিছে পিছে চলেন মা গঙ্গা দুকূল ভাসাইয়া।' এমনি করে চলতে চলতে আমাদের এই বাংলাদেশের রাজশাহীর কাছে এল। তখনই ঘটল নবতর ঘটনা।

পদ্মমুণি এক মুণি পূর্বমুখে যায়।
ভগীরথ বলি গঙ্গা পশ্চাৎ গোড়ায়॥ —রামায়ণ

আসলে সে ক্ষণিকের জন্য চোখের আড়ালে পড়েছিল। হঠাৎ তা বুঝতে পেরে ফিরে ভগীরথের দিকে সোজা দক্ষিণে চলল। যেখানে কপিলের আশ্রম ছিল সেখানে সাগর সঙ্গমে মিলিত হয়েছিলেন গঙ্গা। ফলে গঙ্গার সংস্পর্শে মকর সংক্রান্তিতে সগর রাজার ভস্মীভূত পুত্রগণ (ভগীরথেব পিতৃপুরুষগণ) উদ্ধার হয়ে স্বর্গবাসী হলেন। মহর্ষি কপিলের বরে। ঐ সগর রাজার নাম থেকে সাগর -মহাসাগর বলি সমুদ্রকে।

কিন্তু পদ্ম মুণির দিকে গেলেন বলে গঙ্গার নাম হলো পদ্মা। ঐ যে মরমী কবি গায়ক নজরুল গেয়েছেন, 'পদ্মার ঢেউরে, মোর শূন্য হৃদয় পদ্ম নিয়ে যা, যা-রে।' কোথায় নিয়ে গেল তা তো জানি না। তবে যা জানি তা হলো, পদ্মার ঢেউ সোজা পুব তার পর দক্ষিণে চাঁদপুরের কাছে ছুটল। তারপর সেই পদ্মা কালো মেঘের বরণ ও বিশাল আকৃতি ধারণ করে মেঘনা নামে বঙ্গোপসাগরে পড়ল। এই সেই গঙ্গা ধারা।

পদ্মার উদ্ভব হওয়ায় প্রায় সাথে সাথে পদ্মার কিছু জল গড়িয়ে পড়ল গড়াই নদীতে। ওতো মা গৌরী। কুষ্টিয়াতে জন্ম নিয়ে গড়াই পূর্ব পাড়ে ফরিদপুর আর পশ্চিম পাড়ে যশ হরণকারী যশোহর বা যশোর জেলায় এসে নাম ধারণ করল মধুমতি। ঐ যে ভাটিয়ালী

* মহেন্দ্রনাথ বিশ্বাস সরকারি বঙ্গবন্ধু কলেজের বাংলা বিভাগের প্রাক্তন অধ্যাপক। তিনি স্থানীয় ইতিহাস ও লোকঐতিহ্য বিষয়ক প্রবন্ধ রচনা করেন। 'চলিষ্ণু' নামে তাঁর একটি প্রবন্ধগ্রন্থ প্রকাশিত হয়েছে। এ প্রবন্ধে গোপালগঞ্জের আদিপর্বের কথা রয়েছে। –সম্পাদক

সুরেলা কণ্ঠে ভাবুক কবি গান গেয়ে চলছে—

ও ঢেউ ঢেউ নদীরে, ও মধুমতীরে,
তোর কাছে মন যদি যায়–

দুই তীরে দুই ভাগ। হলো স্ফটিক বর্ণের জলের আশ্রয় মধুক্ষরা মধুমতী। মধুমতী গাঙ্গের দুই পাড়ে পলি পড়ে বাড়ল পল্লী। বৃহত্তর ফরিদপুর জেলার শেষ দক্ষিণ-পূর্ব সীমানায় একটি পল্লীগ্রাম খাটরা। তার দক্ষিণ দিকে খুলনা জেলা। এই গ্রামের অধিবাসীবৃন্দ সব নমঃশূদ্র। কিংবদন্তি– এরা এসেছিল প্রথম পশ্চিম দিক থেকে পূর্ব দিকের এই নদী-নালা, খাল-বিল-ঝিল, হাওর-বাওরময় দুর্গম নিচু এলাকায়। যেখানে ভদ্র মানুষরা বাস করতে আসত না প্রায়ই। জিজ্ঞাসা, এখানে তাদের আসার কারণ কি ছিল? নমগণ তখনকার বঙ্গদেশে এবং এখনকার এই বাংলাদেশেও হিন্দুদের মধ্যে সংখ্যাগরিষ্ঠ সম্প্রদায়। কিন্তু কোনো শাস্ত্র বা কুলজীগ্রন্থে তাদের নাম নেই। তাই তারা অভিহিত ব্রাত্য অন্ত্যজ চণ্ডাল বলে। হিন্দুদের মধ্যে কৌলিণ্যপ্রথার প্রবর্তক নবদ্বীপ অধিপতি ব্রহ্মক্ষত্রিয় রাজা বল্লাল সেন (রাজত্বকাল ১১০৮-১১৭৯ খ্রি.) 'নমঃশূদ্র' এই নাম চালু করেছিলেন আত্মপক্ষ সমর্থনে। তিনি অধিক বয়সে পদ্মিনী নাম্নী এক অতীব সুন্দরী ডোম কন্যার প্রেমাকৃষ্ট হয়ে তাকে বিয়ে করেছিলেন। ফলে দেশের মধ্যে রাজার ভীষণ দুর্ণাম ও কলঙ্ক ছড়িয়ে পড়ে ('বল্লাল চরিত'– আনন্দ ভট্টকৃত)। তা ঘুচাবার জন্য তিনি এক বিরাট ভোজসভার আয়োজন করেছিলেন ('ভারতবর্ষের ইতিহাস'–নলিনীকান্ত ভট্টশালীকৃত)। এই সভায় আর সবাই যোগ দিয়েছিলেন কেবল নম (নমস্‌ মুনির সঞ্জাত) ও পারশর ভৃগুরা ব্যতীত। তাই ক্রুদ্ধ হয়ে বল্লাল সেন রাজাজ্ঞায় তাদের পৈতা জোর করে ছিড়ে ঐ দুই বর্ণকে এক নামে যুক্ত করে নমঃশূদ্র বলে তাড়িয়ে দিয়েছিল। তাই তাদের এরূপ স্থানে আসা। অশিক্ষা-কুশিক্ষায় এরা দু'এক পুরুষের মধ্যে হয়ে গেল বর্বর, অশিক্ষিত, অচ্ছুৎ; তথাকথিত নিষ্পাপ, নিষ্কলঙ্ক, সুস্পৃশ্য ভদ্রলোকদের নিকট অস্পৃশ্য! শুধু খাটরা গ্রামেই নয়, নমঃশূদ্ররা যেখানে গিয়েছিলেন সেখানেরই এই অবস্থা।

খাটরা ছিল ঠাকুর শুকদেব ব্রহ্মচারী (১৯০৯-১৯৯৪ খ্রিঃ) এবং তাঁর শিষ্য সেবাইত জ্যোতির্ময় ব্রহ্মচারী চন্দর গোসাঁই (১৯১৫-১৯৭৫ খ্রি.) দু'জনের কীর্তিস্থল আশ্রম। খাটরা এবং তৎপার্শ্ববর্তী বেদগ্রাম, গোলাবাড়িয়া, দূর্গাপুর (বিখ্যাত কবিয়াল আনন্দ-মনোহর-হরিবর সরকারের জন্মস্থান; সকলে এই শতাব্দীর প্রথমার্ধেই গতায়ু), মালিবাতা, কাটরবাড়ী, রঘুনাথপুর, সিলনা, গুয়াধানা, বোড়াশি, পাঁচুড়িয়া [গোঁসাই রাইচরণ ঠাকুর (১৮৮৪-১৯৪৫ খ্রিঃ)-এর কীর্তিস্থল আশ্রম] গোবরা প্রভৃতি গ্রামে নমঃশূদ্ররাই ছিল প্রধান। মধুমতীর তীরে যারা মাছ ধরে বিক্রি করত তারা হলো জেলে-মালো-ধীবর-কৈবর্ত ইত্যাদি সম্প্রদায়। ভদ্রলোকেরা বাস করতেন প্রায় ছয় মাইল উত্তরে, উলপুরে– প্রধানত কায়স্থরা। গোপালগঞ্জের সর্বউত্তরে মুকসুদপুরের খান্দারপাড়ায় জন্ম নিয়েছিলেন বৈদ্যকুলোদ্ভব বিশ্ববিশ্রুত ঐতিহাসিক ড. রমেশচন্দ্র মজুমদার। ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য। তাঁর বিখ্যাত উক্তি 'I am the R. C. Mazumder' (অবসর ১৯৪৪ খ্রি.)।* মধুমতীর তীরে উত্তরে কাশিয়ানী থানার রামদিয়ায় কায়স্থকুলে জন্মেছিলেন অকৃতদার বিখ্যাত সমাজসেবক চন্দ্রনাথ বসু

* এই উক্তিটি এই রমেশচন্দ্রের নয় বলে জানা যায়। –সম্পাদক

(অশীতিপর বয়সে মৃত্যু ১৯৮৬ খ্রি.)। তিনি রামদিয়া শ্রীকৃষ্ণ কলেজের প্রতিষ্ঠাতা (১৯৪২ খ্রি. বর্তমানে সরকারি)। আচার্য প্রফুল্লচন্দ্র রায় তাঁকে বলেছেন 'ফরিদপুরের গান্ধী'। সেই নামেই তিনি সুপরিচিতি। প্রায় দশ মাইল দূরে পুবে বাস করতেন ব্রাহ্মণগণ। কোটালীপাড়ায় উণশিয়া গ্রামে। 'বারশ বামুন তেরশ আড়া' তাতেই বলি কাশ্যপপাড়া। প্রবাদটি অনেকাংশে সত্য। সংস্কৃতবিদ্যা শিখবার জন্য এ স্থানটির খুব খ্যাতি ছিল। হরিদাস সিদ্ধান্তবাগীশ প্রাক-বিভাগ যুগে ভারত বিখ্যাত সংস্কৃতজ্ঞ পণ্ডিত, টীকা ও গ্রন্থকার ছিলেন। এ যুগের বাংলার শোষিত-বঞ্চিতদের বিপ্লবী কবি সুকান্ত ভট্টাচার্যের (১৯২৮-১৯৪৭ খ্রি.) পৈত্রিক ভিটা এখনও আছে উনশিয়ায়। ফরিদপুর জেলার কোটালী পাড়ার বিল অঞ্চলে যে খ্রিষ্টীয় ষষ্ঠ শতাব্দীতে প্রসিদ্ধ নগরী, দূর্গ ও বন্দর ছিল, প্রাচীন লিপিতে তার প্রমাণ পাওয়া যায় ('বাংলাদেশের ইতিহাস—প্রাচীন যুগ : ড. মজুমদার)। মাঝে দুই চার ঘর কায়স্থ-বৈদ্য ছিল কাজুলিয়া বাজুনিয়ায়। 'বৃহদ্ধর্ম পুরাণ' এবং 'ব্রহ্মবৈবর্ত পুরাণ' (এ দুটি খ্রি. ১৩শ শতাব্দীতে রচিত) অনুসারে ড. মজুমদার উক্ত গ্রন্থে এও লিখেছেন যে, 'বাংলাদেশের ব্রাহ্মণেতর সমুদয় লোককে ৩৬টি শূদ্র জাতিতে বিভক্ত করা হইয়াছে।' গোপালগঞ্জের কিছু খ্রিস্টান, আর সব নমঃশূদ্র ও মুসলমান।

নমঃশূদ্ররা যদিও মানুষ তথাপি ভদ্রলোকদের নিকট অমানুষ, অসভ্য, চণ্ডাল ছিল তারা। তারা তাচ্ছিল্যভরা এই 'চণ্ডাল' আখ্যা অস্বীকার করত। ভদ্রলোকদের মতো যদি জাতিভেদ প্রথা না থাকত সমাজে। সবার প্রতি থাকত সবার সমান দৃষ্টি। বৈদিক যুগের শেষে যদিও ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র হয়েছিল বৃহত্তর স্বার্থে। বিবাহাদি হতো এক বর্ণের সাথে অন্য বর্ণের। ক্রমশ তা লোপ পায়। জাতিভেদ প্রথা দৃঢ় হয়ে বংশগত হল। তবে এ প্রথার লংঘন হয়েছিল বৌদ্ধ ধর্মের প্লাবনে। এরূপ চল অনেক দিন। কিন্তু বৌদ্ধ ধর্মেও যখন আবিলতা এল তখন হিন্দু এল। এসে হলো যথাপূর্বং তথা পরং।

তারপর এল এদেশে ইসলাম। মহম্মদ ঘোরী এসে দিল্লির সর্বশেষ হিন্দু রাজা পৃথ্বিরাজকে ১১৯২ সালের যুদ্ধে পরাজিত ও নিহত করলেন। ব্রাহ্মণ্যবাদের চাপে যারা নির্যাতিত-নিপীড়িত হচ্ছিলেন তারা দলে দলে জাতিভেদহীন ইসলাম ধর্ম কবুল করলেন। কিছু উচ্চ বর্ণের লোকেরাও ইসলাম গ্রহণ করলেন। পাঠান-মোঘল বাদশা ও সুলতানরা ছয়-সাতশ বছর রাজত্ব করলেন। অতঃপর এল ইংরেজ। 'বণিকের মানদণ্ড দেখা দিল পোহালে শর্বরী/রাজদণ্ডরূপে' (—রবীন্দ্রনাথ)। ফলে কিছু খ্রিস্টান হলো। তারপর স্বাধীনতা পেল হিন্দু-মুসলমান-বৌদ্ধ-খ্রিস্টান সকলে। ১৯৪৭ সালের আগস্টে। কিন্তু হিন্দুদের সেই জাত-পাত দুর্লংঘ্য জাতিভেদ প্রথা এখনো গেল না।

হিন্দুরা যে বৈদিক বা আর্যধর্ম পালন করত নমঃশূদ্ররাও সেই ধর্ম পালন করত। বিবাহ, শ্রাদ্ধ, হিন্দু শাস্ত্রীয় ক্রিয়াকলাপ যথাবিহিত পালিত হতো। তারা পরিচয় দিত কাশ্যপ গোত্র বলে। দশাশৌচ পালন করত ব্রাহ্মণদের মতো এগারো দিনে। ছিল নিজস্ব সম্প্রদায়গত পুরোহিত, নাপিত প্রভৃতি। নমঃশূদ্রের কৌলিক উপাধিগুলোও সামগ্রিক জীবনচর্চায় একান্ত অনুকূল, পরনির্ভরশীলতাহীন সার্থক।

খুলনা জেলা প্রতিষ্ঠিত হয় ১৮৮২ খ্রিস্টাব্দে। এইসময় জীবন জোদ্দার নামে একজন পরোপকারী ধনাঢ্য ব্যক্তি স্বেচ্ছায় নিজ ব্যয়ে সরকার পরিকল্পিত দৌলতপুর থেকে সাতক্ষীরাগামী রাস্তার একটি অংশ নির্মাণ করে দেন (১৮৮৭ খ্রি.)। সেই অংশটুকু

জীবনবাবুর রাস্তা নামে খ্যাত। এইজন্য খুলনার ডেভেলপমেন্ট কমিটিতে স্থান দিয়ে প্রেসিডেন্সি কমিশনার সাহেব তাকে সম্মানিত করেন। এতে উচ্চ বর্ণের হিন্দু লোকেরা এইরূপ নামগোত্রহীন চণ্ডাল লোকের সাথে একসঙ্গে বসতে অস্বীকার করেন। জীবনবাবু 'চণ্ডাল নয়' এই কথা পরবর্তী সভায় জানাবেন বলে প্রতিশ্রুতি দিলেন। যশোর, খুলনা, বরিশাল ও ফরিদপুর জেলার জ্ঞানী-গুণী স্ববর্ণের লোকদের তিনি দ্বারস্থ হলেন। এই খাটরার নদের চাঁদ বিশ্বাস এবং হরিচরণ রায়, হরিদাসপুরের হরমোহন টিকাদার তাদের মধ্যে ছিলেন। খাটরার উত্তর পশ্চিম পার্শ্বে প্রায় ১৪/১৫ মাইল দূরে ছিল 'মতুয়া' বৈদিক উপধর্মের প্রবর্তক, গোপালগঞ্জ ও ওড়াকান্দির মহোন্নত মহাপুরুষ নমঃশূদ্র শ্রী হরিচাঁদ ঠাকুর (১৮১১-১৮৭৭)। তাঁরই যোগ্যতম পুত্র নির্যাতিত-নিপীড়িত-শোষিতদের উদ্ধারকর্তা শ্রীগুরুচাঁদ ঠাকুরের (১৮৪৬-১৯৩৬ খ্রি.) কৃপায় এবং নির্দেশে তারা আনলেন ফরিদপুর মল্লিকপুর নিবাসী সুবিখ্যাত সংস্কৃতজ্ঞ ব্রাহ্মণ পণ্ডিত শ্যামাচরণ তর্কালংকার প্রদত্ত জীর্ণ পুস্তক 'শক্তিসঙ্গমতন্ত্র'-এর প্রয়োজনীয় বঙ্গানুবাদ। তাতে নমঃশূদ্রগণ 'চণ্ডাল' নয়, ব্রাহ্মণ এই কথা লেখা আছে। ছয় মাস পরে পরবর্তী সভায় জীবনবাবু তার সমর্থকদের সহায়তায় ঐ বঙ্গানুবাদ পাঠে তার প্রতিশ্রুতি সাফল্যজনক ভাবে পূরণ করলেন। অতঃপর গুরুচাঁদ ঠাকুর অষ্ট্রেলীয় খ্রিস্টান ধর্ম প্রচারক সি. এস. ডি সাহেবের সাহায্যে নমঃশূদ্রদের 'চণ্ডালত্ব' মোচন করালেন। 'The Namasudra must be written ...' Sd. W. C. Mo- pherson. 9.9.1895 Asstt. Commissioner, Sylhet. তারপর আদম শুমারিতে নমঃশূদ্র লেখা হলো।

যাতায়াতের সুবিধার জন্য হাটবাজার প্রায়ই নদীর পাড়ে বসে, ক্বচিৎ খাল পাড়ে বসে। তাই মধুমতী পাড়ে ছিল তাদের বাজার। তার নাম ছিল রাজগঞ্জ বাজার। এই রাজগঞ্জ বাজারের একটি ইতিহাস আছে। ১৮৫৭ খ্রিস্টাব্দে আমাদের এই ভারতীয় উপমহাদেশে যে সিপাহী বিদ্রোহ হয় তাতে রাণী রাসমণি (মৃত্যু ১৮৬১ খ্রি.) একজন উচ্চ পদস্থ বৃটিশ অফিসারকে নির্ঘাত মৃত্যু থেকে বাঁচিয়েছিলেন। তদ্‌পরিবর্তে সে বৃটিশ অফিসার কৈবর্ত বা জেলে সম্প্রদায়ের রাণী রাসমণিকে এই খাটরার মকিমপুর পরগণা উপহার স্বরূপ পাইয়ে দিলেন। বেদগ্রাম, দূর্গাপুর, গোবরা প্রভৃতি নদীর পাড়ের গ্রাম'লি ছিল জেলেপাড়া। তাই জেলে সম্প্রদায়ের রাণী এই স্থানটি পেয়ে খুশি হয়েছিলেন। তারপর সে কালে রাসমণির এক নাতী হলো, নাম রাখা হল নবগোপাল। যখন এ সুসংবাদ পেল গুণগ্রাহী প্রজাগণ তখন তারা তাদের রাজগঞ্জ বাজারের নাম কিছুটা পালটিয়ে রাণীর নাতীর নাম জুড়িয়ে রাখল গোপালগঞ্জ।

খাটরা গোপালগঞ্জের পশ্চিম পাশে আছে হরিদাসপুর। যে হরিদাসপুর দিয়ে মধুমতীর বামতীর হতে ইংরেজ রাজত্বের আমলে 'বিলরুট ক্যানেল' খনিত হয়। এই ক্যানেল এখন পর্যন্ত মধুমতীর চেয়ে বেগবতী আছে। এই বিল রুট ক্যানেলের পাশে ক্রমে ক্রমে ভেড়ার হাট, বৌলতলীর হাট, সাতপাড়ের হাট, জলিরপাড়ের হাট হয়ে টেকের হাট। ২৫/৩০ মাইল ধরে দুই পাড়ে পাঁচ-ছয়টি গ্রামে মুসলমান, আর সবাই নমঃশূদ্র। এই কাটা খাল মধুমতী নদীকে যোগ করেছে মাদারীপুরের আড়িয়াল খাঁ নদীর সাথে। মাদারীপুর মহকুমার সাথে একটা থানা ছিল এই গোপালগঞ্জ। কোর্ট ছিল ভাঙ্গা।

এই গোপালগঞ্জের চর্তুপার্শ্বে ক্রমে ক্রমে হিন্দু নমঃশূদ্র, কিছু ব্রাহ্মণ ও কায়স্থ থেকে

মুসলমান হতে লাগল ব্যাপকভাবে। প্রধানত জাতিভেদ ও ছুৎমার্গ প্রভৃতি কারণে। বিশেষত কোটালীপাড়ার পশ্চিম পাড়ে কুশলার মুসলমান চৌধুরীদের উদাহরণ। তারা ছিল ব্রাহ্মণ চৌধুরী। জনৈক হিন্দু চৌধুরীর সাথে নিকটস্থ মুসলমান এক ব্যক্তির বিশেষ বন্ধুত্ব ছিল। একদিন ঐ ব্রাহ্মণ চৌধুরী মুসলমান বন্ধুর বাড়ি বেড়াতে গিয়েছিল। হঠাৎ সুস্বাদু গন্ধ পেয়ে সচকিত হয়ে উঠলেন তিনি। জিজ্ঞাসা করলেন, 'এ কিসের গন্ধ?' মুসলমান বন্ধুটি বললেন, 'গোমাংস রন্ধন করা হচ্ছে, তার খোসবু'। শোনামাত্র বিমর্ষ হয়ে তিনি বললেন, 'হায় হায়! ঘ্রাণেন চ অর্ধ ভোজনম্। গোমাংস খেয়েছি, আমার জাত গেছে'। সেই থেকে চৌধুরীরা হলেন মুসলমান। গোপালগঞ্জের সন্নিকটস্থ গোবরা প্রভৃতি গ্রামের চৌধুরীরা মুসলমান।

তাছাড়া আমাদের স্বাধীন সার্বভৌম বর্তমান বাংলাদেশের স্থপতি জাতির জনক বঙ্গবন্ধু শেখ মুজিবর রহমানকে জন্ম দিয়েছে এই গোপালগঞ্জ। শহরের ১০/১২ মাইল দূরে টুঙ্গিপাড়ায় (১৯২০-১৯৭৫ খ্রি.)। তারই পাশে গহর ডাঙ্গায় জন্ম নিয়েছেন কামিল পীর হজরত মৌলানা শামছুল হক—সদর সাহেব (১৮৯৫-১৯৬৯ খ্রি.)। তার অপূর্ব কীর্তি গহর ডাঙ্গার ইসলামিক শিক্ষা কেন্দ্র মাদ্রাসা।

১৮৭৪ সালে গোপালগঞ্জ (খাটরায়) এলেন একজন সেন্ট অর্থাৎ সাধুপুরুষ। নাম তাঁর মথুরানাথ বোস (১৮৪৩-১৯০১ খ্রি.)। যশোরে সাগরদাঁড়ি গ্রামের মাইকেল মধুসুদন দত্তের মতো প্রথমে তিনি ছিলেন হিন্দু, কায়স্থ। বাড়ি ছিল যশোর জেলার চাঁদপুর। ১৮৬০ সালে বি.এ এবং ১৮৬১ সালে বি.এল পাশ করেন। তিনি খ্রিস্টান ধর্মে দীক্ষিত হলেন ১৮৬৬ সালে। তিনি ফরিদপুরের ম্যাজিস্ট্রেট মিঃ ওয়েলসের কাছ থেকে ফরিদপুরের সর্ব দক্ষিণে খাটরা প্রভৃতি অঞ্চলে খ্রিস্টধর্ম প্রচারের অনুরোধ পেলেন। তিনি অত্যন্ত উদগ্রীব হয়ে আনন্দের সাথে এই অনুরোধ পালন করতে এখানে এলেন। রেভা. বোস কলকাতা থেকে নৌকা করে পনের দিনের মাথায় এসে উঠলেন গোপালগঞ্জ থানায়। তখন কলকাতা থেকে রেল লাইন ছিল না খুলনা পর্যন্ত। অথবা খুলনা থেকে বরিশাল পর্যন্ত স্টিমার সার্ভিস চাল হয় নি। এখানে এসে খাটরা গ্রামের নমঃশূদ্র ব্রাত্যহিন্দু, যাদের চণ্ডাল বলে চিনতো সবাই তাদের সংগে মিলিত হলেন। গভীর বিল অঞ্চলে মধুমতী নদীর বাম প্রান্তে একটু উঁচু জায়গায় তাদের ন্যায় তার বাসগৃহ নির্মাণ করলেন। তালপাতা আর খড়কুটো দিয়ে ছাওয়া একটা ছোট্ট কুটির।

গোপালগঞ্জ সামগ্রিকভাবে ছিল এক বৃহৎ জলাভূমি বিলাঞ্চল। এখানে প্রধানত খাটরা গ্রামগুলির নমঃশূদ্ররা বসবাস করত। তারা ১২/২০ ফুট উঁচু করে বসতবাড়ি নির্মাণ করত। কারণ, বছরের বেশির ভাগ সময় তা জলমগ্ন থাকত। মধুমতীর পাড়ে কোনো কোনো জায়গায় কেবল মাত্র একটু উঁচু ছিল। এখানে এসে তিনি লাঞ্ছনা গঞ্জনা এমনকি শত্রুতাও সহ্য করে খ্রিস্টধর্ম প্রচার এবং সংগে সংগে শিক্ষা বিস্তার করতে লাগলেন। এখানে এক বাড়ি থেকে অন্য বাড়ি যেতে হলে নৌকা ছাড়া গত্যন্তর ছিল না। নৌকায় শিক্ষা বিস্তার কল্পে একদিন সকালে খেয়ে দেয়ে প্রায় সমস্ত দিন ঘুরেও লেখার জন্য কোন বাড়ি কালি কলম পেলেন না। দূরের উচ্চ বর্ণের হিন্দু লোকেরা তাদের ঘৃণা করত। ব্রাহ্মণ কায়স্থরা তাদের শিক্ষিত করবার তাগিদ পেতেন না। নিরক্ষর হলেও তারা বড় সত্যবাদী ছিলেন। তাই রেভা. বোস বুদ্ধিমান সমাজপতিদের সাথে দেখা করলেন।

তারপর তাদের ছেলেদের নিজ ব্যয়ে কালি-কলম, কাগজ ও শ্লেট দিতে লাগলেন। এমনকি ছাত্রদের নিজেই পড়াতেন। পড়তে স্বভাবত আসতে চাইত না নমঃশূদ্ররা। বলত, লেখাপড়া শিখে কী হবে? চাকরি-বাকরি তো পাবো না। বিশেষত লালপাগড়ি অর্থাৎ পুলিশ দেখলে ভয়ে তারা গ্রাম ছাড়া হতো। হাতে পেলে পুলিশ তাদের যৎপরোনাস্তি মারধোর করত। রেভা. মধুরানাথ বাবুর আগ্রহাতিশয্যে পুলিশের দৌরাত্ম্য কমলো। নানাভাবে ছেলেদের পাঠশালায় আনতে তিনি চেষ্টা করলেন। কোনরূপ অপমানবোধ করতেন না। অসুখ-বিসুখে বিনা পয়সায় তিনি তাদের মধ্যে ওষুধপত্র বিতবণ করতে লাগলেন। ঈশ্বরের কাছে প্রার্থনা করতে এবং পড়াশুনায় আগ্রহ জন্মাতে চেষ্টা করতে লাগলেন। ইতিমধ্যে এখানে সৃষ্ট বেঞ্চ কোর্টের তিনি প্রাক্তন অনারারী ম্যাজিস্ট্রেট নিযুক্ত হলেন। সুতরাং সে হিসাবে এবং ধর্ম প্রচারক হিসাবে মানুষকে সেবা করতে অধিকতর সময় এবং সুযোগ পেলেন। লেখাপড়া শিখাতে সর্বৈব সচেষ্ট হলেন।

তিনি প্রথমে এক একটি পাঠশালা খুললেন পার্শ্ববর্তী গ্রামগুলোতে। খাটরা গ্রামে নদীর পাড়ে একটি প্রাথমিক স্কুল স্থাপন করলেন। প্রথমে ছাত্র দু-চারজন করে বাড়তে বাড়তে ছাত্র বৃদ্ধি পেতে লাগল। সেই স্কুল পরিশেষে মিশন স্কুল নামে হাইস্কুলে রূপান্তরিত হলো। শুধু কি তাই? তিনি নিজ ব্যয়ে মহিলাদের মধ্যে শিক্ষা বিস্তার করতে একটি মিশন মহিলা স্কুল স্থাপন করলেন। দুঃস্থদের জন্য একটি দাতব্য চিকিৎসালয় খুললেন। তাঁরই প্রচেষ্টায় পোষ্ট অফিস, হাসপাতাল ও কৃষি ব্যাংক স্থাপিত হয়।

খ্রিস্টান সাধু মথুরানাথ যখনই কোনো বিপদে পড়তেন তিনি তখনই ঈশ্বরের নিকট প্রার্থনা করতেন। একবার জনগণ বলতে লাগল, তিনি খ্রিস্টান মতে আমাদের গাং অর্থাৎ গঙ্গাকে অপবিত্র করছেন। সুতরাং তাঁর রোষানল মথুরানাথের সব বিদ্যালয়সহ বাসস্থান ডুবিয়ে দেবে। আসলে তখন নব যৌবনা মধুমতী দুকুল প্লাবিত করে চলছিল। তাঁর বাস্থানাদি বোধ হয় ভেঙে চুরে মধুমতীর অতল গহবরে তলিয়ে যাবে। তখন সাধু মথুরানাথ সাঙ্গ পাঙ্গ নিয়ে হাটু গেড়ে ঈশ্বরের কাছে প্রার্থনা করতে বসলেন। দেখা গেল, দিন পনেরোর মধ্যেই মধুমতী ধীরে ধীরে মাইল খানেক দূরে দক্ষিণে বয়ে যেতে লাগল। তাঁর বাসগৃহাদি রক্ষা পেল। তিনি এখানে এসেই একটা উপাসনালয় স্থাপন করেছিলেন। প্রথমে সে উপাসনালয় বন-খড় দিয়ে ছাওয়া ছিল। ক্রমে ক্রমে তার উন্নতি হয়ে হয়ে এখন পাকা হয়েছে। অনেক ব্যক্তি, পুরুষ-নারী এমন কি শিশুরা পর্যন্ত ব্যাপটিস্ট খ্রিষ্টান হলেন। শুধু তাঁরই সাধনা এবং সৎ গুণাবলীর ফলে। শহরে খ্রিস্টানপাড়া নামে একটা পাড়া বিদ্যমান আছে। গোপালগঞ্জ জেলায় যথেষ্ট লোক খ্রিষ্টান ধর্ম গ্রহণ করেছে।

১৯০১ সালে ২রা সেপ্টেম্বর রেভা. বোস মৃত্যু বরণ করলেন। তারপর তাঁর পুত্রের মধ্যে জ্যেষ্ঠ পুত্র মহেন্দ্রনাথ বোস ১৯২৭ খ্রিস্টাব্দ পর্যন্ত এই মিশনের তত্ত্বাবধায়ক ছিলেন। তাঁর সময় এই মিশন হাইস্কুল মথুরানাথ ইনস্টিটিউশন নামে ১৯০৪ সালে প্রতিষ্টিত হলো। তারপর ১৯১০ সালে মহকুমা অফিসারের অধীন বেঞ্চ কোর্ট উন্নীত হলো ক্রিমিনাল অর্থাৎ ফৌজদারি কোর্টে। ১৯২৫ সালে সিভিল কোর্ট চালু হলো। ১৯২৬ সালে দুটি কোর্টই জাঁকজমকপূর্ণ রীতিতে পাকা করে তৈরি হয়।

এক কথায় গোপালগঞ্জের আদিতে যে উন্নতি সাধিত হলো তা ঐ রেভা. বোস আর পুত্রদের চেষ্টার ফলশ্রুতিতে। এরপরে আর একটি বয়েজ হাইস্কুল প্রতিষ্ঠিত হলো। তার

নাম সীতানাথ একাডেমী ১৯১৯ সালে। সীতানাথ দাস কলকাতার রানী রাসমণিরই সম্প্রদায়ভুক্ত তাঁর নিকট আত্মীয়। তিনি মকিমপুর পরগণার জমিদার ছিলেন। 'সীতানাথ হল' নামে আখ্যায়িত একটি হলঘর প্রতিষ্ঠিত হয়। ঐ সীতানাথ মণ্ডল মহাশয় বাগেরহাটের হুকুরা নিবাসী একজন দানশীল নমঃশূদ্র সম্প্রদায়ের মহাশয় ব্যক্তি। তারই বদান্যতায় এটি নির্মিত। জেলা শহর হিসাবে দ্রুত বর্ধনশীল আজকের এই গোপালগঞ্জ। এরই আদিতে খাটরা পল্লী। এর জমা-জমির পরিমাণ এখনও খাটরা মৌজায় হিসেবে বিধৃত আছে।

যখন মথুরানাথ মিশন স্কুল ১৯৫০ সালে কায়েদে আজম মেমোরিয়াল কলেজে (সদ্য স্বাধীনতা-উত্তর যার নাম বঙ্গবন্ধু মহাবিদ্যালয়) রূপান্তরিত হলো তখনো গুণগ্রাহী গোপালগঞ্জবাসী সাধু মথুরানাথের নাম বিস্মৃত হয়নি। সীতানাথ একাডেমির সাথে মিলিত হয়ে এর প্রথম অক্ষর 'এস' এবং মথুরানাথের প্রথম অক্ষর 'এম' যুক্ত হয়ে এস.এম. মডেল হাইস্কুল (বর্তমানে সরকারি) হয়েছে। সাধু মথুরানাথকে কেউ কখনো ভুলতে পারে না। তাঁর সাধুতা, মহানুভবতা, সততা, নিষ্ঠা, পরিশ্রম ও গোপালগঞ্জকে আদর্শ করে গড়বার জন্য তাঁর ঐকান্তিক আগ্রহ প্রভৃতি গুণের জন্য। তাই বর্তমান সরকারি বঙ্গবন্ধু মহাবিদ্যালয়টি করে রেখেছেন গুণগ্রাহী গোপালগঞ্জবাসী, স্বর্গীয় মথুরানাথ বসুর উদ্দেশ্যে :

**-ঃ স্মৃতি-মঙ্গল ঃ-**

তোমার তরণী প্রথম যেদিন আসিল গোপালগঞ্জে
উষার সুষমা উঠিল ফুটিয়া প্রকৃতির প্রতি রঞ্জে।
কত বরষের অঙ্গনতম কাটিল তোমার স্পর্শে
নয়ন বাঁধন টুটিল সবার দীপ্ত আনন হর্ষে॥....
করি প্রণিপাত হে মথুরানাথ, নির্ভীক তুমি কর্মে।
বিশ্বপ্রেমিক, হে মহান সাধক, নিরপেক্ষ তুমি ধর্মে।

—শ্রী সুরেশচন্দ্র সেন
সাব ডিভিশনাল অফিসার, গোপালগঞ্জ,
৪ঠা কার্তিক, ১৩২৮ সাল

**সহায়ক গ্রন্থ :**

Early History of Gopalgonj-Rev. J.L. Sircor, B.A. Gopalgonj;
জাতিতত্ত্ব সংগ্রহ-শ্রী গৌরপ্রিয় সরকার;
শ্রীশ্রী হরিগুরু চাঁদ চরিত্র সুধা-শ্রীমৎ বিচরণ পাগল বিরচিত;
বাংলাদেশের ইতিহাস—ড. রমেশচন্দ্র মজুমদার।

রচনাকাল: ১৩৭১-৭২, কিউ.এ.এম. কলেজ বার্ষিকী
[সূত্র: মহেন্দ্রনাথ বিশ্বাস, 'চলিষ্ণু', জামালপুর, ১৯৯৯]

# গোপালগঞ্জ : ইতিহাসের আলোকে

ড. তপন বাগচী

## পটভূমি

জাতীয় জীবনের আন্দোলন-সংগ্রামের সকল ঢেউ-ই একটি পর্বে এসে আছড়ে পড়ে প্রতিটি জেলায়, প্রতিটি থানায়, প্রতিটি গ্রামে, প্রতিটি মানুষের মনে। ব্রিটিশ-বিরোধী আন্দোলনের মধ্য দিয়ে বাঙালির যে রাজনৈতিক জাগরণ, ১৯৭১ সালে তা রূপ নেয় বাঙালির স্বাধীনতা-আন্দোলনে। এর আগেও বাঙালি সফল হয় ভাষা-আন্দোলন (১৯৪৮-১৯৫২) ও গণঅভ্যুত্থান (১৯৬৯)-এর মতো দুইটি ব্যাপক সংগ্রামে।

বাংলাদেশের প্রতিটি আন্দোলনের সুতিকাগার আমাদের রাজধানী শহর ঢাকা। এখান থেকেই আন্দোলনের আগুন ছড়িয়ে পড়ে বাংলাদেশের প্রতিটি অঞ্চলে। ১৯৭১-এর স্বাধীনতা-যুদ্ধে পাকিস্তানিদের প্রথম আক্রমণ হয় ঢাকাতে। আর মুহূর্তের মধ্যে এই খবর সারাদেশে ছড়িয়ে পড়লে জেলায় জেলায় গড়ে ওঠে সশস্ত্র প্রতিরোধ। প্রতিটি জেলা-ই হয়ে ওঠে এক-একটি স্বতন্ত্র যুদ্ধক্ষেত্র। তৎকালীন ফরিদপুরের অংশ বর্তমান গোপালগঞ্জ জেলা-ভূখণ্ডও এর ব্যতিক্রম নয়। দেশের অন্যান্য জেলার মতো সাধারণ একটি জেলা হয়েও এর ঘটনা ও ইতিহাসের প্রতি মানুষের ভিন্ন আগ্রহ রয়েছে।

প্রথমত এই জেলা হচ্ছে জাতির জনক বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমানের জন্মভূমি। তাঁর আহ্বানে বাঙালি জাতি ঝাঁপিয়ে পড়েছিল সশস্ত্র মুক্তিযুদ্ধে। তাঁর কন্যা শেখ হাসিনা বাংলাদেশের প্রধানমন্ত্রী ছিলেন।

## ক. গোপালগঞ্জ জেলার ভৌগোলিক বিবরণ

অবস্থান : ঢাকা বিভাগের অন্তর্গত ১৭টি জেলার একটির নাম গোপালগঞ্জ। ১৯৭১ সালে এটি ছিল ফরিদপুর জেলাধীন একটি মহকুমা। এই জেলা ২৩°৩৬′ উত্তর অক্ষাংশে এবং ৮৯°৫১′ পূর্ব দ্রাঘিমাংশের মধ্যে অবস্থিত। তবে শ্রীনগেন্দ্রনাথ বসুর 'বাংলা বিশ্বকোষ' গ্রন্থে গোপালগঞ্জ সম্পর্কে লেখা হয়েছে—

বঙ্গের ফরিদপুর জেলার একটি নগর। অক্ষাংশ ২৩° ২২′ উত্তর এবং দ্রাঘিমাংশ ৮৯°৫২′ পূর্ব। মধুমতীনদীতীরে অবস্থিত। ধান, লবণ, পাট, দধি, শীতলপাটির ব্যবসায়ের জন্যে এই স্থান প্রসিদ্ধ।[১]

ভৌগোলিক অবস্থান ঈষৎ পরিবর্তিত হয়েছে। বর্তমানে সমুদ্রপৃষ্ঠ থেকে এর গড় উচ্চতা ৪৬ ফুট। গোপালগঞ্জ জেলার পূর্বে মাদারীপুর ও বরিশাল জেলা, দক্ষিণে পিরোজপুর, বাগেরহাট ও খুলনা জেলা, পশ্চিমে নড়াইল ও মাগুরা জেলা এবং উত্তরে ফরিদপুর জেলা অবস্থিত।

* বাংলা একাডেমী পরিচালিত 'মুক্তিযুদ্ধের দলিল ও ইতিহাস বিষয়ক গ্রন্থ প্রকাশ প্রকল্পে গোপালগঞ্জ জেলার দায়িত্বপ্রাপ্ত গবেষক হিসেবে তপন বাগচী যে পাণ্ডুলিপি রচনা করেন, এটি তার অন্তর্গত। –সম্পাদক

**প্রথম লোকবসতি :** মধুমতী নদীর পাড়ে অবস্থিত এই শহর গোপালগঞ্জের ইতিহাস খুব বেশি আগের নয়। তবে জনবসতির ইতিহাস বেশ পুরনো। গোপালগঞ্জ জেলার দক্ষিণ-পূর্ব সীমানায় খাটরা গ্রামের অধিবাসী নমঃশূদ্র সম্প্রদায়ের হিন্দুরাই এই অঞ্চলে প্রথমে বসতি স্থাপন করে। ধারণা করা হয়, এটি রাজা বল্লাল সেনের আমলের (১১০৮-১১৭৯ খ্রিস্টাব্দ) ঘটনা। কারণ 'নমঃশূদ্র' শব্দটি তিনিই চালু করেছিলেন। এ-ব্যাপারে অনুসন্ধান করেছেন গোপালগঞ্জের বিশিষ্ট শিক্ষাবিদ, গবেষক, অধ্যাপক, প্রাবন্ধিক মহেন্দ্রনাথ বিশ্বাস। আনন্দ ভট্ট-কৃত 'বল্লালচরিত' এবং নলিনীকান্ত ভট্টশালী-কৃত 'ভারতবর্ষের ইতিহাস' গ্রন্থের উদ্ধৃতি ব্যবহার করে 'গোপালগঞ্জের আদিকথা' নামে এক প্রবন্ধে তিনি লিখেছেন—

> রাজা বল্লাল সেন তাঁর প্রৌঢ় বয়সে পদ্মিনী নামের সুন্দরী এক ডোমকন্যাকে বিয়ে করেন। রাজার এই কলঙ্ক ঘুচাতে ভোজসভার আয়োজন হয়। ঐ ভোজসভায় নমস্ মুণির বংশজাত নমঃ এবং পরাশর মুণির বংশজাত ভৃগুরা অংশ নেয়নি বলে রাজা ক্রুদ্ধ হন। এঁদের ডেকে এনে তিনি পৈতে ছিঁড়ে ব্রাহ্মণত্ব মোচন করেন। 'নমঃশূদ্র' বলে গালি দিয়ে তাড়িয়ে দেন। তাঁরা এসে আশ্রয় নেন যশোর, খুলনা ও ফরিদপুরের এই দুর্গম অঞ্চলে। অশিক্ষা-কুশিক্ষায় দু-এক পুরুষের মধ্যে এঁরা অশিক্ষিত ও বর্বর হয়ে ওঠেন। তথাকথিত ভদ্রলোকের নিকট হয়ে ওঠেন অস্পৃশ্য।[২]

এই খাটরা গ্রামের আশেপাশে বেদগ্রাম, গোলাবাড়িয়া, দুর্গাপুর, মালিবাতা, কাটরবাড়ি, রঘুনাথপুর, সিলনা, গুয়াধানা, বোড়াশি, পাঁচুড়িয়া প্রভৃতি গ্রামের নমঃশূদ্র হিন্দুদের অধিকাংশেরই পেশা ছিল কৃষি ও মাছ ধরা। তারা মধুমতীর মাছ ধরে ও বিক্রি করে জীবিকা নির্বাহ করত। তাদের মাছ ক্রয়-বিক্রয়ের জন্যে একটি বাজার গড়ে ওঠে মধুমতীর পাড়ে রাজগঞ্জ নামক জায়গায়। একসময় এই রাজগঞ্জের পাঁচ-ছয় মাইল উত্তরে উলপুর গ্রামে মধুমতীর তীরে কয়েকঘর উচ্চবর্ণের কায়স্থ এসে বসতি স্থাপন করে। এরাই তখন এই এলাকার তথাকথিত ভদ্রজন।

**গোপালগঞ্জের নামকরণ :** ১৮৫৭ সালে সিপাহি বিদ্রোহের সময়ে একজন উচ্চপদস্থ ব্রিটিশ কর্মকর্তাকে নিশ্চিত মৃত্যুর হাত থেকে বাঁচিয়েছিলেন রাণী রাসমণি (*-১৮৬১ খ্রিস্টাব্দ)। এই মহৎ কাজের স্বীকৃতিস্বরূপ তিনি লাভ করেন মকিমপুর পরগণার জমিদারি। রাণী রাসমণি জেলে সম্প্রদায়ের মেয়ে। জেলে-বসতি সম্পন্ন এই এলাকার জমিদারি পেয়ে তিনি খুব খুশি হন। তিনি থাকতেন কোলকাতার করপোরেশন স্ট্রিটে। জমিদারি তদারকি করতেন তাঁর নায়েব শ্রীরজনীকান্ত ঘোষ। খাটরা এলাকার জনগণ রাণী রাসমণিকে নিজেদের লোক মনে করে খুব শ্রদ্ধা করতেন। জমিদারি পাবার কিছুদিন পরে রাণীর একটি নাতির জন্ম হলে তার নাম রাখা হয় নবগোপাল। খাটরা এলাকার লোকজন রাণী রাসমণির প্রতি শ্রদ্ধাবশত মকিমপুর পরগণার খাটরা মৌজায় অবস্থিত রাজগঞ্জ বাজারের নাম বদল করে তাঁর নাতি নবগোপালের নামানুসারে রাখতে চান। নবগোপালের 'গোপাল' আর রাজগঞ্জের 'গঞ্জ' মিলে নতুন নাম হলো 'গোপালগঞ্জ'।

**প্রত্নতাত্ত্বিক নিদর্শন :** খাটরা মৌজা অর্থাৎ গোপালগঞ্জ এলাকা অনুন্নত থাকলেও

এর ২০/২১ মাইল পূর্বে কোটালীপাড়া (বর্তমানে থানা) অঞ্চলের সভ্যতা অনেক পুরনো। সম্রাট অশোকের (খ্রিস্টপূর্ব ২৭৩ অব্দ) সময়ে ফরিদপুরের দক্ষিণ অঞ্চলে বহু বৌদ্ধ সংঘারাম প্রতিষ্ঠিত হয়। কোটালীপাড়া থেকে অনেকগুলো প্রাচীন বৌদ্ধমূর্তি আবিস্কৃত হয়েছে। ষষ্ঠ শতাব্দীর শিলালিপিতে কোটালীপাড়ায় চন্দ্র বর্মা ফোর্ট স্থাপনের উল্লেখ রয়েছে। রাজা সিংহ বর্মা ও তাঁর পুত্র চন্দ্র বর্মার রাজধানী এখানে ছিল বলে ঐতিহাসিক প্রমাণ পাওয়া গেছে। চতুর্থ শতাব্দীতে স্থাপিত এই সুরম্য দুর্গটি পূর্ববঙ্গের সর্বাপেক্ষা বড় দুর্গ হিসেবে পরিচিত। ধারণা করা হয় যে, তখন কোটালীপাড়া একটি উন্নত শহর ছিল।

চন্দ্র বর্মাকে পরাজিত করে গুপ্তযুগের সূচনা হয়। গুপ্তযুগের শেষ উল্লেখযোগ্য রাজা স্কন্ধ গুপ্তের (৪৫৫-৪৬৭) অনেক স্বর্ণমুদ্রা কোটালীপাড়ার এক কিলোমিটার দক্ষিণ-পশ্চিম পার্শ্বে গুয়াখোলা গ্রামের একটি মঠে[৩] পাওয়া গেছে।

উনবিংশ শতাব্দীর শেষদিকে এ এলাকায় চারটি তাম্রলিপি পাওয়া যায়। এতে তিনজন রাজার নাম রয়েছে। ধর্মাদিত্য, গোপচন্দ্র ও সমাচার দেব। এ তিনজন ছিলেন গৌড়ের স্বাধীন রাজা। চতুর্থ তামালিপিটি পাওয়া যায় কোটালীপাড়ার পশ্চিম দিকে প্রবাহিত ঘাঘরনদের পাড়ে পিঞ্জুরী গ্রামের ঘাঘরগাতি নামক স্থানে। এতে সমাচার দেবের নাম ছিল। অবশ্য ইতিহাসবিদ ড. নলিনীকান্ত ভট্টশালী মনে করেছেন যে, সমাচার দেব সপ্তম শতাব্দীর রাজা ছিলেন।

অষ্টম শতকের মধ্যভাগে পাল বংশের রাজত্ব শুরু হয়। এই বংশের প্রথম রাজা ছিলেন গোপাল। পাল আমলে ফরিদপুরের সমতট প্রদেশটি বেশ গুরুত্ব অর্জন করে।

পাল বংশের পরে আসে সেন বংশ। দক্ষিণবঙ্গের আধীশ্বর হন বিজয় সেন (১০৯৭-১১৫৯)। এরপর বল্লাল সেন (১১৫৯-১১৮৫)। এই বল্লাল সেনের আমলেই কৌলিন্য প্রথা শুরু হয় এবং নমস মুণির বংশধরের নমঃশূদ্র নামে এই অঞ্চলে বসতি গড়ে। সেন বংশের শেষ প্রতিনিধি লক্ষণ সেন নদীয়া থেকে পালিয়ে ফরিদপুরের জঙ্গলভূমিতে এসে আশ্রয় নেয়। আর এ সময় বখতিয়ার খিলজি অনায়াসে বঙ্গ বিজয় (১২০৪ খ্রিস্টাব্দ) করেন। কিন্তু সমগ্র বঙ্গ তাঁর দখলে ছিলো না। এ প্রসঙ্গে বিশিষ্ট ইতিহাসবেত্তা, প্রাবন্ধিক, অধ্যাপক আ ন ম আবদুস সোবহান বলেন–

গৌড়ের রাজা লক্ষণ সেন তদপুত্র বিশ্বরূপ সেন ও কেশব সেন প্রায় অর্ধশতাব্দী পর্যন্ত পূর্ববঙ্গ (ফরিদপুর-খুলনা) শাসন করেন। বখতিয়ার খিলজির বঙ্গবিজয় (১২০৪) থেকে শুরু করে ইলিয়াস শাহি বংশের অভ্যুত্থানের (১৩৪১) পূর্বপর্যন্ত পূর্ববঙ্গ ও দক্ষিণবঙ্গ (ফরিদপুর-খুলনা) পুরোপুরিভাবে মুসলিম অধিকারে আসে নাই। ঐতিহাসিকগণের এ সিদ্ধান্ত যথার্থই যে, মুসলিম শক্তির ক্রমবিস্তৃতি সত্ত্বেও গৌড়বঙ্গের কোনো কোনো অঞ্চল মুসলমানদের শাসন বহির্ভূত ছিল। ফরিদপুর, বাকেরগঞ্জ ও খুলনা ইত্যাদি গৌড়বঙ্গের দক্ষিণাঞ্চল চতুর্দশ শতকের মুসলিম অধিকারে আসার কোনো প্রমাণ নেই।[৪]

চিরস্থায়ী বন্দোবস্তের সময় (১৭৯৩) গোপালগঞ্জ জেলায় মুকসুদপুর ছিল যশোর জেলার অন্তর্গত আর বাকি অংশ ছিল ঢাকা-জালালপুর জেলার মধ্যে। ১৮০৬ সালে গৌরনদী থানা ঢাকা-জালালপুর জেলা থেকে বাকেরগঞ্জ জেলায় অন্তর্ভুক্ত হয়। ১৮০৭

সালে ঢাকা-জালালপুর জেলার প্রধান কার্যালয় ফরিদপুরে স্থানান্তরিত হয়। এ সময় মুকসুদপুর থানা যশোর থেকে ফরিদপুরের সঙ্গে যুক্ত করা হয়। ১৮১২ সালে চন্দনা ও মধুমতীই যশোর ও ফরিদপুর জেলার মধ্যেকার বিভক্তি রেখা হিসেবে পরিণত হয়।

গোপালগঞ্জ-মাদারীপুরে এলাকা ছিল বিশাল জলাভূমি। এখানো তার অস্তিত্ব রয়েছে। এ এলাকায় নৌ-ডাকাতির প্রকোপ ছিল বেশি। তাই ১৮৫৪ সালে মাদারীপুরে একটি মহকুমা প্রতিষ্ঠিত হয়। এর আগে মাদারীপুর অঞ্চল ছিল বাকেরগঞ্জ জেলার অন্তর্গত। ১৮৭০ সালে মাদারীপুর মহকুমায় গোপালগঞ্জ নামে একটি থানা গঠিত হয়। ১৮৭৩ সালে মাদারীপুর মহকুমাকে বাকেরগঞ্জ জেলা থেকে ফরিদপুর জেলার সঙ্গে যুক্ত করা হয়।

১৯০৫ সালে ফরিদপুর জেলা ছিল বাংলার আসাম বিভাগের অন্তর্ভুক্ত। এই বিভাগের বিলুপ্তি ঘটলে ১৯১২ সালে এটি অবিভক্ত বাংলা পূর্ববঙ্গ ও আসাম প্রদেশ সঙ্গে যুক্ত হয়ে যায়।[৫] ১৯০৯ সালে মাদারীপুর মহকুমাকে ভেঙ্গে গোপালগঞ্জ মহকুমা গঠন করা হয়। গোপালগঞ্জ, কাশিয়ানী এবং কোটালীপাড়া থানার সঙ্গে ফরিদপুর মহকুমার মুকসুদপুর থানাও নবগঠিত গোপালগঞ্জ মহকুমার অন্তর্গত হয়। প্রথম মহকুমা প্রশাসক ছিলেন সুরেশচন্দ্র সেন। ১৯১০ সালে মহকুমা অফিসারের বেঞ্চ কোর্ট উন্নীত হলো ফৌজদারি কোর্টে। ১৯২৫ সালে সিভিল কোর্ট চালু হয়।[৬]

**অগ্রদূত:** গোপালগঞ্জ মহকুমা সৃষ্টির পেছনে যাঁর ব্যাপক অবদান রয়েছে তাঁর নাম সেন্ট রেভারেন্ড মথুরানাথ বোস । এই অঞ্চলের শিক্ষাবিস্তারে এবং সার্বিক উন্নয়নে এই মনীষীর ভূমিকাই ছিল অগ্রণী। মথুরানাথের বাড়ি ছিল জেলার (তৎকালীন যশোর) কোর্ট চাঁদপুর গ্রামে (বর্তমানে থানা সদর)। জন্মসূত্রে তিনি কায়স্থ হিন্দু। কোলকাতার ডাফ থেকে ১৮৬০ সালে বিএ এবং ১৮৬১ সালে বিএল পাশ করেন। এরপর ওকালতি পেশায় যোগ দেন। এ পেশায় মনোযোগ দিয়ে তিনি ১৮৬৫ সালে কোলকাতার ভবানী-পুরে লন্ডন মিশন হাইস্কুলে শিক্ষকতা শুরু করেন। ১৮৬৬ সালে তিনি খ্রিস্টানধর্মে দীক্ষিত হন। ঐ স্কুলে তিনি প্রায় নয় বছর শিক্ষকতা করেন। বিশিষ্ট কবি, সাংবাদিক ও গবেষক রবীন্দ্রনাথ অধিকারী জানিয়েছেন-

> গোপালগঞ্জ শহরটি মূলত মধুমতী নদীর তীরে খাটরা মৌজার উপর অবস্থিত। এর পূর্ব নাম ছিল রাজগঞ্জ। তৎকালে এই অঞ্চলটি ছিল একেবারেই জলাভূমি ও প্লাবন এলাকা। অধিবাসীদের প্রায় সকলেই ছিল পশ্চাদপদ শূদ্র সম্প্রদায়ের লোক। সকলেই গরিব, অশিক্ষিত ও নিরক্ষর। দশ গ্রামের মধ্যে স্বাক্ষরকারী কাউকে পাওয়া যেত না। অতি দরিদ্র, অনুন্নত ও অশিক্ষিত মানুষের মধ্যে মুক্তির বার্তা পৌছে দিতে সে সময়ে ফরিদপুরের জেলা ম্যাজিস্ট্রেট মি. ওয়ালসে কোলকাতা মিশন কর্তৃপক্ষের নিকট ঐ এলাকায় একজন মিশ-নারি পাঠানোর জন্যে আবেদন জানান। কিন্তু কেউ-ই প্রথমে এখানে আসতে রাজি হননি। অবশেষে মথুরানাথ বোস এই গণ্ডগ্রামে আসতে মন ঠিক করলেন।[৭]

রেভারেন্ড মথুরানাথ বোস ১৮৭৪ সালে গোপালগঞ্জে পদার্পণ করেন। গোপালগঞ্জের উন্নয়নে তাঁর অবদান সম্পর্কে আরেক গবেষক আবুল হোসেন ভূঁইয়া বলেন—

> বাবু মথুরানাথ বোসই অত্রাঞ্চলে শিক্ষার আলো-বঞ্চিত ও কুসংস্কারাচ্ছন্ন জনগোষ্ঠীর মধ্যে জ্ঞানের অনির্বাণ শিখা প্রজ্জ্বলিত করার মানসে কতিপয় শিক্ষা প্রতিষ্ঠান স্থাপনে উদ্যোগী

হন। এ ছাড়া তাঁরই প্রচেষ্টায় এখানে বেঞ্চকোর্ট স্থাপিত হয় এবং তিনিই উক্ত কোর্টের প্রথম হাকিম নিযুক্ত হন। তাঁর প্রচেষ্টায় এখানে পোস্ট অফিস, হাসপাতাল ও কৃষিব্যাংক স্থাপিত হয়।[৮]

**গোপালগঞ্জের প্রথম শিক্ষা-প্রতিষ্ঠান:** রেভারেন্ড মথুরানাথ বোস গোপালগঞ্জ শহরে রেভারেন্ড জে এল সরকারের বাসভবনের নিকট ১৮৭৫ সালে একটি পাঠশালা স্থাপন করেন। ১৮৮০ সালে ওড়াকান্দিতে পাঠশালা স্থাপিত হয় আস্তে আস্তে খাটরার পার্শ্ববর্তী গ্রামগুলোতেও তিনি একটি করে পাঠশালা গড়ে তোলেন। জে এল সরকারের বাসভবনের নিকটের পাঠশালাটি অল্প সময়ের মধ্যেই উচ্চ প্রাইমারি ও পরে মিশন হাইস্কুলে উন্নীত হয়। ১৯০১ সালে তাঁর মৃত্যুর পরে ১৯০৪ সালে এই স্কুলের নাম রাখা হয় মথুরানাথ ইনস্টিটিউশন। জাতির জনক বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমান এই মিশন স্কুলের ছাত্র ছিলেন। ১৯৪২ সালে তিনি এখান থেকে ম্যাট্রিক পাশ করেন। এটি ১৯৫০ সালে কায়েদে আজম মেমোরিয়াল কলেজে রূপান্তরিত হয়। আর স্কুলটি সীতানাথ একাডেমীর সঙ্গে জুড়ে সীতানাথ মথুরানাথ (এসএম) মডেল হাইস্কুল হিসেবে নতুন রূপ পায়। স্বাধীনতার পরে কায়েদে আজম মেমোরিয়াল কলেজের নাম পরিবর্তন করে বঙ্গবন্ধু কলেজ রাখা হয়।

**প্রাশাসনিক ইতিহাস:** ১৯০৯ সালে মহকুমা হওয়ার পরে গোপালগঞ্জের আয়তনের কোনো পরিবর্তন হয়নি। তবে ১৯৭৪ সালে গোপালগঞ্জ সদর থানাকে ভেঙে টুঙ্গিপাড়া নামে নতুন একটি থানা গঠিত হয়। ১৯৮৪ সালের ১ ফেব্রুয়ারি থেকে গোপালগঞ্জ মহকুমা তার ৫টি থানা নিয়ে একটি পূর্ণাঙ্গ জেলা হিসাবে মর্যাদা পায়। গোপালগঞ্জ সদর থানা প্রতিষ্ঠিত হয়েছিল ১৮৭০ সালে। কিন্তু এটি শহরের মানে উন্নীত হয় ১৯২১ সালে। আদম শুমারি অনুযায়ী এ সময় গোপালগঞ্জ শহরের লোকসংখ্যা ছিল ৩৪৭৮ (তিন হাজার চারশত আটাত্তর) জন মাত্র। গবেষক আবুল হোসেন ভূঁইয়া জানিয়েছেন, সে সময়ে শহরে কোনো মুসলমানের বাস ছিল না। তবে ১৯২৫ সাল থেকে শহরে কিছু মুসলমান চাকরিজীবী, আইনজীবী ও ব্যবসায়ীদের আগমন শুরু হয়। দেশবিভাগের পূর্ব পর্যন্ত শহরের জনসংখ্যার দিক থেকে নমঃশূদ্র সম্প্রদায়ই ছিল সংখ্যাগরিষ্ঠ। এর পরের স্থানে ছিল বর্ণহিন্দু সম্প্রদায় এবং তৃতীয় স্থানে ছিল হাতে গোনা কয়েকটি মুসলিম পরিবার।[৯] তবে এ সময়ে শহরে ধর্মান্তরিত খ্রিস্টান ছিল কয়েক ঘর।

গোপালগঞ্জ মহকুমার প্রথম প্রশাসক সুরেশচন্দ্র সেনের পরে ব্রিটিশ আমলে আর যাঁরা প্রশাসক হিসেবে দায়িত্ব পালন করেছেন তাঁরা হলেন এ জেড খান, লর্ড সিংহ, কে এন ব্যানার্জি, কে পি সেন, কে এন মিত্র, কাজী গোলাম আহাদ, ইয়াকুব আলি খান, এসএম আলি প্রমুখ। স্বাধীনতাযুদ্ধের সময় গোপালগঞ্জের এসডিও ছিলেন ইফতিখার হোসেন (১২/১০/১৯৭০-১৭/১২১/১৯৭১)। স্বাধীনতার পরে প্রথম এসডিও হয়ে আসেন কে সি দাস (২৮/১২/১৯৭১-২৯/০২/১৯৭২)।

**কয়েকটি সাধারণ তথ্য:** ১৯৮৪ সালে জেলায় রূপান্তরিত হলে ডিসি হয়ে প্রথমে আসেন এ এফ এ এহিয়া চৌধুরী (০৪/০৩/১৯৮৪-১৪/০৮/১৯৮৬)। ২০০০ সালে গোপালগঞ্জ জেলার ডিসি হিসেবে দায়িত্ব পালন করছেন ইকবাল মাহমুদ। তাঁর দেয়া তথ্য অনুযায়ী, গোপালগঞ্জ জেলার বর্তমানে আয়তন একহাজার চারশত চুরাশি

(১,৪৮৪) বর্গকিলোমিটার। লোকসংখ্যা ১২,৬০,৭৯১ জন। পাঁচটি থানায় পৌরসভা ৩ টি এবং ইউনিয়ন ৬৯টি। সর্বমোট গ্রামের সংখ্যা ৭৭৯টি। এ জেলায় ১৭৬.৪৪ কিমি পাকা রাস্তা, ১৫৫ কিমি আধা-পাকা রাস্তা, ১৩৫৭ কিমি কাঁচা রাস্তা রয়েছে এবং ১২ কিমি রেলপথ রয়েছে।

এ জেলায় মোট ৭৫৯টি প্রাথমিক বিদ্যালয়, ২৫টি নিম্ন-মাধ্যমিক বিদ্যালয, ৪ টি সরকারি বিদ্যালয়, ১৫৩ টি মাধ্যমিক বিদ্যালয়, ১৭ টি মহাবিদ্যালয়, ২৯ টি মাদ্রাসা ও একটি বিশ্ববিদ্যালয় (সদ্য ঘোষিত) রয়েছে। জেলার শিক্ষিতের হার ৩৮.২% এর মধ্যে মহিলা ৩১.৬% এবং পুরুষ ৪৪.৭%। গোপালগঞ্জে মোট জমির পরিমাণ ১,৪৮,৬৪৮ হেক্টর। এর মধ্যে আবাদযোগ্য হচ্ছে ১,১০,৯৫১ হেক্টর। এক ফসলি, দুই ফসলি ও তিন ফসলি মিলিয়ে ফসলি জমির মোট পরিমাণ ১,৯৫,৩১২ হেক্টর।

**ক. ১. গোপালগঞ্জ জেলার নদনদী**

জেলার নদীর সংখ্যা ৬টি। এগুলো হলো মধুমতী, কুমার, ঘাঘর, মাদারীপুর, বিলরুট, বাইগার ও বারাশিয়া।

**মধুমতী:** মধুমতী এ জেলার সবচেয়ে বড় নদী। এটি পদ্মার প্রধান শাখানদী হিসেবে পরিচিত। হার্ডিঞ্জ ব্রিজের ১৯ কিলোমিটার ভাটিতে কুষ্টিয়া জেলার তালিবাড়িয়া থেকে পদ্মার শাখা হিসেবে গড়াইনদীর উৎপত্তি। এই গড়াইনদী গড়িয়ে গড়িয়ে ঝিনাইদহ জেলায় প্রবেশ করে আবার ঝিনাইদহ-কুষ্টিয়া সীমানা বরাবর প্রবাহিত হয়ে রাজবাড়ি জেলায় পড়েছে। তারপর মাগুরা-ফরিদপুর জেলার সীমানা দিয়ে দক্ষিণ দিকে বহমান। মাগুরা জেলার মোহাম্মদপুর পর্যন্ত এর নাম গড়াই। এরপর মধুমতী নামে গোপালগঞ্জ জেলায় প্রবেশ করেছে। মধুমতীর তীরেই গড়ে উঠেছে কাশিয়ানী, ভাটিয়াপাড়া ও গোপালগঞ্জ প্রভৃতি উল্লেখযোগ্য স্থান। মিষ্টি (মধু) পানি ধারণ করার জন্যে এর নাম মধুমতী। গবেষক মহেন্দ্রনাথ বিশ্বাসের ভাষায় 'স্ফটিক বর্ণের জলের আশ্রয় মধুক্ষরা মধুমতী'।[১০] মধুমতীনদী টুঙ্গিপাড়া থানা হয়ে বাগেরহাটে প্রবেশ করেছে। কচুয়া থানায় পৌঁছে এর নাম হয়ে যায় বলেশ্বর। মধুমতী নদীর দৈর্ঘ্য ১৩৭ কিলোমিটার।[১১]

**কুমার:** কুমারনদের বড় ভূমিকা রয়েছে বৃহত্তর ফরিদপুর জেলার অভ্যন্তরীণ যোগাযোগের ক্ষেত্রে। কুমারনদের উৎপত্তিও পদ্মানদী থেকে। ফরিদপুর জেলা শহরের কাছে চরমাবদি গ্রামের ভেতর দিয়ে পশ্চিমদিকে অম্বিকাপুরে এই নদ দুইভাগে বিভক্ত হয়েছে। একটি অংশ ফরিদপুর শহরের মধ্য দিয়ে ভাঙ্গা থানা সদর পর্যন্ত প্রবাহিত। অপর অংশটি ফরিদপুর সদর থানার ভেতর দিয়ে বোয়ালমারী ও গোপালগঞ্জ জেলার মুকসুদপুর হয়ে ভাঙ্গা থানায় এসে প্রথম অংশের সঙ্গে মিলিত হয়। তারপর ফতেহপুর হয়ে মাদারীপুর বিলরুট ক্যানালে গিয়ে পড়েছে। প্রথম অংশটি গোপালগঞ্জ জেলার সীমানা স্পর্শ করেনি। ভাঙ্গা পর্যন্ত এর দৈর্ঘ্য ৮০ কিলোমিটার। দ্বিতীয় অংশের দৈর্ঘ্য ১১২ কিলোমিটার। ভাঙ্গা থেকে পুনর্মিলিত অংশের দৈর্ঘ্য ৪০ কিলোমিটার।[১২] মুকসুদপুর উত্তর, পূর্ব ও দক্ষিণ পাশ দিয়ে একাধিক কুমার নদ প্রবাহিত। পশ্চিম সীমানায় মধুমাত নদী। মুকসুদপুর সাবরেজিস্ট্রি অফিসের সামনে থেকে কুমারের একটি শাখা গোপ্তরগাতী ও উজানী হয়ে মুকসুদপুর সীমানা অতিক্রম করেছে। বনগ্রাম বাজার থেকে কুমারের অন্য একটি শাখা উজানী হয়ে কাশিয়ানী সীমানা অতিক্রম করেছে। তৃতীয় শাখাটি বাটিকামারীর

পশ্চিমপাড়ে হয়ে দিকনগরের সঙ্গে মিলিত হয়ে টেকেরহাটের দক্ষিণে কুমারনদে পড়েছে। বাটিকামারী শাখাটি প্রখ্যাত সমাজসেবক ও বিদ্যোৎসাহী চন্দ্রকান্ত বোস কর্তৃক খননকৃত বলে একে 'চন্দর বোসের খাল' ও বলা হয়।

**মাদারীপুর বিলরুট :** এটি আসলে নদী নয়, খাল। মানুষের হাতেই এর জন্ম। কুমারনদের সঙ্গে মধুমতীনদীর সংযোগ ঘটিয়ে খুলনা-ঢাকার নৌযোগাযোগ সহজতর করার জন্য এই খাল কাটা হয়। এতে তাই মাদারীপুর বিলরুট ক্যানাল-ও বলা হয়ে থাকে। মাদারীপুর জেলার টেকেরহাটের কাছ থেকে শুরু হয়ে চান্দার বিলের মধ্য দিয়ে এই খাল গোপালগঞ্জ জেলার হরিদাসপুরে গিয়ে মধুমতীর সঙ্গে মিশেছে। ১৮৯৯ সালে এই সংযোগ খাল খননের প্রস্তাব করেন স্যার আর বি বাকলে। প্রস্তাব অনুযায়ী ১৮৯৯ থেকে ১৯০৫ সালের মধ্যে মাটি কাটার কাজ সম্পন্ন করার সিদ্ধান্ত গৃহীত হয়। ১৯০৪ সালের ১৫ জুন এটি উদ্বোধন করা হয় এবং জুলাই মাস থেকে নৌকা ও স্টিমার চলাচলের জন্য খুলে দেয়া হয়। ৩৮ কিলোমিটার এই খালটি ১৫০ ফুট প্রশস্ত করে খনন করা হয়। এর খরচ পড়ে ৩১,৬৬,৮৭৬.০০ টাকা। এটি এখন প্রায় ৪০০ ফুট প্রশস্ত এবং ৭ থেকে ৩০ ফুট পর্যন্ত গভীর হয়ে প্রবাহিত। খাল হয়েও কার্যত এটি এখন জেলার প্রধান নদী হিসেবেই পরিগণিত। এর তীরে গড়ে উঠেছে টেকেরহাট, জলিরপাড়, বানিয়াচর, সাতপাড়, বৌলতলী, ভেড়ারহাট, হরিদাসপুর, উলপুর ও মানিকদাহ নামক প্রসিদ্ধ স্থান। নৌ-চলাচলের জন্য এর জন্ম হলেও বর্তমানে এই নদীর পূর্বপাড় ঘেঁষে নির্মিত সড়ক ঢাকা থেকে সরাসরি গোপালগঞ্জ হয়ে খুলনা, বাগেরহাট ও পিরোজপুর পর্যন্ত যোগাযোগের ব্যস্ত পথ হয়ে দাঁড়িয়েছে। একাত্তরে এটি ছিল মূলত নৌপথ। এই পথেই খুলনা হয়ে লঞ্চযোগে হানাদার বাহিনী গোপালগঞ্জে প্রবেশ করে।

**ঘাঘর:** এই নদ কোটালীপাড়ার নিকট দিয়ে প্রবাহিত। এর পূর্বনাম ঘরঘরা। মাদারীপুর জেলার রাজৈর থানার নিম্নকুমারনদের থেকে একটি খাল বাঘিয়ার বিল হয়ে কালীগঞ্জ, রাধাগঞ্জ হয়ে কোটালীপাড়ার ঘাঘব বাজার হয়ে দক্ষিণ দিকে প্রবাহিত। ঘাঘরের কাছে একে নদ বলে মনে করা হয়। গোপালগঞ্জ থেকে কোটালীপাড়া যেতে হলে এই নদটি পার হতে হয়। এই নদে এবং এর সংলগ্ন খালে হেমায়েত উদ্দিনের বাহিনী অনেক সফল অপারেশন পরিচালনা করেছে।

**বাইগার:** এই নদী টুঙ্গিপাড়া থানার মধ্য দিয়ে প্রবাহিত। বর্ণি বাওড়ের মধ্য দিয়ে এসে টুঙ্গিপাড়ার বঙ্গবন্ধুর বাড়ির পূর্বপাশ দিয়ে এটি মধুমতী নদীতে গিয়ে পড়েছে। এটি মূলত মধুমতীর উপনদী। এই নদীর বর্ণনা পাওয়া যায় প্রাক্তন প্রধানমন্ত্রী শেখ হাসিন-ার স্মৃতিকথায়—

> গোপালগঞ্জ জেলার টুঙ্গিপাড়া গ্রামখানি একসময় মধুমতী নদীর তীরে ছিল। বর্তমানে মধুমতী বেশ দূরে সরে গেছে। তারই শাখা হিসেবে পরিচিত বাইগারনদী এখন গ্রামের পাশ দিয়ে কুলকুল ছন্দে ঢেউ তুলে বয়ে চলেছে। রোদ ছড়ালে বা জ্যোৎস্না ঝরলে সে নদীর পানি রুপোর মতো ঝিকমিক করে।[১৩]

এটি মধুমতীর শাখানদী নয়, উপনদী। এই নদী বেয়েই পাকবাহিনী খুলনা থেকে পাটগাতী ও টুঙ্গিপাড়ায় প্রবেশ করে ধ্বংসযজ্ঞ চালায়। মুক্তিযুদ্ধের সময় চলাচলের জন্যে এই নদীটিরও গুরুত্ব রয়েছে।

**বারাশিয়া :** এটি মধুমতীর একটি শাখানদী। মধুমতী থেকেই উৎপন্ন হয়ে এটি আবার মধুমতীর সঙ্গেই মিলিত হয়েছে। মাঝখানে কাশিয়ানী থানার অংশ বিশেষ ছুঁয়ে গেছে। এর তীরেই ঐতিহাসিক ভাটিয়াপাড়া যুদ্ধ সংঘটিত হয়।

### ক. ২. গোপালগঞ্জ জেলার গুরুত্বপূর্ণ স্থান

স্বাধীনতাযুদ্ধের সময় গোপালগঞ্জ জেলায় কোনো পাকা রাস্তা ছিল না। নৌকা এবং লঞ্চই ছিল এ- জেলার একমাত্র বাহন। মানুষ পায়ে হেঁটেই চলাচল করত। এখন অবশ্য প্রতিটি থানার সঙ্গে সড়ক যোগাযোগ তৈরি হয়েছে।

গোপালগঞ্জ সদর ছাড়াও এ জেলার কোটালীপাড়া, রামশীল, মানিকদাহ, উলপুর, হরিদাসপুর, সাতপাড়, বৌলতলী, কোটালীপাড়া, রামশীল, ভাঙ্গারহাট, কালীগঞ্জ, রাধাগঞ্জ, সিকিরবাজার, উনাশিয়া, টুঙ্গিপাড়া, পাটগাতী, বর্ণি, কাশিয়ানী, ওড়াকান্দি, ভাটিয়াপাড়া, রামদিয়া, ফুকরা, মুকসুদপুর, খান্দারপাড়, জলিরপাড়, বানিয়াচর, ননীক্ষীর, সিন্দিয়াঘাট, দিগনগর প্রভৃতি স্থান মুক্তিযুদ্ধের ঐতিহাসিক স্থান হিসেবে গুরুত্ব অর্জন করেছে।

গোপালগঞ্জ জেলাটি বৃহত্তর ফরিদপুর জেলার দক্ষিণ-পশ্চিম অংশে অবস্থিত। শতাব্দীর শুরুতে এ এলাকার বর্ণনা পাওয়া যায় J. C. Jack পরিচালিত একটি সমাজতাত্ত্বিক জরিপে। ১৯০৬-১৯১০ সালে পরিচালিত এ-জরিপের লিখিত প্রতিবেদন The Economic Life of A Bengal District গ্রন্থে তিনি লিখেছেন—

> জেলার দক্ষিণ-পশ্চিম অংশের পুরো এলাকাটি বিরাট বিল; তবু বিরাট ও ক্রমবর্ধমান জনসংখ্যা ধরে রাখতে সক্ষম। স্বাভাবিক নিয়মে জমি সম্ভবত বহু যুগ আগেই বড় নদীগুলোর পলি থেকে জেগে উঠেছিল কিন্তু তাদের পথের অপ্রত্যাশিত এবং আকস্মিক পরিবর্তনের ফলে নদীগুলো এসব জায়গা পরিত্যাগ করে এবং ফলে কয়েকটি ছোট ছোট ভূখণ্ড ছাড়া অন্য বিস্তর ভূমি জেগে উঠেনি। কেবল গত শতাব্দীতেই লোকজন এ-অববাহিকায় দল বেঁধে চলে আসে। অন্ধকারময় জলাভূমিটি এখন প্রতি বর্গমাইল ৮০০ লোক ধারণ করে। বছরের আট মাস ৭০০ বর্গমাইল এলাকাটি হ্রদের মতো থাকে: বাকি চার মাস বেশির ভাগ অংশ শুকনো থাকে এবং তার উপর ফসল ফলে। কিন্তু মাঝখানটা যা নদী থেকে দূরে, এখনও জলাশয় এবং চাষের উপযোগী; জেলার এ সব অংশে ছোট গ্রামগুলোতে দীঘি বা বড় পুকুব রয়েছে। গ্রামটি যখন স্থাপিত হল তখন দীঘি খনন করা হয় এবং পুকুরপাড়গুলো যতক্ষণ পর্যন্ত না জলাশয় স্তরের উপর উঠলো ততক্ষণ পর্যন্ত মাটি তুলে স্তূপ করা হলো। পুকুরপাড়ে তখন বাড়ি তৈরি হলো। বছরের শুকনো মৌসুমে, যখন বিলে পানি খুব কম থাকে বা মাটির ভেতর ঢুকে যায়, তখন এ গ্রামগুলো আগ্নেয়গিরির মুখের মতো একটি এবড়ো-থেবড়ো জায়গার মতো জেগে ওঠে। বর্ষার সময় অনেক দূর থেকে দেখা যায়; বন্যার উচ্চতায় এগুলোকে হ্রদের উপর দ্বীপ ভাসছে বলে মনে হয়। ইংল্যান্ডের মতো ব-দ্বীপে কোনো গ্রামীণ রাস্তা নেই, দুই বা তিনটি দোকান, গ্রামের গির্জা, পান্থশালা, হল বা বিনোদন ঘরসহ দুইধারে পাথর অথবা ইটের তৈরি বাড়িঘরের সারি বা জোড়া এখানে নেই। প্রকৃত পক্ষে গ্রাম বলতে ইংরেজিতে যা বুঝায় এরূপ গ্রাম এখানে নেই। যদিও জেলার কয়েকটি অংশে গ্রামবাসীদের বাড়িঘরগুলো একত্রে সারিবদ্ধভাবে আছে। উত্তরদিকের পুরনো এলাকায় বাড়িঘরগুলো ছোট ছোট নদীর

পাড়ে বিক্ষিপ্তভাবে ছড়িয়ে আছে। এগুলো ফলের বাগান অথবা কমপক্ষে কয়েকটি গাছ দ্বারা বেষ্টিত। নিচু জায়গায় ছোট গ্রামগুলোও গড়ে উঠেছে এ-ধরনের অনিয়মিত সারিতে কিন্তু বাড়িগুলো কাছাকাছি এবং প্রত্যেকটির পৃথক দেয়াল রয়েছে। এগুলো সাধারণত কয়েকটি ফলের গাছের ছায়া আবৃত। দক্ষিণ-পশ্চিম জলাশয়গুলোর দিকে বাড়িঘরের লম্বা সারি খুব কমই আছে, যদিও অনেক বাগানসহ এ-রকম বাড়িঘর নদীগুলোর পাশে সব সময়ই দেখা যায়; কিন্তু কোথাও কোথাও দীঘির চারদিকে এর গঠন হয় গোলাকার, বাড়িঘরও অপেক্ষাকৃত কম থাকে এবং খুব কাছাকাছি হয়, বৃক্ষরাজিও কম থাকে। পলিগঠিত দক্ষিণ-পূর্ব দিকে অতি সম্প্রতি জমি গড়ে উঠেছে এবং তা খুব সহজেই ভেঙে যায়। যার কারণে যে সকল বৃক্ষরাজি আস্তে আস্তে জন্মে তা আবার সেখানে করা হয়। কিন্তু এখানে সাধারণ বাড়ির সারি দেখা যায়। যদিও প্রত্যেক কৃষক কর্তৃক তাদের নিজ জমির তৈরি বিচ্ছিন্ন বাড়িঘরের সংখ্যা কম নয়। তথাপি স্বতন্ত্র বাড়িঘরের সাধারণ সারিও মাঝে মাঝে দেখা যায়। তবে প্রত্যেক চাষি কর্তৃক তার নিজের জমিতে বিচ্ছিন্নভাবে বাড়িঘর করা সাধারণ ব্যাপার।[১৪]

**গোপালগঞ্জ :** এখন বর্ধিষ্ণু শহর। ১৯২১ সাল থেকে এটি শহরের মর্যাদা পেয়েছে। মধুমতী নদীর তীরে এর জন্ম। কিন্তু এখন মধুমতী সরে গেছে প্রায় ছয় কিলোমিটার পশ্চিমে। এখানে একটি বিশ্ববিদ্যালয় কলেজসহ তিনটি কলেজ রয়েছে। বিজ্ঞান ও প্রযুক্তি বিষয়ক একটি পূর্ণাঙ্গ বিশ্ববিদ্যালয় স্থাপনের সিদ্ধান্ত হয়েছিল। জাতীয় বিশ্ববিদ্যালয়ের অধিভুক্ত মুক্তিযুদ্ধ বঙ্গবন্ধু ও বাংলাদেশ গবেষণা ইনস্টিটিউট নামের একটি গবেষণা প্রতিষ্ঠানও এখানে চালু করার কথা। গোপালগঞ্জ একটি থানা ও জেলা সদর ছাড়াও ব্যবসাকেন্দ্র হিসেবেও গুরুত্বপূর্ণ। খুলনা, বাগেরহাট ও পিরোজপুর জেলার সঙ্গে যোগাযোগের কারণেও গোপালগঞ্জের গুরুত্ব বেড়ে গেছে। গোপালগঞ্জের অদূরে টুঙ্গিপাড়া বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমানের জন্মস্থান হিসেবে সারা বিশ্বে পরিচিত হয়ে উঠেছে। বর্তমান প্রধানমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর বাড়ি এ জেলায় অবস্থিত।

**উলপুর :** গোপালগঞ্জ সদর থেকে প্রায় ১০ কিলোমিটার উত্তরের একটি বর্ধিষ্ণু গ্রাম। এখানে স্টিমারঘাট ছিল। তথাকথিত উচ্চবর্ণের কায়স্থরা এখানে বাস করতো। সিপাহি বিদ্রোহের আগে এরা এসে এখানে বসতি স্থাপন করে। ধারণা করা হয়, এরা ঢাকা থেকে আসে মুসলমানদের নিগ্রহ এড়াতে।[১৫] অন্য একটি সূত্রে জানা যায়, মোগল আমলে একজন হিন্দু রাজকর্মচারীকে তাঁর ভালো কাজের জন্যে উপহারস্বরূপ তালুক হিসেবে এই গ্রামটি দেয়। যা-ই হোক শিক্ষা-দীক্ষায় এই গ্রামটি বেশ উন্নত ছিল। ১৮৭৬ সালে এই গ্রাম থেকে প্রকাশিত হতো 'চিত্রকর' নামের একটি মাসিক পত্রিকা। সম্পাদক ছিলেন প্রতাপচন্দ্র রায়চৌধুরী।[১৬] এ-থেকেও বোঝা যায় এ-গ্রামের সাংস্কৃতিক মান কতটা উঁচুতে ছিল।

**গোপীনাথপুর :** এ জেলার একটি গ্রাম। এটি মেরি- গোপীনাথপুর নামেও পরিচিত। এ গ্রামে একটি উচ্চ বিদ্যালয়, একটি প্রাথমিক বিদ্যালয়, একটি মাদ্রাসা, হাসপাতাল ও ডাকঘর রয়েছে। গোপালগঞ্জ শহর থেকে প্রায় পনের কিলোমিটার উত্তর-পশ্চিমে এর অবস্থান। এর উত্তর দিকে এবং পূর্ব দিকে কাশিয়ানী থানার সীমানা।

**সাতপাড় :** টেকেরহাট-গোপালগঞ্জ মহাসড়কের মাঝামাঝি স্থানে মাদারীপুর বিলরুট ক্যানালের পূর্বপাড়ে সাতপাড় ইউনিয়ন অবস্থিত। এখানে প্রতিষ্ঠাতা অধ্যক্ষ

বীরেন্দ্রনাথ বিষয়ক সরকারি নজরুল মহাবিদ্যালয়, দীননাথ গয়ালীচন্দ্র উচ্চ বিদ্যালয় (১৯৩৯) ভেল্লাবাড়ী সম্মিলিত একটি বালিকা উচ্চ বিদ্যালয় প্রভৃতি ঐতিহ্যবাহী শিক্ষাপ্রতিষ্ঠান রয়েছে। যোগাযোগ-ব্যবস্থা এখন উন্নত। মুক্তিযুদ্ধে এই এলাকার ভূমিকা রয়েছে। স্বাধীনতার পর জলিলপাড় ইউনিয়নের কিছু অংশ ও বৌলতলা ইউনিয়নের কিছু অংশ নিয়ে বীরেন্দ্রনাথ বিশ্বাসের তত্ত্বাবধানে ইউনিয়নটির পত্তন হয়।

**কাশিয়ানী :** এককালের একটি বিখ্যাত গ্রাম। এখন গোপালগঞ্জ জেলার একটি থানা। এটি ২৩°১৪′ উত্তর অক্ষাংশ এবং ৮৯°১২′ পূর্ব দ্রাঘিমাংশে অবস্থিত। কাশিয়ানী-ভাটিয়াপাড়া রেলপথ এই থানার যোগাযোগের একটি বড় মাধ্যম। মধুমতী নদী এবং বারাশিয়া নদীও এই থানার মুখ্য নৌপথ। নওয়াব আলিবর্দি খাঁর আমলে এই গ্রামের জমিদার ছিলেন বাবু দর্পনারায়ণ সেন। নিজ গ্রামে তিনি স্থাপন করেছিলেন কাশীনাথ দেবের পাঁচটি মূর্তিসহ পাঁচটি সুদৃশ্য মন্দির। কাশীনাথ দেবের নামানুসারে দর্পনারায়ণ সেনের গ্রামটির নাম হয়ে যায় কাশিয়ানী। এই গ্রামে প্রায় সকল বর্ণ ও গোত্রের হিন্দুরা বাস করতো। ব্রিটিশ আমলের প্রখ্যাত জজ বৈদ্যনাথ সেন, আয়ুর্বেদশাস্ত্রী কবিরাজ কৈলাসচন্দ্র সেন ছিলেন এই গ্রামের অধিবাসী। ১৯০২ সালে তৎকালীন জমিদার গিরীশচন্দ্র সেন কাশিয়ানীতে একটি স্কুল স্থাপন করেন। তাঁর নামানুসারে এই স্কুলের নাম হয় জে সি হাইস্কুল। গোপালগঞ্জ জেলায় আসার আগে এটি একসময় যশোর জেলার অন্তর্গত ছিল। মুক্তিযুদ্ধের সময় কাশিয়ানীতে গুরুত্বপূর্ণ বেশ কয়েকটি অপারেশন পরিচালিত হয়।

**ওড়াকান্দি :** কাশিয়ানী থানাব একটি ইউনিয়ন ২৩°২১′ উত্তর অক্ষাংশ এবং ৮৯°৪৯′ পূর্ব দ্রাঘিমাংশে এর অবস্থান। ওড়াকান্দি মিড হাই স্কুল (১৯০৮) এ-অঞ্চলের প্রাচীন শিক্ষা-প্রতিষ্ঠান। এই স্কুলের প্রতিষ্ঠাতা ছিলেন ডাক্তার মিড নামের একজন খ্রিস্টান মিশনারি। ১৮৮০ সালে গুরুচাঁদ ঠাকুর এখানে যে পাঠশালা প্রতিষ্ঠা করেন তাই পরবর্তীতে হাইস্কুলে রূপান্তরিত হয়। নমঃশূদ্রসহ নিম্নবর্গের উত্থানের কেন্দ্রীয় চরিত্র লাভ করে। এই গ্রামের ভীষ্মদেব দাস নিম্নবর্গের প্রতিনিধি হিসাবে প্রথম বাংলার আইন পরিষদে প্রবেশ করেন নমঃশূদ্র সমাজের প্রথম দুই ব্যারিস্টার পি. আর. ঠাকুর ও সুরেশ বিশ্বাস (কবি) এই গ্রামের সন্তান। ড. ভগবতী প্রসন্ন ঠাকুর বিলেতে পি.এইচডি করেন। অমূল্য দাশ বিলেত ফেরত ইঞ্জিনিয়ার। এখানে অস্ট্রেলিয়ান ব্যাপ্টিস্ট মিশন আছে। ব্যাপক সংখ্যক শিক্ষিত নমঃশূদ্র হিন্দু এই ইউনিয়নে বাস করে। শ্রীশ্রী হরিচাঁদ ঠাকুরের লীলাক্ষেত্র এবং মতুয়া সম্প্রদায়ের মহাতীর্থ হিসেবে সনাতন ধর্মাবলম্বীদের কাছে এটি পবিত্র স্থান। প্রায় দুইশত বছর আগে ১২১৮ বঙ্গাব্দের ফাল্গুন মাসে ওড়াকান্দির পার্শ্ববর্তী সাফলিডাঙ্গা গ্রামে শ্রীশ্রী হরিচাঁদ ঠাকুর জন্মগ্রহণ করেন। ডাক্তার মিড মিশনারি ছেড়ে হরিচাঁদ ঠাকুরের পুত্র দেব ঠাকুরের শিষ্যত্ব গ্রহণ করেন এবং শ্রীধাম ওড়াকান্দি প্রতিষ্ঠা করার ক্ষেত্রে পৃষ্ঠপোষকতা করেন। হিন্দু-মুসলিম নির্বিশেষে সকল ধর্মের লোক এই মতুয়া ধর্মালোন্দলনে শরিক হন। মুক্তিযুদ্ধের সময় দক্ষিণাঞ্চলের শরণার্থীরা এখানে এসে আশ্রয় নিত। বৃহত্তর ফরিদপুর জেলার মুক্তাঞ্চলের হেডকোয়ার্টার ছিল এই ওড়াকান্দি গ্রামে। এখানে একটি ট্রেনিংক্যাম্প ছিল, যাঁর নেতৃত্বে ছিলেন নূব মুহম্মদ ক্যাপ্টেন বাবুল (ফরিদপুর)।

**রামদিয়া :** বেথুড়ি ইউনিয়নের অন্তর্গত একটি প্রসিদ্ধ গ্রাম। ১৯৪২ সালে এখানে

বৃহত্তর ফরিদপুর জোর দ্বিতীয় কলেজ প্রতিষ্ঠিত হয়। চন্দ্রকান্ত বসু (চন্দর বোস) প্রতিষ্ঠিত শ্রীকৃষ্ণ কলেজ এখন জাতীয়কৃত। এলাকার শিক্ষাবিস্তারে এই কলেজের ব্যাপক ভূমিকা রয়েছে।

**সাজাইল :** কাশিয়ানী থানার একটি গ্রাম ও ইউনিয়ন। ১৯৩০ সালে এখানে স্থাপিত হয় গোপীমোহন উচ্চবিদ্যালয়। শিক্ষাদীক্ষায় এ অঞ্চল তাই যথেষ্ট উন্নত।

**সিঙ্গা :** কৈলাসচন্দ্র চকমোহন উচ্চ বিদ্যালয় ১৯৪৩ সালে প্রতিষ্ঠিত হয়।

নড়াইলের জমিদারের নায়েবকে পিটিয়ে মেরে ফেলা হয়।

**কোটালীপাড়া :** গোপালগঞ্জ জেলার একটি থানা। এটির অবস্থান ঘাঘরনদের তীরে। ২২°৫৯′ উত্তর অক্ষাংশ এবং ৯০°০০′ পূর্ব দ্রাঘিমাংশ জুড়ে কোটালীপাড়া অবস্থিত। এখানে যে ফোর্ট-এর ভগ্নাবশেষ এখনো দেখা যায়, তার দেয়াল ৩০ ফুট উঁচু এবং দুই থেকে আড়াই মাইল লম্বা। এই ফোর্ট বা কোর্ট থেকেই এর নাম কোটালীপাড়া হয়েছে বলে জনশ্রুতি রয়েছে। কবি সুকান্ত ভট্টাচার্যের পৈতৃক ভিটা রয়েছে থানা সদরের পাশে ঊনাশিয়া গ্রামে। ষোড়শ শতকের কবি কৃষ্ণনাথ সার্বভৌম, সংস্কৃত কবি হরিদাস সিদ্ধান্ত মহাবাগীশ, মহামহোপাধ্যায় রামনাথ সিদ্ধান্ত পঞ্চানন, ড. কালীপদ তর্কাচার্য, কথাসাহিত্যিক রমেশচন্দ্র সেন প্রমুখ খ্যাতিমানদের বাস এই কোটালীপাড়ায়। কোটালীপাড়া ফোর্টের পার্শ্বেই দ্বিতীয় চন্দ্র গুপ্ত এবং স্কন্ধ গুপ্তের শাসনামলের স্বর্ণমুদ্রা পাওয়া গেছে। গুপ্ত আমলের কিছু তাম্রফলকও এখানকার ঐতিহাসিক নিদর্শন। কবি ও সাংবাদিক দীপঙ্কর গৌতম জানান যে,

> 'এই গোপালগঞ্জেরই কোটালীপাড়া একসময় বঙ্গের রাজধানী ছিলো। এ কারণে শিল্প-সংস্কৃতির প্রসার সেখানেই সম্ভবত বেশি ঘটেছিল। ষোড়শ শতকের কবি ও সংস্কৃত সাহিত্যের কবিদের অন্যতম এবং সেবা কাব্যগ্রন্থ ললিত লবঙ্গলতা কাব্যের কবি কৃষ্ণনাথ সার্বভৌম এখানেই জন্মেছিলেন। উক্ত কাব্যের একটি কপি এখনো লন্ডন মিউজিয়ামে সংরক্ষিত অবস্থায় আছে। তিনি বিয়ে করেছিলেন সংস্কৃতভাষার অন্যতম মহিলা কবি সরস্বতী দেবীকে। এখানেই জন্মেছিলেন সংস্কৃত সাহিত্যের মহাকবিদের একজন কবি হরিদাস সিদ্ধান্ত মহাবাগীশ। তিনি মহাকবি কালিদাসের অসমাপ্ত কাব্যগ্রন্থগুলো সমাপ্ত করেছিলেন।'[১৭]

শ্রীনগেন্দ্রনাথ বসুর 'বাংলা বিশ্বকোষ' গ্রন্থ থেকে জানা যায়–

বাঙ্গালাবিভাগের ফরিদপুর জেলার অন্তর্গত একটী পরগণা। ইহার মধ্যে ৭২টি গ্রাম ৭৪টী কিস্মত আছে। দশশালা বন্দোবস্তকালে ইহার সদরজমা ২২০০ টাকা ধার্য্য করা হয় পাশ্চাত্য বৈদিকগণের চৌদ্দটী সমাজের মধ্যে একটী এখানে। ইহার মধ্যে ঘর্ঘরনদ নামে একটী নদ প্রবাহিত। ইহার ভূতত্ত্ব পর্যালোচনা করিলে বোধ হয়, ৫/৬ শতবর্ষ পূর্বে এই স্থান নদীময় ছিল। মনসামঙ্গরের বিজয় গুপ্তের বাটীর বর্ণনায় আছে—

পশ্চিমে ঘর্ঘরনদ পূর্বে ঘন্টেশ্বর
মধ্যে ফুল্লশ্রী গ্রাম পণ্ডিতনগর॥

সম্প্রতি কোটালীপাড়ের পশ্চিমাংশে ঘর্ঘরনদের রেখামাত্র আছে। ঘর্ঘরনদের পাড় হইতে ফুল্লশ্রী গ্রাম প্রায় ৪॥ ক্রোশ পূর্বে। ইহাতে অনুমিত হয়, তৎকালে কোটালীপাড়া ঘর্ঘরনদের গর্ভাশয়ী ছিল। মহাবিষুবসংক্রান্তি দিনে ইহার পাড়ে একটী মেলা হয়। অনেক স্ত্রীলোক আসিয়া স্নান করে। প্রচার আছে, এক সন্ন্যাসী

বর দিয়েছেন যে, অপুত্রক স্ত্রী হইলে মহাবিষুবসংক্রান্তি দিনে এইখানে স্নান করিলে ও গঙ্গাপূজা করিলে তাহার সন্তান হইবে।[১৮]

গোপালগঞ্জ সদর থেকে ২৪ কিলোমিটার পূর্বে এই থানা সদর অবস্থিত। আগে নৌকাই ছিল একমাত্র বাহন। এখন গোপালগঞ্জ থেকে সরাসরি এবং মাদারীপুর জেলার রাজৈর থানা সদর থেকে সরাসরি সড়ক যোগাযোগ স্থাপিত হয়েছে। গোটা কোটালীপাড়া এখনো বিল অঞ্চল। কান্দির বিল, রাড়ির বিল, বাঘিয়ার বিল এ-থানার বিখ্যাত বিল। অত্যন্ত অনুন্নত এ-এলাকায় বেশ কয়েকটি উল্লেখযোগ্য হাটের মাধ্যমে ব্যবসা-বাণিজ্য চলে। সপ্তাহে দু-বার বসা এই হাটগুলোর মধ্যে উল্লেখযোগ্য হল ঘাঘর, সিকির বাজার, রাধাগঞ্জ, ডুমুরিয়া, পিঞ্জুরী, কালীগঞ্জ ও ভাঙ্গারহাট। এ থানায় বর্তমানে পাঁচটি কলেজ— শেখ লুৎফর রহমান সরকারি কলেজ (কোটালীপাড়া), কাজী মন্টু ডিগ্রি কলেজ (ভাঙ্গার হাট), রামশীল ইউনিয়ন কলেজ (রামশীল ধারাবাসাইল শেখ হাসিনা কলেজ ও শেখ রাসেল কলেজ (কলাবাড়ি)। কোটালীপাড়া অঞ্চলেই গড়ে উঠেছিল বিখ্যাত 'হেমায়েত বাহিনী'। এই অঞ্চলকে পাকিস্তানি হানাদার বাহিনীর হাত থেকে মুক্ত করার সাহস ও সাফল্যের স্বীকৃতি হিসেবে হেমায়েত বাহিনীর অধিনায়ক হেমায়েত উদ্দীন 'বীরবিক্রম' খেতাবে ভূষিত হয়েছিলেন।

**কুশলা :** কোটালীপাড়া থানার একটি ঐতিহাসিক গ্রাম। কোটালীপাড়ার কোতোয়াল সাবি খাঁ এসে এই গ্রামে পত্তনি গড়েন। এই গ্রামের জন্মগ্রহণকারী বিশিষ্ট সংস্কৃতিকর্মী, ফরিদপুর সাহিত্য ও সংস্কৃতি উন্নয়ন সংস্থার সাধারণ সম্পাদক আবু সুফিয়ান চৌধুরী কুশল এলাকায় প্রচলিত জনশ্রুতি থেকে জানান যে, এ এলাকায় ছিল তথাকথিত বর্ণহিন্দুর বসবাস। লোকনাথ পণ্ডিত নামে সাবি খাঁর এক বন্ধু এই বাড়িতে এসে গোমাংস রন্ধনের ঘ্রাণ পাওয়ায় তিনি জাত হারিয়েছেন বলে মনে করেন এবং স্বেচ্ছায় ইসলামধর্ম গ্রহণ করেন। এই লোকনাথ পণ্ডিতের বংশধররাই সম্ভবত এই এলাকার অধিকাংশ মুসলিম। অধ্যাপক মহেন্দ্রনাথ বিশ্বাস জানান, কুশলা এবং গোবরার মুসলমান চৌধুরীরা ব্রাহ্মণ ছিল।[১৯] নদীয়ার 'কুশ' নামক গ্রাম থেকে লোকনাথ পণ্ডিত এসেছিলেন বলে এই গ্রামের নাম হয়েছে কুশলা। সাবি খাঁ-র দূর্গের ভগ্নাবশেষ এখনো এই গ্রামে রয়েছে। এই গ্রামে মুক্তিযুদ্ধের একটি ক্যাম্প ছিল।

**রামশীল :** কোটালীপাড়ার একটি ইউনিয়নের নাম। হেমায়েত বাহিনীর সবচেয়ে বড় সম্মুখযুদ্ধ এই গ্রামের বালাবাড়িতে সংঘটিত হয়েছিল। এই যুদ্ধে হেমায়েত আহত হন। তাঁর চোয়ালে গুলির আঘাতের ক্ষত এখনো বিদ্যমান।

**মুকসুদপুর :** এটি একটি থানাসদর। গোপালগঞ্জ জেলার এই থানা সদরটি টেংরাখোলা ইউনিয়নে অবস্থিত। ২৩°১৯' উত্তর অক্ষাংশ এবং ৮৯°৫২' পূর্ব দ্রাঘিমাংশে এর অবস্থান। থানা পরিষদ হিসেবে মুকসুদপুর নামটি স্বীকৃতি হলেও এর অবস্থান টেংরাখোলা বাজারে। ১৯১৪ সালে ১৬ সেপ্টেম্বর টেংরাখোলা মৌজায় আজকের স্থানে মুকসুদপুর থানাকে স্থাপনের জন্য তারকাটার বাউন্ডারি করা হয়। তারপর ১৯২২-২৪ অর্থবৎসরে মুকসুদপুর থানা ভবন ও নির্মিত হয়। পরবর্তীতে টেংরাখোলায় হাসপাতাল, ডাকঘর, সাবরেজিষ্ট্রি অফিস নির্মিত হয়। পার্শ্ববর্তী চণ্ডিবর্দী ও গোপীনাথপুরে অন্যান্য অফিস-আদালত ভবন নির্মিত হয়। মুকসুদপুর থানা একসময় যশোর জেলার অন্তর্গত ছিল। মুকসুদপুর ভেঙেই কাশিয়ানীর জন্ম।

মুকসুদপুর থানা সদর থেকে তিন কিলোমিটার পশ্চিমে কদমপুর মৌজার তৎকালীন নড়াইলের জমিদার বাবু রতনকুমার একটি পুলিশ ক্যাম্প স্থাপন করেন তাঁর কাচারি বাড়িতে। ব্রিটিশ রাজত্বে ১৯০৫ সালে বঙ্গভঙ্গ ও ১৯১১ সালে বঙ্গভঙ্গ রদ হয়ে যাওয়ায় জমিদার রতন বাবু তাঁর কাচারি বাড়ির পুলিশ ক্যাম্পকে পূর্ণাঙ্গ থানায় পরিণত করবার জন্য কলকাতার সচিবালয় বা লাটভবন রাইটার্স বিল্ডিং-এর উচ্চপদস্থ রাজকর্মচারী জনাব মোকসেদ আলী সাহেবের সার্বিক সহযোগিতা পান। বিনিময়ে জমিদার তার কদমপুর পুলিশ ক্যাম্পকে নতুন নামকরণ করেন মোকসেদপুর থানা। যার সংশোধিত এবং বিবর্তিত রূপ মুকসুদপুর থানা। আজও অনেক জায়গায় মোকসেদপুর নামটি ব্যবহার করা হয়। মুকসুদপুরের পাশ দিয়ে বয়ে গেছে কুমারনদ। পলি জমে এটি এখন অনাব্য এবং মৃতপ্রায়। ব্রিটিশ আমলে এ এলাকায় নীলচাষ হতো।

বর্তমানে মুকসুদপুর ১৭টি ইউনিয়ন সমন্বয়ে গঠিত। এখানে ২৭০টি গ্রামের মোট জনসংখ্যা ২,৬৯,৪৮৯ জন। এলাকার অধিকাংশ লোকই হিন্দু নমঃশূদ্র সম্প্রদায়ের। জলিরপাড় ইউনিয়নে বেশ কয়েকটি খ্রিস্টান মিশন রয়েছে। বিখ্যাত ইতিহাসবেত্তা, 'হিস্টরি অব বেঙ্গল'-এর রচয়িতা এবং ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য ড. রমেশচন্দ্র মজুমদার এ-থানার খান্দারপাড় গ্রামে জন্মগ্রহণ করেন। বিশিষ্ট ইতিহাসবেত্তা অধ্যাপক এ এফ সালাউদ্দিন আহমদের বাড়ি এই থানায়। বিশিষ্ট রাজনীতিক পূর্ববঙ্গের যুক্তফ্রন্ট সরকারের পূর্ত ও যোগাযোগ মন্ত্রী (১৯৫৫-১৮৫৬) আবদুস সালাম খান (১৯০৬-১৯৭২) এ-থানার বেজড়া গ্রামে জন্ম নেন। মুক্তিযুদ্ধের এখানকার ভূমিকাও ছিল উল্লেখযোগ্য। বিশেষ করে দিগনগর ব্রিজ অপারেশন, সিন্দিয়াঘাট অপারেশন এখানকার ঐতিহাসিক ঘটনা হিসেবে পরিগণিত। পূর্ব বাংলার প্রাদেশিক স্বাস্থ্যমন্ত্রী ভবানীশংকর বিশ্বাসের বাড়ি এই থানার মাঝিগাতি গ্রামে।

**দিগনগর :** দিগনগর ইউনিয়নের উপর দিয়েই গেছে ঢাকা-গোপালগঞ্জ সড়ক। এটি মুকসুদপুর থানার অন্তর্গত। ভাঙ্গা থানাসদর থেকে দশ কিলোমিটার দক্ষিণে এর অবস্থান। কুমাবনদের উপর দিয়ে যেতে সড়কপথে একটি সেতু আছে যা দিগনগর সেতু হিসেবে পরিচিত। এখানে একটি হাইস্কুল, বাজার, ডাকঘর ও পুলিশ ক্যাম্প আছে। এই দিগনগরের রাজাকার ও পাকবাহিনীর বিরুদ্ধে তিনদিনব্যাপী এক যুদ্ধ হয়।

**জলিরপাড় :** জলিরপাড় হচ্ছে একসময়ের বিখ্যাত নৌবন্দর। মাদারীপুর বিলরুট ক্যানেলের উত্তরপাড়ে অবস্থিত। টেকেরহাট থেকে ছয় কিলোমিটার পশ্চিমে যেখানে এসে এই কাটাখাল দক্ষিণদিকে মোড় নিয়েছে, তার উত্তরেই জলিরপাড় বন্দর ও বাজার। এখানে একটি স্কুল আছে 'জলিরপাড় কলিগ্রাম মুকুন্দবিহারী মল্লিক উচ্চবিদ্যালয়' (১৯৩৯) নামে নমঃশূদ্র সমাজের প্রথম মন্ত্রী তৎকালীন মন্ত্রী মুকুন্দবিহারী মল্লিকের নামে এই স্কুল প্রতিষ্ঠিত হয়। সম্প্রতি একটি কলেজ স্থাপিত হয়েছে 'বঙ্গরত্ন ডিগ্রি কলেজ' নামে। কলেজটির অবস্থান কলিগ্রামে। খালের দক্ষিণপাড়েও রয়েছে বর্ধিষ্ণু গ্রাম এবং কুটিরশিল্পের জন্যে বিখ্যাত স্থান। এখানে গহনাশিল্পের উৎপাদন ও বিপণনের জন্য 'ব্রোঞ্জপট্টি' নামে একটি বাজার সৃষ্টি হয়েছে। দেশে উৎপাদিত নকল গহনার (ইমিটেশন) একটি বড় অংশ উৎপাদিত হয় এখানে। জলিরপাড়ের চান্দার বিলে পিট কয়লা পাওয়া যায়।

**বানিয়ারচর:** জলিরপাড় ইউনিয়নের মধ্যে জলিরপাড় বন্দরের দক্ষিণপাড়ে,

ব্রোঞ্জপট্টির পশ্চিমপার্শ্বে এর অবস্থান। বানিয়ারচর গ্রামটি খ্রিস্টান-অধ্যুষিত। এখানে দুইটি বৃহৎ গির্জা রয়েছে। কেলগ মুখার্জি মেমোরিয়াল সেমিনারির অবস্থান এখানেই। ঐতিহ্যবাহী খ্রিস্টানধর্মীয় প্রতিষ্ঠানের জন্যে বানিয়ারচর দেশের বাইরেও পরিচিতি অর্জন করেছে। মিশনের মধ্যে একটি স্কুল ও একটি উন্নত হাসপাতাল রয়েছে। এখানে মুক্তিযোদ্ধাদের চিকিৎসা করা হতো। মুক্তিযুদ্ধের সময় এই খ্রিস্টান মিশন পাকবাহিনীর আক্রমণের শিকার হয়।

**ননীক্ষীর:** মুকসুদপুর জেলাব একটি ইউনিয়ন। বনগ্রাম, গোয়ারগ্রাম, ভাটরা, মহিতলী, নওখণ্ডা, পাথরঘাটা ও ননীক্ষীর গ্রাম নিয়ে এই ইউনিয়ন গঠিত। ননীক্ষীর গ্রামে একটি প্রাচীন মন্দির রয়েছে। মন্দিরের অভ্যন্তরে পোড়ামাটির মূর্তি পাওয়া গেছে। প্রত্নতাত্ত্বিক নিদর্শন হিসেবে এসব মূর্তি মূল্যবান। এলাকাবাসীর ধারণা যে, এই মন্দির ও মূর্তির বয়স প্রায় পাঁচশত বছর।

**টুঙ্গিপাড়া:** এটি পাটগাতী ইউনিয়নের অন্তগর্ত একটি গ্রাম। বর্তমানে টুঙ্গিপাড়া একটি থানাসদর। ১৯৪৬ সালে এখানে প্রতিষ্ঠিত হয় গিমাডাঙ্গা টুঙ্গিপাড়া উচ্চ ইংরেজি বিদ্যালয়। ১৯৬৬ সালে গিমাডাঙ্গা আইডিয়াল জুনিয়র হাইস্কুল প্রতিষ্ঠিত হয়। শিক্ষাবিস্তারে এ স্কুলদুটিব ব্যাপক ভূমিকা রয়েছে। বর্তমানে এখানে একটি কলেজ রয়েছে, যার নাম শেখ মুজিবুর রহমান মহাবিদ্যালয়। জাতির জনক বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমান (১৯২০-১৯৭৫) এই গ্রামে জন্মগ্রহণ করেন। ১৯৭৫ এর পনেরই আগস্ট সপরিবারে হত্যা করে খুনীরাই তাঁর মরদেহ এখানে সমাহিত করে। তাঁর জন্মদিনে (১৭ মার্চ) এই স্থান উৎসবে পরিণত হয়। তাঁর মহাপ্রয়াণ দিনে জাতীর শোকদিবসের মূল অনুষ্ঠান এখানে পালিত হয়। এটি এখন বাঙালির তীর্থস্থানে পরিণত। প্রাক্তন প্রধানমন্ত্রী শেখ হাসিনা (১৯৪৫) এবং প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী শেখ ফজলুল করিম সেলিমের স্থায়ী বসবাস এই টুঙ্গিপাড়াতেই। টুঙ্গিপাড়ার পাশেই বিখ্যাত পাটগাতী বন্দর। প্রধানমন্ত্রী শেখ হাসিনা-র এক স্মৃতিমূলক রচনায় টুঙ্গিপাড়ার চমৎকার বর্ণনা পাওয়া যায়—

> নদীব (বাইগার) পাড় ঘেঁষে কাশবন, ধান-পাট-আখ ক্ষেত, সারিসারি খেজুর, তাল-নারকেল-আমলকি গাছ, বাঁশ-কলাগাছের ঝাড়, বুনো লতা-পাতার জংলা, সবুজ ঘন ঘাসেব চিকন লম্বা সতেজ ডগা। শালিক-চড়ুই পাখিদের কলকাকলি, ক্লান্ত দুপুরে ঘুঘুর ডাক। সব মিলিয়ে ভীষণ বকম ভালোলাগার একটুকরো ছবি যেন! আশ্বিনের এক সোনালি রোদ্দুব ছড়ানো দুপুরে এই টুঙ্গিপাড়া গ্রামে আমার জন্ম। গ্রামের ছায়ায় ঘেরা, মায়ায় ভরা প্রাকৃতিক সৌন্দর্য ও শান্ত নিরিবিলি পরিবেশ এবং সরল-সাধারণ জীবনের মাধুর্যের মধ্য দিয়ে আমি বড় হয়ে উঠি।
>
> আমাদেব বসতি প্রায় দুশো বছরেব বেশি হবে। সিপাহি বিপ্লবের আগে তৈরি করা দালান-কোঠা এখনও রয়েছে। আমাদেব আত্মীয়-স্বজনরা সেখানে বসবাস করেন। তবে বেশিব ভাগ ভেঙে পড়েছে, সেখানে সাপের আখড়া। নীলকব সাহেবদের সঙ্গে আমাদের পূর্বপুরুষদের অনেক গোলমাল হতো। মামলা-মোকদ্দমা হয়েছে। ইংবেজ সাহেবদের সঙ্গেও গণ্ডগোল লেগেই থাকতো। একবার এক মামলায় এক ইংরেজ সাহেবকে হাবিয়ে জরিমানা পর্যন্ত কবা হয়েছিল। ইতিহাসের নীরব সাক্ষী হয়ে সেই ভাঙা দালান এখনও বিধ্বস্ত অবস্থায় রয়েছে। ১৯৭১ সালে বাংলাদেশের মুক্তিযুদ্ধের সময় পাকসেনাবাহিনী ঐ দালানের ওপর হামলা চালিয়েছিলো। আমার দাদা-দাদীকে রাস্তায় বসিয়ে রেখে আগুন

জ্বালিয়ে পুড়িয়ে দিয়েছিলো।

*　　　　*　　　　*

আমার দাদার একটি বড় নৌকা ছিলো, যার ভেতরে দুটো ঘর ছিলো। জানালাও ছিলো বড় বড়। নৌকার পেছনে হাল, সামনে দুই দাঁড় ঘেরা গ্রাম দেখতে আমার বড় ভালো লাগতো। ১৯৭১-এর মুক্তিযুদ্ধের সময় সেই নৌকা ভেঙে নষ্ট হয়ে যায়। শৈশবের ফেলে আসা সেই গ্রাম আমার কাছে এখনও যেন সুভাষিত ছবির মতো। আমার বাবার জন্মস্থানও টুঙ্গিপাড়ায়। তিনি এখন ঐ গ্রামের মাটিতেই ছায়াশীতল পরিবেশে ঘুমিয়ে আছেন। তার পাশেই আমার দাদা-দাদীর কবর। যারা আমার জীবনকে অফুরন্ত স্নেহমমতা দিয়ে ভরিয়ে তুলেছিলেন, আজ আমার গ্রামের মাটিতেই তারা মিশে আছে। ১৯৭৫-এর ১৫ই আগস্ট ঘাতকের নির্মম বুলেটে আমার মা, বাবা, ভাই ও আত্মীয়-পরিজন অনেককে হারাই। দেশ ও জাতি হারায় তাদেব বেঁচে থাকার সকল সম্ভাবনা, আশা-আকাঙ্ক্ষার স্বাধীন সত্তা বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমানকে। ঘাতকের দল বাংলার প্রাণকেন্দ্র ঢাকা থেকে সরিয়ে সেই মহাপুরুষকে নিভৃতে পল্লীর মাটিতেই কবর দিয়েছে। ইতিহাসের পাতা থেকে তাঁকে মুছে ফেলার ব্যর্থ প্রয়াস চালিয়েছে— কিন্তু পেয়েছে কি?[২০]

**বর্ণি :** টুঙ্গিপাড়া থানার একটি গ্রাম ও ইউনিয়ন। এই গ্রামে ষাট দশকের অন্যতম কবি আবুল হাসানের (১৯৪৭-১৯৭৫) জন্ম। এটি তাঁর মাতুলালয়। বর্ণি বিখ্যাত তার বিশাল বিল বা বাওড়ের জন্যে। বর্ণিত বাওড় দক্ষিণাঞ্চলের মধ্যে সবচেয়ে বড় বাওড় হিসেবে স্বীকৃত। মুক্তিযুদ্ধের সময় আশেপাশের মানুষের আশ্রয়স্থল ছিল এই বর্ণি বাওড়।

**খ. ১৯৪৭-পূর্ব প্রতিরোধের ঐতিহ্য :**

জেলা হিসেবে মর্যাদা পেয়েছে গোপালগঞ্জ ১৯৮৪ সালে। এর আগে মাদারীপুর মহকুমা ও তার আগে ফরিদপুর মহকুমা ও জেলার অন্তর্গত ছিল। ফরিদপুর জেলাভিত্তিক আন্দোলন-সংগ্রামে ও প্রতিবাদ-প্রতিরোধে বর্তমান গোপালগঞ্জ ভূখণ্ডের রাজনীতিবিদ ও সাধারণ মানুষের সময়োপযোগী ভূমিকা বরাবরই ছিল গৌরবজনক। এ-জেলার কোটালীপাড়ার সভ্যতা অনেক প্রাচীন। এটি ছিল দুর্গনগরী। একসময়ে বঙ্গের রাজধানী ছিল এই কোটালীপাড়ায়। ভৌগোলিক পরিবেশগত দিক থেকে এই জেলা ছিল জঙ্গলাকীর্ণ জলাভূমি। এই প্রতিকূল প্রতিবেশের সঙ্গে সংগ্রাম করেই এখানে বসতি স্থাপন করে নমঃশূদ্র হিন্দুরা। ফরিদপুরের ইতিহাসবেত্তা অধ্যাপক আ ন ম আবদুস সোবহান জানিয়েছেন—

> 'পুণ্ড্র' নামে এক অনার্য জাতি আর্যাধিকারের পূর্বে সমুদ্রকূলবর্তী বঙ্গের অধিবাসী ছিল। এই পুণ্ড্রদের অধঃস্তন পুরুষ হচ্ছে বর্তমানকালের নমঃশূদ্র সমাজ। মি. ফকস পৌণ্ড্র, ক্ষত্রিয় ও নমঃশূদ্রদিগকে আদিম জাতির অন্তর্ভুক্ত বলে উল্লেখ করেছেন। এই প্রাচীন জাতি এখনো ফরিদপুরে বসবাস করে আসছে। গোপালগঞ্জ জেলায় এদের আধিক্য দেখা যায়।[২১]

এই হিন্দুরাই জঙ্গল কেটে এ-অঞ্চলকে বাসযোগ্য করে তোলে। কৃষিকাজ এবং মাছধরার মাধ্যমেই এরা জীবিকা নির্বাহের পথ খুঁজে নেয়। রাজনৈতিক প্রতিরোধ, প্রতিবাদ ও সংগ্রামের পাশাপাশি এই অঞ্চলের মানুষের নিরন্তর প্রতিরোধ তাই প্রাকৃতিক প্রতিকূলতার বিরুদ্ধেও। ১৮৭৩ সালে তথাকথিত উচ্চ বর্ণের বিরুদ্ধে নমঃশূদ্রদের

বয়কট আন্দোলন এই গোপালগঞ্জেই সবচাইতে জঙ্গীরূপ ধারণ করেছিল।

**জেলার প্রথম প্রতিরোধ :** এই অঞ্চলে প্রথম রাজনৈতিক প্রতিরোধের ঘটনা সম্রাট নসরৎ শাহের আমলে। আলাউদ্দিন হোসেন শাহের মৃত্যুর পর তাঁর পুত্র নাসিরউদ্দীন নসরৎ শাহ বাংলার সিংহাসন আরোহণ করেন। মোঘল সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা বাবরের সঙ্গে নসরৎ শাহের যুদ্ধ হয়। এই যুদ্ধে বাবরের সন্ধিপ্রস্তাব নসরৎ শাহ মেনে নিলে যুদ্ধ থেমে যায়। কিন্তু বাবর প্রশংসা করেন বাঙালিদের কামান চালনার। গঙ্গানদী ও ঘর্ঘরানদের তীরে এই যুদ্ধ সংগঠিত হয়েছিল বলে প্রমাণ পাওয়া যায়। ঘর্ঘরানদই বর্তমানে কোটালীপাড়ার পশ্চিমপাশ দিয়ে বয়ে যাওয়া ঘাঘরনদ। নসরৎ শাহের আমলে দক্ষিণাঞ্চলে পর্তুগিজদের আক্রমণ ও লুটতরাজ বৃদ্ধি পায়। গোপালগঞ্জের গণমানুষকে সঙ্গে নিয়ে নসরৎ শাহ পর্তুগিজদের অত্যাচার মোকাবেলা করেছিলেন।

সম্রাট আওরঙ্গজেবের অধীনে ১৭৪০ সালে বাংলার সুবেদার নিযুক্ত হন আলিবর্দি খান। তিনি সাবি খাঁ নামে এক ব্যক্তিকে কোতোয়াল হিসেবে নিয়োগ করেছিলেন। অনেকের ধারণা, এই কোতোয়াল শব্দ থেকেই কোটালীপাড়ার নামকরণ। কিন্তু কোটালীপাড়ার নামকরণ হয়েছে আরো প্রায় হাজার বছর আগে থেকেই। তাই এই অনুমান ধোপে টেকে না।

ব্রিটিশ আমলের শুরুতেই এই অঞ্চলে সন্ন্যাসী বিদ্রোহ ও ফকির বিদ্রোহ দানা বেঁধে ওঠে। মাদারীপুর মহকুমা ও গোয়ালন্দ মহকুমায় সন্ন্যাসী ও ফকিরদের কিছু আখড়া ছিল। মাদারীপুর মহকুমার অন্তর্গত কোটালীপাড়া ও গোপালগঞ্জ অঞ্চলেও কিছু আখড়া ছিল বলে অনুমান করা যায়। ইংরেজদের বিরুদ্ধে প্রথম সরব প্রতিবাদ করেন সৈয়দ নিসার আলী ওরফে তিতুমীর (১৭৮২-১৮১১)। ফরিদপুর জেলায় তিতুমীরের অনেক শিষ্য ও অনুসারী ছিল।

**ফরায়েজি আন্দোলন :** এই জেলায় সবচেয়ে ঐতিহ্যবাহী আন্দোলন হলো ফরায়েজি আন্দোলন। হাজি শরীয়তুল্লাহ (১৭৮১-১৮৪০) ছিলেন ওহাবি মন্ত্রে দীক্ষিত। তাঁর ওহাবি আন্দোলন রূপ নেয় ফরায়েজি আন্দোলনে। শরীয়তুল্লাহর নীতি ছিল, ইসলাম ধর্ম অনুসারে কোরান ও হাদিসের নির্দেশাবলি সমাজে প্রতিষ্ঠা করা। ইসলাম-বিরোধী রীতিনীতি পরিহার করে ফরজ আদায়ের মাধ্যমে প্রকৃত মুসলমান গড়ার আন্দোলন-ই ফরায়েজি আন্দোলন। তখনকার মুসলিমরা অধিকাংশই ছিলেন নও-মুসলিম। শরীয়তুল্লাহর আন্দোলন ধর্মীয় গণ্ডি পেরিয়ে সামাজিক আন্দোলনে পরিণত হয়। এটি কার্যত ব্রিটিশ শাসকদের বিরুদ্ধে একটি চ্যালেঞ্জ হয়ে দাঁড়ায়। শরীয়তুল্লাহর বাড়ি মাদারীপুর মহকুমার শামাইল (শিবচর থানা) গ্রামে। তাঁব পিতার নাম আব্দুল জলিল তালুকদার। শরীয়তুল্লাহকে অসংখ্যবার গ্রেফতার করা হয়। শরীয়তুল্লাহর মৃত্যুর পরে তাঁর পুত্র মহসিন উদ্দিন আহমেদ ওরফে দুদুমিয়া (১৮১৯-১৯৬০) এই আন্দোলনকে এগিয়ে নিয়ে চলেন। ১৮৪১ সালে ফরিদপুররের কানাইপুরে এবং ১৮ ৪২ সালে ফরিদপুরে জমিদারদের সঙ্গে ফরায়েজিদের যুদ্ধ হয়। এই ঘটনায় দুদুমিয়া-সহ ১১৭ জন গ্রেফতার হন। ইংরেজ আদালতে ২২ জনের সাতবছর করে জেল হয় এবং দুদুমিয়া ও বাকিরা মুক্ত হন। দুদুমিয়ার নেতৃত্বে হাজার হাজার লোক ফরায়েজি আন্দোলনে সামিল হয়।

**নীলবিদ্রোহ :** নীলচাষ-বিরোধী আন্দোলনের ঐতিহ্য রয়েছে গোপালগঞ্জবাসীরও।

এ অঞ্চলে নীলবিদ্রোহ শুরু হয়েছিল দুদুমিয়ার নেতৃত্বে। ১৮৪৬ সালে দুদুমিয়ার অনুচর কাদের বক্সের নেতৃত্বে মাদারীপুরের পাঁচচরে নীলকুঠিতে আক্রমণ ও অগ্নিসংযোগ করা হয়। নীলকুঠির কর্ণধর মি. ডানলপ পালিয়ে আত্মরক্ষা করেন। ১৮৫৭ সালে সিপাহি বিদ্রোহের সময় দুদুমিয়া গ্রেফতার হন এবং আলিপুর জেলে থেকে ১৮৫৯ সালে মুক্তি পেয়ে ঢাকা চলে আসেন। ১৮৬০ সালে ব্রিটিশ-বিরোধী এ নেতা মৃত্যুবরণ করেন।

ফরিদপুর জেলার ৫২টি নীলকুঠির প্রায় প্রত্যেকটিতেই স্থানীয় চাষীরা আক্রমণ করে। তাঁর সমর্থকরা পাঁচচর ছাড়াও বহু নীলকুঠিতে আক্রমণ করে। এসবের মধ্যে উল্লেখযোগ্য হলো কাশিয়ানীর ঘটনা। কাশিয়ানী থানার পাথরঘাটার মহিমচন্দ্র রায়ের নেতৃত্বে লোহাগড়ার মকিমপুর নীলকুঠি আক্রমণ হলে বন্দুকের গুলিতে তিনজন চাষি নিহত হয়। বিচারে মহিমচন্দ্র ও তাঁর সঙ্গীরা কারাভোগ করেন। এ-ধরনের আন্দোলনের ফলেই নীলচাষ স্বেচ্ছাধীন বলে স্বীকৃতি পেয়েছিল।

**ব্রিটিশ-বিরোধী আন্দোলন:** ব্রিটিশ-বিরোধী আন্দোলনের ধারায় (১৯০৬-১৯৪৭) যুগান্তর ও অনুশীলন পার্টির কর্মকাণ্ডেও এ জেলার অবদান ছিল। মাদারীপুর মহকুমায় (গোপালগঞ্জ-সহ) অনুশীলন সমিতির নেতা ছিলেন আশুতোষ কাহেলী, জীবন গুহঠাকুরতা, নলিনী ভট্টাচার্য, চিত্ত কাহেলী, ধীরেন আতর্থী ও সুবোধ রায়। ফরিদপুরের যুগান্তর দলের প্রধান ছিলেন ইশিবপুরের পূর্ণচন্দ্র দাস। এর সঙ্গে ছিলেন খালিয়ার (রাজৈর, মাদারীপুর) কালী ব্যানার্জি, কোটালীপাড়ার বিজয় চক্রবর্তী, পঞ্চানন চক্রবর্তী, বিজয়ানন্দ দত্ত, প্রফুল্ল চট্টোপাধ্যায়, দ্বারিকানাথ বারুরী, ফণিভূষণ মজুমদার (১৯০১-১৯৮১), অমলেন্দু দাসগুপ্ত, মুকুন্দলাল সরকার (১৯০৩-১৯৮০), ড. হারিপদ চক্রবর্তী, নলিনী গুহ, কেন্দুয়ার সন্তোষ দত্ত, প্রতাপচন্দ্র গুহরায়, সরমঙ্গলের হরিপদ দাস ও সুফী জোনাব আলী প্রমুখ বিপ্লবী।

মাত্র ১৮ বছর বয়সে ফাঁসির আদেশ বরণকারী বিপ্লবী নেতা ক্ষুদিরাম বসুর (১৯৮৯-১৯০৮) পৈতৃক বাড়ি মাদারীপুর মহকুমার (বর্তমান শরীয়তপুর) সখীপুর গ্রামে। তাঁর পিতার নাম ছিল ত্রৈলোক্যনাথ বসু। চাকরিসূত্রে তিনি মেদিনীপুরের বাসিন্দা। বাঘা যতীনের (যতীন্দ্রনাথ মুখোপাধ্যায়, ১৮৮০-১৯১৫) সহকর্মী ছিলেন ফরিদপুরেব মনোরঞ্জন, চিত্তপ্রিয় ও নীরেন্দ্র। বাঘা যতীনের ঘনিষ্ঠ সহকর্মী চিত্ত প্রিয় বলেশ্বরের ময়ূরভঞ্জের জঙ্গলে পুলিশের গুলিতে নিহত হন। অগ্নিযুগের বিপ্লবী সতীন্দ্রনাথ সেন ছিলেন যুগান্তর দলের প্রথম সারির নেতা। তাঁর বাড়ি কোটালীপাড়া থানার বাগান উত্তরপাড়া গ্রামে।

১৯১৪ সালে ফরিদপুর ষড়যন্ত্র মামলায় গ্রেফতার হয়ে ফরিদপুর জেলে আটকা পড়েন মাদারীপুরের বিপ্লবী পূর্ণচন্দ্র দাস। এসময় বিপ্লবী বাঘা যতীনের সহকর্মী মাদারীপুরের শহীদ চিত্ত প্রিয়ের ভাই কান্তি প্রিয়ের জেল-কর্তৃপক্ষের দুর্ব্যবহারের অজুহাত ধরে জেলারকে পিটানোর পরিকল্পনা করেন বিপ্লবী পূর্ণচন্দ্র দাস, সন্তোষ দত্ত ও তাঁদের সহকর্মীরা। জেলার উপেন মুখার্জি এই পরিকল্পনা শুনতে পেয়ে তাঁদের উপর সকল নির্যাতন বন্ধ করেন।

১৯২০ সালের দিকে অনুশীলন বিপ্লবী দলের তৎপরতা বৃদ্ধি পায়। তখন ফরিদপুরের শ্যামল ভট্টাচার্য ও তারাপদ লাহিড়ী, পালং-এ (শরীয়তপুর) হরিদাস বন্দ্যোপাধ্যায় ও প্রভাত চক্রবর্তী, ভোজেশ্বরের (শরীয়তপুর) মাখনলাল কর, ভাঙ্গায়

(ফরিদপুর) যতীন ভট্টাচার্য, রাজবাড়িতে নিরোধ দাস, পাংশায় সুরেন ঘোষ, কালুখালির নিরোদ সেন, কার্তিকপুরের জীবন ধোপা ও মাদারীপুরের শান্তি সেন ছিলেন সকল আন্দোলনের নেতৃত্বে। ১৯২১ সালে মাদারীপুরে অনুশীলন শিক্ষাশ্রম প্রতিষ্ঠা করে বাঙালি জাতীয়তাবাদী প্রেরণায় উদ্বুদ্ধকরণের উদ্যোগ নিয়েছেন বিলাসখান গ্রামের আশুতোষ কাহেলী, জীবন গুহঠাকুরতা প্রমুখ নেতা। ১৯২০ সালের মাঝামাঝি সময়ে মাদারীপুরে সন্তোষ ব্যানার্জি পিতার জমিদারি ছেড়ে যোগ দেন বিপ্লবী আন্দোলনে। ১৯৩০ সালে তিনি প্রথম কারারুদ্ধ হন। প্রায় আট বছর জেল খেটে মুক্তিলাভ করেন। কিছুদিন পরে আবার গ্রেফতার হন। সারা জীবনে প্রায় ত্রিশ বছর জেলে কাটানো এই বিপ্লবী বীর প্রতিটি জাতীয় আন্দোলনে সামনের কাতারে থাকেন। বাংলাদেশের কমিউনিস্ট পার্টির (সিপিবি) নেতা হিসেবে তিনি মৃত্যুবরণ করেছেন। একই সময়ে আরো যাঁরা বিপ্লবের অগ্নিমন্ত্রে দীক্ষা নেন, তাঁরা হলেন আশু ভরদ্বাজ, সত্য মৈত্র, সমর সিংহ, শান্তি সেন প্রমুখ। পাকিস্তান আমলে এঁরা সবাই বামপন্থী আন্দোলনে নেতৃত্ব দিয়েছেন। নেতাজি সুভাষচন্দ্র বসুর দেশত্যাগের পর ফরওয়ার্ড ব্লকের বিপ্লবী দল বেঙ্গল ভলান্টিয়ার্স, শ্রীসঙ্ঘ, আরএসপিআই প্রভৃতি সংগঠনের সঙ্গে মাদারীপুরের পূর্ণচন্দ্র দাস ও যতীন ভট্টাচার্যের শান্তিসেনাও সক্রিয় হয়ে ওঠে। এ-সময় এলাকার বিপ্লবী কর্মী বিজয় দত্ত ও শান্তিসেনার বেশ কিছু সদস্য গ্রেফতার হন।

**জেলার প্রথম শহীদ :** ব্রিটিশ-বিরোধী আন্দোলনের অংশ হিসেবে শরীয়তপুরে আংগারিয়ায় ডাকলুটের সিদ্ধান্ত হয়। এ সময় ল্যাজাবিদ্ধ হয়ে মৃত্যুবরণ করেন জ্যোতি নামের এক বিপ্লবী। ১৯৩৮ সালে ডাকলুটের অভিযোগে আন্দামানে নির্বাসিত হন মাদারীপুরের অনুকূল চ্যাটার্জি, যোগেশ চ্যাটার্জি, প্রফুল্ল চ্যাটার্জি প্রমুখ বিপ্লবী এঁদের মুক্তির দাবিতে বৃহত্তর ফরিদপুর এলাকা জুড়ে তীব্র আন্দোলন শুরু হয়। এবং এই দাবিতেই রাজবাড়ি দাদসী রেলস্টেশন এবং কোটালীপাড়ার সেটেলমেন্ট অফিস পুড়িয়ে দেয়া হয়। দুটি ঘটনার নেতৃত্বে ছিলেন কোটালীপাড়া থানার বান্ধাবাড়ি গ্রামের ধীরেন্দ্রনাথ বিশ্বাস। ধীরেন্দ্রনাথ বিশ্বাস-ই গোপালগঞ্জ জেলার প্রথম শহীদ।

**বামপন্থী আন্দোলন :** ১৯৪২ সালের পর থেকে এ অঞ্চলে মার্কসবাদী আন্দোলন বেশ চাঙ্গা হয়ে ওঠে। এ এলাকায় সন্তোষ ব্যানার্জি, আশু ভরদ্বাজ, সত্য মৈত্র, সমর সিংহ, শান্তি সেন, অরুণা সেন, উপেন সেন, কার্তিক বেদজ্ঞ, মিয়া মোহন, মৃণালকান্তি বারুরী, সত্যেন বারুরী, ওয়ালিউর রহমান লেবু মিয়া, কমলেশ বেদজ্ঞ, মোখলেছুর রহমান, আতিয়াব রহমান, চিত্ত ঘোষ, শওকত চৌধুরী, ডা রমানাথ বিশ্বাস, কানাইলাল গৌতম, নবেশচন্দ্র বিশ্বাস, আবু হোসেন, নীহার বিশ্বাস, শেখ মোহাম্মদ ইলিয়াস, ইঞ্জিনিয়ার আবুল কাশেম অসিতবরণ রায় প্রমুখ বিভিন্ন সময়ে এ-আন্দোলনের নেতৃত্ব দেন।

**পূর্ববঙ্গের প্রথম রাজনৈতিক দলের প্রতিষ্ঠা :** পূর্ববঙ্গের প্রথম রাজনৈতিক প্রতিষ্ঠানের জন্ম মাদারীপুর মহকুমায়। গোপালগঞ্জ তখন মাদারীপুর মহকুমার অন্তর্গত। তাই এ-কৃতিত্বের অংশীদার বর্তমান গোপালগঞ্জ ভূখণ্ডের আধিবাসীরাও। মাদারীপুর জেলার অন্তর্গত রাজৈর থানার খালিয়া ইউনিয়নের সেনদিয়া গ্রামের অম্বিকাচরণ মজুমদার (১৮৫১-১৯২২) প্রতিষ্ঠিত এই রাজনৈতিক দলের নাম 'ফরিদপুর পিপল্‌স এসোসিয়েশন'। মূলত আঞ্চলিক সমস্যাব সমাধান ও দাবি আদায়ের লক্ষ্যে ১৮৮১

সালে এই দল আত্মপ্রকাশ করে উপমহাদেশের বড় রাজনৈতিক দল কংগ্রেস প্রতিষ্ঠার (১৮৮৫) চার বছর আগেই পরে এই দল 'ভারতসভা'র সঙ্গে যুক্ত হয়ে যায়। তিনি ভারতসভার প্রাদেশিক সম্মেলনের বর্ধমান অধিবেশনের সভাপতি (১৮৯৯), কলকাতা অধিবেশনের সভাপতি (১৯১০) হিসেবে মনোনীত হন। ১৯১৩ থেকে ১৯১৬ সাল পর্যন্ত ভারতসভার সভাপতি ছিলেন। লক্ষ্ণৌতে অনুষ্ঠিত ভারতের জাতীয় কংগ্রেস অধিবেশনে তিনি সভাপতি মনোনীত হন। তাঁর উদ্যোগে ১৯১৮ সালে ফরিদপুর রাজেন্দ্র কলেজ স্থাপিত হয়। অম্বিকাবাবু ফরিদপুর মিউনিসিপ্যালিটির প্রথম চেয়ারম্যান।

**বঙ্গভঙ্গ-বিরোধী আন্দোলন :** ১৯০৫ সালের বঙ্গভঙ্গের বিরুদ্ধেও এ-জেলার মানুষ প্রতিবাদ করেছিল। জানুয়ারি মাসেই প্রথম সভা অনুষ্ঠিত হয় বঙ্গভঙ্গের বিরুদ্ধে। অম্বিকাচরণ মজুমদারের সভাপতিত্বে এ সভায় বঙ্গভঙ্গ প্রতিরোধ সংসদ গঠিত হয়, যাঁর সদস্য ছিলেন, মথুরানাথ মৈত্র, পূর্ণ মৈত্র, কালু মজুমদার, জগদ্বন্ধু মৈত্র, সতীশ মজুমদার, উমাচরণ আচার্য এবং আসাদুজ্জামান। সাহিত্যিক প্রবোধকুমার সান্যালের সভাপতিত্বে এক সভায় বঙ্গভঙ্গের বিরুদ্ধে প্রস্তাব গৃহীত হয়। বঙ্গভঙ্গ-বিরোধী আন্দোলনে ফরিদপুর-কেন্দ্রিক মুসলিম নেতাদের মধ্যে ছিলেন পাংশার আসাদুজ্জামান, প্রখ্যাত সাময়িকপত্র 'কোহিনুর' সম্পাদক রওশন আলী চৌধুরী এবং মৌলভী আবদুর রহমান দুদুমিঞা উকিল ছিলেন অগ্রণী ভূমিকায়।

**স্বদেশী আন্দোলন ও কংগ্রেস:** বঙ্গভঙ্গ-বিরোধী আন্দোলনই রূপ পায় স্বদেশী আন্দোলনে। ১৯০৭ সালে স্বদেশী আন্দোলন পরিচালনার জন্য অম্বিকাচরণ মজুমদারকে সভাপতি এবং মৌলভী আবদুর রহমান দুদুমিঞা উকিলকে সম্পাদক করে ফরিদপুর জেলা কমিটি গঠন করা হয়। বৃহত্তর ফরিদপুর এবং পাশের জেলা বরিশালেও এই আন্দোলন উল্লেখযোগ্য রাজনৈতিক রূপ লাভ করে।[২২] এই আন্দোলনে ফরিদপুরের অঞ্চলের মূল দায়িত্বে ছিলেন অম্বিকাচরণ মজুমদার। হিন্দু ও মুসলমান একযোগে এই আন্দোলনে শরিক হয়। গোপালগঞ্জের নেতৃত্বে ছিলেন ধীরেন্দ্রনাথ বিশ্বাস। ১৯২১ সালে অম্বিকাচরণ মজুমদার ফরিদপুরে ন্যাশনাল লিবারেল এসোসিয়েশন গঠন করে খিলাফত ও কংগ্রেসের যৌথ অসহযোগ আন্দোলনের বিরোধিতা করেন। ১৯২২ সালে অম্বিকাচরণের মৃত্যু হলে কংগ্রেসের নেতৃত্বে আসেন শরৎচন্দ্র রায়চৌধুরী (ভাঙ্গা), সুরেন্দ্রনাথ ব্যানার্জি (শরীয়তপুর), তজিমউদ্দিন খান, প্রমথ গুহ, সতীশ মজুমদার যদুনাথ পাল, মোয়াজ্জেম হোসেন চৌধুরী লালমিয়া (ফরিদপুর) প্রমুখ।

এ সময় কংগ্রেসের কাজে যুক্ত হন অম্বিকাচরণ মজুমদারের পারিবারিক উত্তরসূরী ফণিভূষণ মজুমদার (১৯০১-১৯৮১)। ১৯২০ সালে তিনি 'বিপ্লবী গুপ্ত সমিতি'র সেবাদলের সঙ্গে যুক্ত হন। কিন্তু বিপ্লবী পরিচয় গোপন রেখেই কংগ্রেসের কাজে সক্রিয় হন।[২৩] ১৯২৮ সালে নেতাজি সুভাষচন্দ্র বসুর সভাপতিত্বে কংগ্রেসের এক সম্মেলন হয় ফরিদপুরে। তখন তাঁর প্রাইভেট সেক্রেটারি ছিলেন ফণিভূষণ মজুমদার। ১৯২৯ সালে কংগ্রেসের লাহোর সম্মেলনে স্বাধীনতার সংকল্প গৃহীত হলে ফরিদপুরের কয়েকজন বিপ্লবী কংগ্রেসে যোগ দেন। ১৯৩০ সালে লবণ সত্যাগ্রহ আন্দোলনে ফরিদপুরের প্রায় দুহাজার লোক কারাবরণ করেন। আন্দোলনের নেতৃত্বে ছিলেন ফরিদপুরের চৌধুরী মোয়াজ্জেম হোসেন চৌধুরী লালমিয়া, রাজবাড়ির চারুপ্রভা সেন, নরেশ ঘোষ, প্রভাষ ঘোষ, অনিল লাহিড়ী, অমল সান্যাল, সৌমেন ভট্টাচার্য ও মাদারীপুরের শান্তি সেন। এ-

সময় কংগ্রেসের আরো নেতাদের মধ্যে সাংবাদিক সিরাজউদ্দিন আহমদ (ভাঙ্গা), 'রাজমুকুট' গ্রন্থের লেখক ডা. সাইদ উদ্দিন সিদ্দিকী (কাশিয়ানী), নলিনীরঞ্জন সেন (পালং) প্রমুখ উল্লেখযোগ্য।

**মুসলিম লীগ ও পাকিস্তান আন্দোলন :** ১৯০৬ সালের ৩০ ডিসেম্বর ঢাকার শাহবাগে পূর্ববঙ্গের মুসলিম নেতাদের এক অধিবেশনে মুসলিম লীগ গঠিত হয়। এতে ফরিদপুর জেলার প্রতিনিধিত্ব করেন কৈজুরী গ্রাম নিবাসী খান সাহেব ওয়াহিদুন নবী। ১৯২৯ সালে এ কে ফজলুল হকের নেতৃত্বে কংগ্রেসের জাতীয়তাবাদী মুসলিমরা 'কৃষক প্রজা সমিতি' গঠন করেন। মওলানা আব্দুল হামিদ খান ভাসানী, সাংবাদিক মওলানা আকরাম খা প্রমুখ এই নতুন দলে যোগ দেন। ফলে এ অঞ্চলে মুসলিম লীগের বিকাশ লাভে দেরি হয়। কংগ্রেস থেকে তমিজউদ্দিন খান এবং ১৯৪০ সালে চৌধুরী মোয়াজ্জেম হোসেন লালমিয়া মুসলিম লীগে যোগদান করেন।

গোপালগঞ্জ জেলার রাজনীতিবিদদের মধ্যে মুসলিম লীগের নেতা ছিলেন ওয়াহিদুজ্জামান ঠাণ্ডা মিয়া (১৯১২-১৯৭৬)। তিনি বঙ্গীয় ব্যবস্থাপক পরিষদের কাউন্সিলার (১৯৪০-১৯৪৩) নির্বাচিত হয়েছিলেন। তফশিলী ফেডারেশনের নেতা ছিলেন। এঁদের মধ্যে উল্লেখযোগ্য ছিলেন দ্বারিকানাথ বারুরী (মাদারীপুর) এবং ভবানীশংকর বিশ্বাস (গোপালগঞ্জ) প্রমুখ তফশিলী নেতা মুসলিম লীগকে সমর্থন করেন।

**বঙ্গবন্ধুর উত্থানপর্ব :** গোপালগঞ্জের শেখ মুজিবুর রহমান (১৯২০-১৯৭৫) ছাত্রজীবন থেকেই সক্রিয় রাজনীতিতে অংশ নিয়ে 'জাতির জনক' এবং 'বঙ্গবন্ধু' হিসেবে প্রতিষ্ঠা পেয়েছেন। গোপালগঞ্জ মিশন স্কুল থেকে ম্যাট্রিক (১৯৪১) পাস করে কলকাতা ইসলামিয়া কলেজে ভর্তি হয়ে হোসেন শহীদ সোহরাওয়ার্দির সংস্পর্শে রাজনীতিতে ব্যাপকভাবে জড়িয়ে পড়েন। তাঁর একজন ঘনিষ্ঠ অনুসারী হিসেবে কলকাতার মুসলিম ছাত্র আন্দোলনে যুক্ত হন। আইএ (১৯৪৪) এবং বিএ (১৯৪৬) পাস করার পর তিনি বঙ্গীয় প্রাদেশিক মুসলিম লীগের বামপন্থী গ্রুপের রাজনীতিতে সম্পৃক্ত হন। ১৯৪৬-এ তিনি ইসলামিয়া কলেজ ছাত্র সংসদের সাধারণ সম্পাদক (জিএস) নির্বাচিত হন। তিনি নিখিল ভারত মুসলিম ছাত্র ফেডারেশন, নিখিল বঙ্গ মুসলিম ছাত্রলীগ ও বঙ্গীয় প্রাদেশিক মুসলিম লীগের কাউন্সিলার এবং গোপালগঞ্জ মহকুমা মুসলিম লীগের সাধারণ সম্পাদক হিসেবে দায়িত্ব পালন করেন। ১৯৪৫ সালে গোপালগঞ্জ মহকুমা মুসলিম লীগের সম্মেলনে সভাপতিত্ব করেন হোসেন শহীদ সোহরাওয়ার্দি। সম্মেলনে মুসলিম লীগের কেন্দ্রীয় নেতা আবুল হাশিম (১৯০৫-১৯৭৪) এবং কলকাতা পুলিশের অবসরপ্রাপ্ত ডেপুটি কমিশনার শামসুদ্দোহা এসেছিলেন।

১৯৩৭ সালের এমএলএ নির্বাচনে ফরিদপুর থেকে তফসীলি কোটায় নির্বাচিত হয়েছিলেন সুরেন্দ্রনাথ বিশ্বাস, প্রমথরঞ্জন ঠাকুর (পিআর ঠাকুর) এবং বিরাটচন্দ্র মণ্ডল মুসলিম কোটায় বিজয়ী হন খন্দকার শামসুদ্দিন আহমদ (গোপালগঞ্জ), আহমদ আলী মৃধা (গোয়ালন্দ), তমিজউদ্দিন খান (ফরিদপুর-পশ্চিম), চৌধুরী ইউসুফ আলী মোহন মিয়া (ফরিদপুর-পূর্ব), মোহম্মদ আবুল ফজল (মাদারীপুর-পশ্চিম), গিয়াসউদ্দিন আহমেদ চৌধুরী (মাদারীপুর-পূর্ব)। এঁরাই সে সময়ে এ-এলাকার রাজনৈতিক সংগ্রামে প্রথম কাতারে ছিলেন। খুলনা থেকে তফশীলি কোটায় নির্বাচিত সদস্য, সমবায় ঋণ ও

পল্লীউন্নয়ন মন্ত্রী মুকুন্দবিহারী মল্লিক এলাকার শিক্ষাবিস্তারে ভূমিকা রাখেন। তিনি জলির পাড়ে যে স্কুলটি প্রতিষ্ঠায় (১৯৩৮) অবদান রাখেন, সেই স্কুলটি তাঁর নামেই স্বীকৃত।

১৯৪৬-৪৭ সালে বঙ্গীয় প্রাদেশিক পরিষদের নির্বাচনে গোপালগঞ্জ থেকে খন্দকার শামসুদ্দিন আহমদ নির্বাচিত হন। তফশীল কোটায় মাদারীপুর থেকে নির্বাচিত হন দ্বারিকানাথ বারুরী এবং গোপালগঞ্জ থেকে নির্বাচিত হন প্রমথরঞ্জন ঠাকুর। এলাকার রাজনীতিতে এঁদের অবদানই ছিল মুখ্য।

**ভারত-ছাড়ো আন্দোলন :** ১৯৪২ সালের ভারত-ছাড়ো আন্দোলনে ফরিদপুরে ১২৯ জন গ্রেফতার বরণ করেন। এঁদের মধ্যে ১৪ জনের বিভিন্ন মেয়াদে সাজা হয়। এর প্রতিবাদে বৃহত্তর জেলা জুড়ে ব্যাপক আন্দোলন ছড়িয়ে পড়ে। ১৭ সেপ্টেম্বর গোপালগঞ্জে জনসভা হয়। জনসভার পরে একটি মিছিল শহর প্রদক্ষিণ করে। ১৮ সেপ্টেম্বর হরিণাহাটিতে, ২০ সেপ্টেম্বর গোপালগঞ্জ জেলার প্রথম শহীদ ধীরেন্দ্রনাথ বিশ্বাসের গ্রাম বান্ধাবাড়িতে এবং ৩০ সেপ্টেম্বর সুয়াগ্রামে জনসভা হয়। ২০ আগস্ট গোপালগঞ্জ মহকুমায় ধর্মঘটের ডাক দেয়া হয়। এই আন্দোলনের অংশ হিসেবে কোটালীপাড়ার রাধাগঞ্জ এটেস্টেশন অফিস আক্রমণ করেন দলিলপত্র ধ্বংস করা হয়। এই এলাকার আন্দোলনে নেতৃত্ব দিয়েছেন শরীয়তপুর জেলার পালং গ্রামের ড. সুরেশচন্দ্র ব্যানার্জি, বালুচর গ্রামের রাইচরণ সেন (পিতা প্যারীমোহন সেন), গোসাইরহাট থানার টেংরা গ্রামের বিনয়কুমার রায়চৌধুরী (পিতা ভূপেশচন্দ্র রায়চৌধুরী), গোপালগঞ্জের মুকসুদপুর থানার ননীগোপাল ভট্টাচার্য (পিতা সুরেশচন্দ্র ভট্টাচার্য) প্রমুখ। ২৫ অগাস্ট ননীগোপাল ভট্টাচার্যকে ও রাইচরণ সেনকে, ৯ সেপ্টেম্বর ড. সুরেশচন্দ্র ব্যানার্জিকে এবং ২৬ অক্টোবর বিনয়কুমার রায়চৌধুরীকে গ্রেফতার করা হয়।[২৪]

**তফশিলী জাতি ফেডারেশন :** ১৯৪২ সালে সারা ভারত তফশিলী জাতি ফেডারেশন গঠিত হয় মহারাষ্ট্রের নাগপুরে ড. বি আর আম্বেদ করের নেতৃত্বে। ১৯৪৩ সালে যোগেন্দ্রনাথ মণ্ডলের নেতৃত্বে বাংলা প্রাদেশিক কমিটি গঠিত হয়। ১৯৪৫ সালে গোপালগঞ্জ শহরে অনুষ্ঠিত হয় এর প্রথম প্রাদেশিক সম্মেলন। সম্মেলনের অভ্যর্থনা কমিটির সভাপতি ছিলেন ভীষ্মদেব বিশ্বাস। সম্মেলনের মূল সংগঠক কামিনীপ্রসন্ন মজুমদার সর্বসম্মতিক্রমে প্রাদেশিক সাধারণ সম্পাদক এবং যোগেন্দ্রনাথ মণ্ডল সভাপতি নির্বাচিত হন।

তফশিলী জাতি ফেডারেশন বাংলা ভাগের বিরুদ্ধে নেয়। এরা শরৎ বসু ও আবুল হাশিমের নেতৃত্বে অবিভক্ত বাংলার আন্দোলনে সক্রিয়ভাবে যুক্ত হয়। তবে দলের প্রাদেশিক সভাপতি যোগেন্দ্রনাথ মণ্ডল এবং দ্বারিকানাথ বারুরী মুসলিম লীগ সরকারের মন্ত্রিত্ব গ্রহণ করায় এই দাবির স্বীকৃতি আদায় করা যায় নি। তফশিলী জাতি ফেডারেশনের নেতা ছিলেন যজ্ঞেশ্বর মণ্ডল, মুকুন্দলাল সরকার, জ্ঞানেন্দ্রনাথ বিশ্বাস, বৃন্দাবন বিশ্বাস, বিরাটচন্দ্র মণ্ডল, দ্বারিকানাথ বারুরী, ভবানীশঙ্কর বিশ্বাস প্রমুখ।

১৯৬৯ সালে গোপালগঞ্জের বিশিষ্ট শিক্ষক ও সমাজকর্মী বীরেন্দ্রনাথ বিশ্বাসের উদ্যোগে ঢাকা বার কাউন্সিল ভবনে সংখ্যালঘু কনফারেন্স অনুষ্ঠিত হয়। এই কনফারেন্সে নিরোদ নাগ, ধীরেন্দ্রনাথ দত্ত, মনোরঞ্জন ধর, চিত্তরঞ্জন সূতার, মনীন্দ্রনাথ ভট্টাচার্য, রাধিকামোহন গোস্বামী, ধীরেন্দ্রনাথ মণ্ডল, কার্তিক চন্দ্র ঠাকুর প্রমুখ উপস্থিত হন। তবে সভার এক পর্যায়ে ভবানীশঙ্কর বিশ্বাস লাঞ্ছিত হন। তিনি আইয়ুব খানের মন্ত্রিসভায়

অংশ নেয়ায় সংখ্যালঘু নেতারা তার ওপর ক্ষুব্ধ ছিল। এই সভা সেই ক্ষোভের বহিঃপ্রকাশ ঘটে।

সংখ্যালঘু কনফারেন্সে সিদ্ধান্ত হয় যে, পরবর্তী নির্বাচনে গণপরিষদে (এমএনএ) সংখ্যালঘুদের প্রতিনিধিত্ব দাবি করা হয়। আওয়ামী লীগ ও ন্যাশনাল আওয়ামী পার্টির (ন্যাপ) নেতাদের সঙ্গে যোগাযোগের দায়িত্ব দেয়া হয় গোপালগঞ্জের চারজন সংখ্যালঘু নেতাকে। এঁরা হলেন— মুকুন্দলাল সরকার, ধীরেন্দ্রনাথ বিশ্বাস, কার্তিক চন্দ্র ঠাকুর এবং অনিলকৃষ্ণ রায়। এঁরা বঙ্গবন্ধুর সঙ্গে সাক্ষাৎ করে ১৬০ টি এমএনএ আসনের মধ্যে ১০টি আসন সংখ্যালঘুদের মধ্যে বরাদ্দ প্রদানের দাবি জানান। বঙ্গবন্ধু তাঁদের দাবির পরিপ্রেক্ষিতে বলেন— 'প্রাদেশিক নির্বাচনে (এমপিএ) যত আসন চাস দিতে পারব কিন্তু গণপরিষদে' (এমএনএ) একটিও দেয়া যাবে না। সংখ্যালঘু নেতারা প্রাদেশিক আসনে নয়, গণপরিষদে আসনে সংরক্ষিত কোটার দাবি পুনর্ব্যক্ত করলে বঙ্গবন্ধু অস্বীকৃতি জানান এবং এক পর্যায়ে বলেন যে, 'পারিস তো আলাদা দল করে নির্বাচন কর'।

গোপালগঞ্জের সংখ্যালঘু নেতারা তাঁদের প্রিয় নেতা বঙ্গবন্ধুর কাছ থেকে প্রত্যাখ্যাত হয়ে পরের দিন ঢাকার লালকুঠিতে সম্মেলন আহ্বান করে জাতীয় গণমুক্তি দল গঠন করেন। এই দলের সভাপতি নির্বাচিত হন চট্টগ্রামের মনীন্দ্রনাথ ভট্টাচার্য, সাধারণ সম্পাদক নির্বাচিত হন বরিশালের কালিদাস বৈদ্য। নবগঠিত এই রাজনৈতিক দলের সহসভাপতি হন প্রফুল্লকুমার মণ্ডল (খুলনা), চিত্তরঞ্জন সূতার (বরিশাল), অতুলেন্দ্রনাথ দাস (খুলনা), মনোরঞ্জন দাস (খুলনা), যুগ্মসম্পাদক হন বীরেন্দ্রনাথ বিশ্বাস (গোপালগঞ্জ), সাংগঠনিক সম্পাদক হন কার্তিক চন্দ্র ঠাকুর (গোপালগঞ্জ)। জাতীয় গণমুক্তি দলের প্রথম প্রকাশ্য সমাবেশ হয় ১৯৭০ সালের মার্চ মাসে গোপালগঞ্জের সাতপাড়ে। ১৯৭০ সালের নির্বাচনে জাতীয় গণমুক্তি দল অংশ নেয়। প্রাদেশিক আসনে গোপালগঞ্জে বীরেন্দ্রনাথ বিশ্বাস ও কার্তিকচন্দ্র ঠাকুর প্রতিদ্বন্দ্বিতা করেন। আওয়ামী লীগ প্রার্থী বিজয়ী হলেও নিকটতম প্রতিদ্বন্দ্বী হিসেবে অবস্থান নেয় জাতীয় গণমুক্তি দলের প্রার্থীরা। কেন্দ্রীয় পরিষদে প্রার্থী হন অনিল কৃষ্ণ রায়। গোপালগঞ্জের রাজনৈতিক ইতিহাসে এই দলের নাম তাই উল্লেখযোগ্য। বঙ্গবন্ধুর মৃত্যুর পরে বীরেন্দ্রনাথ বিশ্বাস নিরাপত্তার অভাব বোধ করে ভারত চলে যান। সেখানে তিনি স্বাভাবিক মৃত্যুবরণ করেন। অনিলকৃষ্ণ রায় শিক্ষাবিদ হিসেবে এলাকায় সম্মানিত। তিনিও আর বেঁচে নেই। কার্তিকচন্দ্র ঠাকুর জাতীয়তাবাদী তফশিল সেলের নেতা হিসেবে দায়িত্ব পালন করছেন।

**১৯৪৭ সালের দেশভাগ :** ১৯৪৭ সালে দেশ-বিভাগের ক্ষেত্রেও মুসলিম লীগের ভূমিকা ছিল। বিশেষ করে মাদারীপুর- গোপালগঞ্জ এলাকার লোকজন মনে করে পাকিস্তান তথা পূর্বপাকিস্তান সৃষ্টির জন্যে মাদারীপুরের তফশিলী নেতা দ্বারকানাথ বারুরীরাই দায়ী। এ সম্পর্কে এ-এলাকায় প্রচলিত একটি ছড়ায় পরিবেশিত তথ্য থেকেও ঘটনা সম্পর্কে ধারণা পাওয়া যায়—

আল্লায় বানাইছে সাধের
হিন্দু-মুসলমান
দ্বারিকবাবু সৃষ্টি করছে
পূর্ব পাকিস্তান।

১৯৪৬ সালে কংগ্রেস থেকে দ্বারিকানাথ বারুরীকে বহিষ্কার করা হলে তিনি তফশীল

ফেডারেশনে যোগ দেন। তিনি ১৯৪৬-৪৭ সালে বঙ্গীয় প্রাদেশিক পরিষদের সদস্য নির্বাচিত হন। এসময় গোপালগঞ্জ থেকে প্রমথরঞ্জন ঠাকুর (পিআর ঠাকুর), এবং ফরিদপুর থেকে প্রতাপচন্দ্র গুহরায় নির্বাচিত হয়েছিলেন। কংগ্রেস টিকিটে নির্বাচিত হবার পর ফেডারেশনে যোগ দেন। মুসলিম লীগের নেতৃত্বে গঠিত সরকারের মন্ত্রিত্বও গ্রহণ করেছেন। তিনি সোহরাওয়ার্দির মন্ত্রিসভায় পূর্ত ও গৃহনির্মাণ মন্ত্রী ছিলেন। ১৯৮৬ সালে মাদারীপুর শহরে তিনি মৃত্যুবরণ করেন। অথচ তাঁর পুত্র মৃণালকান্তি বারুরী ছিলেন এই এলাকার কৃষক ও ক্ষেতমজুর আন্দোলনের ত্যাগী নেতা।

১৯৪৭ এর দ্বিজাতিতত্ত্বের ভিত্তিতে দেশবিভাগের পর মানুষ আবার মুসলিম লীগের বিরুদ্ধে আন্দোলনে নামে। শেখ মুজিবুর রহমানের উদ্যোগে গঠিত হয় পূর্বপাকিস্তান মুসলিম ছাত্রলীগ (৪ জানুয়ারি ১৯৪৮)। মুসলিম লীগের প্রাদেশিক কর্মিসম্মেলনে ১৯৪৯ সালের ২৩ জুন মওলানা ভাসানীর সভাপতিত্বে অনুষ্ঠিত এক সভায় আওয়ামী মুসলিম লীগ গঠিত হয়। শেখ মুজিব তখন জেলে। তিনি জেলে থেকেও এ দলের যুগ্ম-সম্পাদক নির্বাচিত হন। এই দলের একজন প্রতিষ্ঠাতা সদস্য এবং পরবর্তীকালে সহ-সভাপতি (১৯৫৩-১৯৫৫) গোপালগঞ্জের আরেক জননেতা আবদুস সালাম খান (১৯০৪-১৯৭২)। তিনি ১৯৫৪ সালের যুক্তফ্রন্টের মনোনয়নে গোপালগঞ্জ মহকুমা থেকে পূর্ববঙ্গ আইন পরিষদের সদস্য নির্বাচিত হন এবং পূর্ত ও যোগাযোগ মন্ত্রী নিযুক্ত হন।

**গ. গোপালগঞ্জ জেলার সাংস্কৃতিক রাজনৈতিক ইতিহাস :**

জিন্নাহ-বিরোধী আন্দোলন : ১৯৪৭ সালের দেশবিভাগের পরে ১৯৪৮ সাল থেকে শুরু হয় ভাষা আন্দোলন। এর প্রায় প্রতিটি কর্মসূচি এখানে পালিত হয়। ১৯৪৯ সালে খাজা নাজিম উদ্দিন গোপালগঞ্জে এসেছিলেন কোর্ট মসজিদ ও পাকিস্তান মিনার উদ্বোধনের জন্যে। এ উপলক্ষে মহকুমার প্রায় পৌনে ছয় লাখ লোকের মাথাপিছু এক টাকা করে চাঁদা ধরা হয়। মসজিদ ও মিনারের কাজে ৪০ হাজার, কোর্টের পশ্চিম পার্শ্বের রাস্তা সংস্কারের কাজে ৩০ হাজার এবং বাকি লাখ পাঁচেক টাকা 'জিন্নাহ রিলিফ ফান্ডে'র জন্য নাজিম উদ্দিনের হাতে জমা দেয়ার চেষ্টা করা হয়। এই খবর পেয়ে শেখ মুজিব ঢাকা থেকে গোপালগঞ্জে চলে আসেন। এমএলএ খন্দকার শামসুদ্দিন আহমেদের বাসায় অনুষ্ঠিত নাজিম উদ্দিনের অভ্যর্থনা কমিটির সভায় হাজির হয়ে শেখ মুজিব এই অর্থ প্রদানের বিরোধিতা করেন। তাঁর এই প্রস্তাব গৃহীত না হলে তিনি রাতেই শহরে মিছিল বের করেন। ঐ মিছিলে শেখ মুজিবের ঘনিষ্ঠ অনুসারী সরদার রহমত জাহানও ছিলেন। এক সাক্ষাৎকারে সরদার রহমত জাহান জানান যে, পুলিশ মিছিলটি ছত্রভঙ্গ করে দেয়। মুজিবের নেতৃত্বে পরের দিন কয়েক হাজার লোক শহর প্রদক্ষিণ করে। পুলিশের সঙ্গে তাদের সংঘর্ষ হয়। নাজিম উদ্দিন ছিলেন আর পি সাহার গ্রিন বোটে। শেখ মুজিব, রহমত জাহান-সহ কয়েকজন পুলিশ কর্ডন ভেদ করে গ্রিন বোটের কাছে পৌঁছে যান এবং শ্লোগান দেন 'নাজিম উদ্দিন ফিরে যাও'। মিছিলের সামনে শেখ মুজিবকে দেখে নাজিম উদ্দিন পুলিশ সুপারের মাধ্যমে সাক্ষাৎ করতে চাইলেন। রহমত জাহান ও আরো ৩/৪ জনকে নিয়ে শেখ মুজিব নাজিম উদ্দিনের সঙ্গে দেখা করেন। শেখ মুজিব জিন্নাহর ফান্ডে টাকা দেয়ার বিপক্ষে তাঁর যুক্তি দেখান এবং এর বদলে গোপালগঞ্জ একটি কলেজ স্থাপনের দাবি জানান। নাজিম উদ্দিন এই দাবি মেনে নেন।

তাঁর নির্ধারিত জনসভায় কায়দে আযম মেমোরিয়াল কলেজ স্থাপন এবং দুই লক্ষ টাকা বরাদ্দ দেয়ার ঘোষণা দেন। এটিই এখন বঙ্গবন্ধু বিশ্ববিদ্যালয় কলেজ।

কলেজ প্রতিষ্ঠায় মুজিবের এই অবদানের জন্যে তাঁকে এক গণসংবর্ধনা দেয়ার আয়োজন করা হয়। কিন্তু মুসলিম লীগ সরকার ঐ সংবর্ধনা অনুষ্ঠানে বাধার সৃষ্টি করে। সংবর্ধনাস্থলে ১৪৪ ধারা জারি করা হয়। চারিদিকে পুলিশ দিয়ে ঘেরাও করে রাখা হয়। কিন্তু শেখ মুজিব তখন মিলাদ মাহফিল আয়োজনের কথা বলে অনুমতি নিয়ে সভার কাজ শুরু করে দেন। পুলিশ তাঁকে গ্রেফতার করতে চাইলে তিনি শর্ত দেন যে, গ্রেফতারের আগে উপস্থিত জনতার উদ্দেশে কিছু কথা বলতে দিতে হবে। মহকুমা প্রশাসক কিউ এ আহাদ এই শর্ত মেনে নিলে মসজিদ প্রাঙ্গণে দাঁড়িয়ে তিনি শুরু করে দেন নির্ধারিত বক্তৃতা। তিনি এক ঘণ্টার বেশি সময় ধরে বক্তৃতা চালিয়ে যান। এদিকে বক্তৃতা শেষ না হলে পুলিশ তাঁকে গ্রেফতারও করতে পারেন না। বক্তৃতা শেষে শর্ত মোতাবেক শেখ মুজিব গ্রেফতার বরণ করলেও উপস্থিত জনতার প্রতিরোধের মুখে এসডিও তাঁকে মুক্তি দিতে বাধ্য হন।

**ভাষা আন্দোলন :** ভাষা আন্দোলনের ঢেউ এসে গোপালগঞ্জেও লাগে। শেখ মুজিব তখন জেলে। তাঁর মুক্তির দাবিতে গোপালগঞ্জে আন্দোলনের সৃষ্টি হয়। তিনি ১৯৫২-র ভাষা আন্দোলনের সমর্থনে কারাগারে অনশন ধর্মঘট পালন করেন ১৬ ফেব্রুয়ারি থেকে। ২১শে ফেব্রুয়ারি গুলিবর্ষণের সংবাদ গোপালগঞ্জ এসে পৌছায় দুইদিন পরে। সঙ্গে সঙ্গে এখানে প্রতিবাদের ঝড় ওঠে। গঠিত হয় 'ভাষা আন্দোলন গোপালগঞ্জ মহকুমা কমিটি'। এর আহ্বায়ক নির্বাচিত হন তৎকালীন কায়দে আযম মেমোরিয়াল কলেজের দ্বিতীয় বর্ষের ছাত্র সাইদ আলী খান। আর যুগ্ম-আহবায়ক নির্বাচিত হন হেলেনা খান।

ভাষা আন্দোলনে আরো যাঁরা নেতৃত্বে, তাঁরা হলেন শহীদ মুক্তিযোদ্ধা আব্দুল লতিফ, মুখলেছুর রহমান, সরদার রহমত জাহান, জহুরুল হক ভুঁইয়া, ইমান উদ্দিন সরদার, আমিরুল ইসলাম টুকু, ফজলুর রহমান, শেখ লুৎফর রহমান লুথু ও আবুল হোসেন ভুঁইয়া।[২৫] এঁরা সবাই গোপালগঞ্জের ছাত্রনেতা। ভাষা আন্দোলনের গুরুত্ব সম্পর্কে স্থানীয় ছাত্র-জনতাকে সচেতন করার ক্ষেত্রে এঁদের ভূমিকা অপরিসীম। ঢাকায় ছাত্রহত্যার প্রতিবাদে সভা-সমাবেশ, মিছিল, কালোব্যাজ ধারণ, ক্লাশবর্জন প্রভৃতি কর্মসূচি পালনে গোপালগঞ্জের ছাত্রনেতৃবৃন্দ সক্রিয় ভূমিকা পালন করেন। ছাত্রদের এই আন্দোলনে সাধারণ জনগণ এবং পেশাজীবীরা সম্পৃক্ত হয়।

ঢাকায় হত্যাকাণ্ডের প্রতিবাদে গোপালগঞ্জ জেলাসদরের পাশাপাশি মুকসুদপুর থানাসদরে ব্যাপক প্রতিরোধ গড়ে ওঠে। ২৪ ফেব্রুয়ারি মুকসুদপুরে হরতাল আহ্বান করা হয়। যোগাযোগ-বিচ্ছিন্ন একটি গ্রামীণ জনপদে এ-ধরনের ঘটনা নিঃসন্দেহে গুরুত্বপূর্ণ। দৈনিক আজাদ-এ প্রকাশিত এক প্রতিবেদন থেকে জানা যায়—

> মুকসুদপুর, গোপালগঞ্জ, ২৪ ফেব্রুয়ারি—ঢাকায় ছাত্রদের উপর গুলিবর্ষণের প্রতিবাদে গত ২৪শে ফেব্রুয়ারি স্থানীয় হাইস্কুলের ছাত্রগণ শান্তিপূর্ণ হরতাল পালন করে। প্রায় তিনহাজার ছাত্রছাত্রীর বিরাট শোকমিছিল বিক্ষোভ প্রদর্শন করিতে করিতে বিভিন্ন স্থান প্রদক্ষিণ করে। অতঃপর বেলা ৪ ঘটিকায় স্থানীয় স্কুলমাঠে এক বিরাট ছাত্রসভা হয়। সভায় নিহতদের রুহের মাগফেরাতের জন্যে মোনাজাত করা হয় ও তাহাদের শোকাকুল

পরিবারের প্রতি সমবেদনা জানানো হয়। বাংলাকে অন্যতম রাষ্ট্রভাষারূপে গ্রহণ ও গুলিবর্ষণ সম্পর্কে নিরপেক্ষ তদন্ত দাবি করিয়া প্রস্তাব গৃহীত হয়।[২৬]

গোপালগঞ্জ মহকুমা বারের আইনজীবীরাও এক প্রতিবাদ সভার আয়োজন করে। জেলে থেকেও ভাষা আন্দোলনের নেতৃত্বে ছিলেন গোপালগঞ্জের নেতা শেখ মুজিবুর রহমান। আন্দোলনের কারণে শেখ মুজিবুর রহমান, মহিউদ্দিন আহমদ-সহ অনেক নেতাই তখন কারাবন্দি। জেলে থেকেই শেখ মুজিব সদ্যগঠিত আওয়ামী মুসলিম লীগের যুগ্মসম্পাদক মনোনীত হন। বাংলাকে রাষ্ট্রভাষা করা এবং রাজবন্দিদের মুক্তি দেয়ার দাবিতে মহিউদ্দিন আহমেদ ও শেখ মুজিবুর রহমান জেল খানায় অনশন ধর্মঘট শুরু করেন। পরিস্থিতি খারাপের দিকে যেতে থাকলে তাঁদেরকে কেন্দ্রীয় কারাগার থেকে ফরিদপুর কারাগারে স্থানান্তর করা হয়। মওলানা ভাসানীর আহ্বানেও তাঁরা অনশন কর্মসূচি প্রত্যাহার করেননি। ২৬ ফেব্রুয়ারি তারিখে তাঁদেরকে ফরিদপুর জেলা কারাগার থেকে মুক্তি দেয়া হয়। গণদাবির মুখে মুক্তির পর তিনি গোপালগঞ্জ এলে এলাকার আন্দোলন আরো চাঙ্গা হয়ে ওঠে।

গোপালগঞ্জের ভাষা-আন্দোলনের পক্ষে ব্যাপক জনমত থাকলেও এর ভিন্নচিত্রও রয়েছে। মুসলিম লীগের কেন্দ্রীয় নেতা, পাকিস্তানের বাণিজ্যমন্ত্রী ওয়াহিদুজ্জামান খান ঠাণ্ডামিয়া এই আন্দোলনের প্রকাশ্যে বিরোধিতা করেন। আন্দোলনকারীদের বিপক্ষে অবস্থান নেয়াই শুধু নয়, আন্দোলন দমন করতে ভয়ভীতি ও হুমকি প্রদর্শন কবতেন। এ-কাজে তিনি সরকারি পুলিশ বাহিনীকে কাজে লাগিয়েছেন।

**গোপালগঞ্জে প্রথম শহীদ মিনার :** জেলার প্রথম শহীদ মিনার নির্মিত হয় ১৯৫৪ সালে। বিশিষ্ট কবি ও সাংবাদিক রবীন্দ্রনাথ অধিকারী জানান, শেখ মুজিবুর রহমানের ব্যাংকপাড়াস্থ বাড়ির সামনে অস্থায়ী শহীদ মিনার নির্মাণ করে ১৯৫৪ সালে গোপালগঞ্জে শহীদ দিবস পালনের সূচনা হয়।[২৭] পরে এই শহীদ মিনার স্থানীয় পৌরপার্কে পুনঃস্থাপিত হয়। স্বাধীনতার পরে পৌরপার্কের উত্তরপাশে স্থায়ী শহীদ মিনার নির্মাণ করা হয়।

**যুক্তফ্রন্ট নির্বাচন :** ১৯৫৪ সালের ফেব্রুয়ারিতে প্রথমবারের মতো পূর্ববঙ্গে সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়। যুক্তফ্রন্টের নির্বাচনী অঙ্গীকার এবং গোপালগঞ্জের যুবনেতা শেখ মুজিবের সাংগঠনিক তৎপরতা এবং উদাত্ত ভাষণ ছিল যুক্তফ্রন্টের আসল শক্তির উৎস। গোপালগঞ্জে এর প্রতিক্রিয়া সম্পর্কে জানা যায় আবুল বাশার তালুকদারের একটি স্মৃতিকথা থেকে—

> শেখ মুজিবকে তাঁর নিজস্ব এলাকা গোপালগঞ্জ থেকে মনোনয়ন দেওয়া হয়েছে। অপর দিকে প্রাদেশিক মুসলিম লীগ তদানীন্তন পূর্ববাঙ্গলার অন্যতম ধনাঢ্য ব্যক্তি, দ্বিতীয় মহাযুদ্ধের সময় চোরাকারবার ও অন্যান্য উপায়ে অর্থ উপার্জনকারী ওয়াহিদুজ্জামান ঠাণ্ডা মিয়াকে মনোনয়ন প্রদান করেন। তাদের আসল উদ্দেশ্য ছিল অর্থবল, কূটকৌশলের মাধ্যমে ঠাণ্ডা মিয়ার পক্ষে নির্বাচনী এলাকার জনসাধারণ তথা ভোটারদের বশ করা সম্ভব হবে। শেখ মুজিব মধ্যবিত্তের সন্তান। তাঁর সম্বল সততা, আপোষহীন সংগ্রামী ঐতিহ্য আর সাধারণ মানুষের ভালোবাসা। নির্বাচনী এলাকায় জোর প্রচারনা শুরু করে দেন ঠাণ্ডা মিয়া। কয়েকখানি লঞ্চ ভাড়া করা হয়। অর্থবলে ভাড়া করা কুখ্যাত মাস্তানদের সাথে নিয়ে আসা

হয়। যাতে এলাকার জনসাধারণ শেখ মুজিবের পক্ষে টু শব্দটি করতে না পারে। বিধি বাম। এতদিনে তথাকথিত '৪৭-এর স্বাধীনতার মোহভঙ্গ হয়েছে। অন্নবস্ত্রের অভাব, কেরোসিন তেলের উচ্চ মূল্য। অভাব অভিযোগের কথা আলোচনা করলে কমিউনিস্ট আখ্যা দিয়ে ধরপাকড় গ্রামেও লেগে থাকতো, তাই জনসাধারণও মুসলিম লীগের বিরুদ্ধে নির্বাচনে রায় দেবার জন্য মরিয়া হয়ে উঠেছিল।

ওয়াহিদুজ্জামান ঠাণ্ডা মিয়া ফেব্রুয়ারির মাঝামাঝি নির্বাচনী এলাকা সফরে বেরিয়েছেন বড় ধরনের মটরলঞ্চ, সাথে তথাকথিত কর্মিবাহিনী মাইকে মুহুর্মুহু 'ওয়াহিদুজ্জামান জিন্দাবাদ' ধ্বনি।

মধুমতী অতিক্রম করে বাঁশবাড়িয়ার প্রকাণ্ড খালে লঞ্চ ঢুকে পড়েছে। পাকুতিয়া মাদ্রাসা প্রাঙ্গণে জসনভা। একি! খালের দুপাড়ে অসংখ্য জনতা। কালো পতাকা হাতে। গগনবিদারী কণ্ঠস্বর, 'ঠাণ্ডা মিয়া যদি বাঁচতে চাও ঘরের ছেলে ঘরে যাও'। নেতৃত্বে পুরোভাগে শেখ মুজিবের অনুসারী আব্দুস সামাদ তালুকদার, লায়েক আলী তালুকদার (উভয়ে প্রয়াত)। লঞ্চ থেকে জনতাকে প্রথমত অনুরোধ ও উপরোধ আসছিল কিন্তু এই অশান্ত জনতা গগনবিদারী শ্লোগানে সোচ্চার। পরে রাইফেল হাতে পুলিশ বাহিনী আর আনসারদের লেলিয়ে দেওয়া হল। পুলিশ সুযোগ বুঝে অতর্কিতে নেমে পড়ে বেধড়ক লাঠিপেটা করলো। জনতাও গর্জে উঠলো এলোপাথাড়ি ইটপাটকেল নিক্ষেপ করা হতে লাগলো। কয়েক ঘণ্টা চললো সংঘর্ষ।

ভগ্নমনে গোপালগঞ্জ ফিরে গেলেন ঠাণ্ডা মিয়া। দু'দিন পরের ঘটনা। আকস্মিক গভীর রাতে বাড়ি ঘেরাও দিয়ে গ্রেফতার করা হয় আব্দুস সামাদ তালুকদার আর লায়েক আলী তালুকদারকে। তাঁদের বিরুদ্ধে দায়ের করা হল ফৌজদারি মামলা। গোপালগঞ্জে নিয়ে যাওয়া হল। হাজতে চললো পুলিশী অত্যাচার।

শেখ মুজিব সে সময় ব্যস্ত ছিলেন পূর্ববাঙ্গলায়, অন্যান্য নির্বাচনী এলাকায়। খবর পৌছে গেল তাঁর কাছে। ত্বরিত চলে এলেন বাঁশবাড়িয়া গ্রামে।

সে দিনের শেখ মুজিব ছিমছাম, লম্বা, পাতলা চেহারা। চোখে চশমা, টগবগে উজ্জ্বল। এসেই চাচা খান সাহেব শেখ মোশাররফ হোসেনসহ চলে গেলেন দুই পরিবারের সদস্যদের কাছে, জানালেন সহানুভূতি আর সমবেদনা, আশ্বাস দিলেন অবিলম্বে ছাড়িয়ে আনবেন তাঁদের।

বিকালে বাঁশবাড়িয়া হাটের পশ্চিমপাশের মাঠে বিরাট জনসভা। বাধভাঙা স্রোতের মতো মানুষ আসছে। কিশোর, যুবক, বৃদ্ধ, কৃষক, মাঠের গতরখাটা শ্রমিক। শেখ মুজিব গর্জে উঠলেন। মুহূর্তে মুখরিত আকাশ-বাতাস। 'শেখ মুজিবর জিন্দাবাদ' ধ্বনিতে প্রকম্পিত এলাকা। সেই জনসভায় গ্রামবাসী শেখ মুজিবকে ১ হাজার ১ টাকা দিয়ে মালা গেঁথে পরিয়ে দিলেন ভালোবাসার মালা। নির্বাচনী খরচার জন্যে। আজকের দিনে তার মুদ্রামান অনেক। ১৪ দিন পর নির্বাচনের আগেই ছাড়া পেলেন জনাব আবদুস সামাদ তালুকদার, লায়েক আলী তালুকদার প্রমুখ। ঘরে ঘরে আনন্দের বন্যা।[২৮]

সে দিনের শেখ মুজিবের সাংগঠনিক তৎপরতায় আওয়ামী লীগ মনোনীত প্রার্থী ১৪৩ জনই বিজয়ী হয়েছিল। ২৩৭ আসনে যুক্তফ্রন্ট পেল ২১৫ টি। অন্য স্বতন্ত্র বিজয়ী প্রার্থী মোট ৯ জন ফ্রন্টে যোগ দিলেন। মুসলিম লীগের ভরাডুবি হলো।

১৯৫৪ সালের নির্বাচনের আগে শেখ মুজিবের পক্ষের মূল ছাত্রনেতা সরদার রহমত

জাহান, শহীদ আলী খান এবং খন্দকার শামসুদ্দিন হক বাসুমিয়াকে গ্রেফতার করা হয়। নির্বাচনের পরে এঁরা ছাড়া পান। নির্বাচনে শেখ মুজিব বিজয়ী হন।

**ফাতেমা জিন্নাহর নির্বাচন :** ১৯৬৫ সালে আইয়ুব খান বনাম ফাতেমা জিন্নাহর নির্বাচনে ফাতেমা জিন্নাহ হেরে গেলেও তিনি বৃহত্তর ফরিদপুর অঞ্চলে আইয়ুব খানের চেয়ে বেশি ভোট পেয়েছিলেন। এই সময়ে শেখ মুজিব গোপালগঞ্জ এলে সুহৃদকুমার রায়চৌধুরী (সাহেব বাবু) সঙ্গে দেখা করতেন। গোপালগঞ্জ শহরের বাড়িটি এই সাহেব বাবুর কাছ থেকে কেনা হয়েছিল। সাহেব বাবু মুজিবের চেয়ে ৭/৮ বছরের বড় হলেও দুজনার সম্পর্ক বেশ ঘনিষ্ঠ ছিল। রাজনীতিমনস্ক সাহেব বাবুর মাধ্যমেই শেখ মুজিবের রাজনীতিতে আগমন। তবে এই সাহেব বাবু ১৯৬৫ সালেই দেশ ছেড়ে চলে যান। গোপালগঞ্জ জেলা আওয়ামী লীগের প্রবীণ নেতা, সাহেববাবুর ভায়রাভাই সুধন্যকুমার রায়চৌধুরী জানিয়েছেন, 'সাহেব বাবু বঙ্গবন্ধুর রাজনৈতিক জীবনের অনুপ্রেরণাকারী। নির্বাচন প্রস্তুতির জন্যে তিনি শেখ মুজিবকে ছয়-সাত হাজার টাকা দিয়েছিলেন। তিনি অবশ্য এই টাকা শোধ করে দিয়েছিলেন। টাকা দেয়ার খবর জেনে ওয়াহিদুজ্জামান ঠাণ্ডা মিয়ার চ্যালাচামুণ্ডারা এসে সাহেব বাবুর কাছে চাঁদা চাইল। তাদের দাবি হলো যেহেতু শেখ মুজিবকে টাকা দেয়া হয়েছে, তাই তাদেরকেও দিতে হবে। সাহেব বাবু তাদেরকে টাকা দিতে না চাওয়ায় তারা অপমান করে। এই অপমান সহ্য করতে না পেরে সাহেব বাবু দেশ ছেড়ে চলে যান। শেখ মুজিবকে তাঁকে ফিরিয়ে আনার অনেক চেষ্টা করেছেন, কিন্তু তিনি আর ফেরেন নি। তাঁর গোপালগঞ্জ শহরেব ৫২ শতক জমিসহ ঘরবাড়ি ও পুকুর শেখ মুজিবের নামে লিখে দেন। শেখ মুজিব সম্পত্তির মূল্য যথাযথভাবে পরিশোধ করে দেন।'

**আইয়ুব-বিরোধী আন্দোলন:** ১৯৬৬ সালে আইয়ুব-বিরোধী আন্দোলন গোপালগঞ্জে ছড়িয়ে পড়ে। তখনকার বিবেচনায় জলিরপাড় ছিল একটি গণ্ড গ্রাম। অথচ সেই জলিরপাড়ে ঘটে এক বিপ্লবী কাণ্ড। আইয়ুব-বিরোধী সমাবেশ রাস্তায় নেমে আসে জে কে এম বি মল্লিক উচ্চ বিদ্যালয়ের ছাত্র ছাত্রীরা। নেতৃত্বে ছিলেন কমিউনিস্ট নেতা সত্যেন বারুরী। তিনি এই স্কুলের শিক্ষক ছিলেন। স্কুল থেকে প্রায় পাঁচ কিলোমিটার দূরের সিন্দিয়াঘাট ফাঁড়ির পুলিশ এসে সেই মিছিলে গুলি চালায়। শহীদ হন স্কুলছাত্র মহানন্দ। গোপালগঞ্জের পৌরপার্কের নাম রাখা হয় মহানন্দা পার্ক।

ওয়ালিউর রহমান লেবু মিয়ার একান্ত প্রচেষ্টায় গোপালগঞ্জ জেলায় বামপন্থী রাজনীতি প্রসার লাভ করে এবং গোপালগঞ্জ জেলায় বামপন্থী শক্তিশালী ঘাঁটিতে রূপান্তরিত হয়। তাঁর উদ্যোগে কোটালীপাড়ার প্রত্যন্ত গ্রামেও লেনিনের জন্মবার্ষিকী পালনের মতো অনুষ্ঠানও হয়। কৃষক ও ক্ষেতমজুরদের সংগঠিত করার কাজেও তাঁর অবদান রয়েছে। এ সময় তাঁর সহযোগী ছিলেন মোবারক হাজারী, গফুর শেখ, কানাইলাল গৌতম, জটিলেশ্বর দে, কমলকুমার পাল, নারায়ণ বোস, কমলেশ বেদজ্ঞ, শওকত চৌধুরী, মোখলেসুর রহমান প্রমুখ নেতা। ১৯৬৯ এর গণঅভ্যুত্থানেব সময় গোপালগঞ্জের গণচেতনা-সৃষ্টিতেও ওয়ালিউর রহমান লেবু মিয়ার প্রত্যক্ষ অবদান রয়েছে।

## ঘ. ১৯৭০ সালের নির্বাচন ও তার প্রতিক্রিয়া

১৯৭০-এর নির্বাচনে আওয়ামী লীগের নির্বাচনী ইস্তেহারের অন্যতম প্রণেতা ছিলেন শেখ ফজলুল মণি। তিনি গোপালগঞ্জের বাসিন্দা বলে এই কৃতিত্ব অবশ্যই গোপালগঞ্জবাসীর।

সত্তরের নির্বাচনে গোপালগঞ্জ থেকে এমএনএ নির্বাচিত হয়েছিলেন মোল্লা জালাল উদ্দিন বীরেন্দ ও এম এ খায়ের কার্তিক। আর এমপিএ নির্বচিত হয়েছিলেন শেখ মোশাররফ হোসেন, সতীশ হালদার, আখতারুদ্দিন মোল্লা ও কাজী আবদুর রশীদ। সত্তরের নির্বাচনে মুসলিম লীগের সঙ্গে আওয়ামী লীগের সরাসরি প্রতিদ্বন্দ্বিতা হয়। ১৯৭০ সালে ওয়ালিউর রহমান লেবু কমিউনিস্ট পার্টির সাধারণ সম্পাদক নির্বাচিত। তাঁর নেতৃত্বে এই এলাকায় কমিউনিস্ট পার্টি সক্রিয় থাকলেও কোনো প্রার্থী না থাকায় আওয়ামী লীগ প্রার্থীকে সমর্থন দেয় এবং নির্বাচনী প্রচারাভিযানে অংশ নেয়। কোটালীপাড়া-সহ বিভিন্ন স্থানে বামপন্থীদেরকে তিনি আওয়ামী প্রার্থীকে ভোট দেয়ার আহবান জানান। তিনি সতীশ হালদারের সঙ্গে নির্বাচনী সভায় অংশ নেন এবং বক্তৃতা করেন। এসময় পাকিস্তানের কেন্দ্রীয় সরকারের বাণিজ্যমন্ত্রী জনাব ওয়াহিদুজ্জামান তাঁকে রাজনীতি ছেড়ে দিয়ে পররাষ্ট্র মন্ত্রণালয়ে চাকরি নিয়ে ইতালি যাওয়ার প্রস্তাব করেন কিন্তু জনদরদী মহৎ প্রাণ ব্যক্তিটি এ প্রস্তাব ঘৃণা ভরে প্রত্যাখান করেন।[২৯] সত্তরের নির্বাচন সম্পর্কিত কিছু ঘটনার সাক্ষাৎ পাওয়া যায় গোপালগঞ্জের তৎকালীন ছাত্রনেতা ননীগোপাল সজ্জনের স্মৃতিকথায়–

> ম্যাট্রিক পাশ করে গোপালগঞ্জে কায়েদ-ই-আযম কলেজে ভর্তি হলাম। যে কলেজ এখন বঙ্গবন্ধু বিশ্ববিদ্যালয় কলেজ নামে পরিচিত। ভর্তি হয়েই ছাত্র আন্দোলনে জড়িয়ে পড়লাম। মনে বামপন্থী চিন্তা থাকলেও মধ্যপন্থী আন্দোলনে গোটা পাকিস্তান তখন কাঁপছে। বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমান কথা বললেই আন্দোলন। জনসাধারণকে কীভাবে উদ্বুদ্ধ করেছিলেন ভাবা যায় না। ১৯৭০ সালে সাধারণ নির্বাচনে আমরা ছাত্ররা ঝাঁপিয়ে পড়লাম। এমন এক সময় ছিল আওয়ামী লীগের ছাত্র সংগঠন ছাত্রলীগ করতে ছাত্ররা ভয় পেত। পাকিস্তান ছাত্র শক্তি নামে এক সংগঠন শাসক শ্রেণীর ভাড়া করা গুণ্ডা ও পয়সা দিয়ে সাধারণ ছাত্রদের উপর অত্যাচার করত। কলেজে পড়াকালীন ছাত্র শক্তির রক্তচক্ষু উপেক্ষা করে একবার আমরা ১০-১৫ জন ছাত্র বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমানের সঙ্গে দেখা করেছিলাম। তিনি আমাদের সবার সঙ্গে হাত মিলিয়ে বলেছিলেন– তোমরা কাজ কর, ওরা আর আমাদের দাবায়ে রাখতে পারবে না।
>
> ১৯৭০ সাল। সাধারণ নির্বাচন পাকিস্তানে। আমরা ছাত্ররা কোটালীপাড়ায় ফিরে এলাম। তখন ভোটের দামামা বেজে উঠেছে। আমবা কোটালীপাড়ায় বিভিন্ন জায়গায় ঘুরে ঘুরে জনসাধারণকে বোঝাতে লাগলাম—এবারের ভোট অস্তিত্ব রক্ষার ভোট। বাঙালি জাতি থাকবে কি থাকবে না—এবারের ভোটেই তা নির্ভর করেছে। আমরা ছাত্ররা নিজেদের পয়সা খরচা করে ভোটের প্রচার করতে লাগলাম। দেখলাম আমাদের প্রচারের আগে থেকেই জনসাধারণ ভীষণ ভাবে সচেতন। তৎকালীন পূর্বপাকিস্তানে ১৬৫টি আসনের মধ্যে ১৬৩ টি আসন জিতল আওয়ামী লীগ।[৩০]

সত্তরের নির্বাচন এলাকায় তেমন কোন ঘটনার জন্ম দেয়নি। প্রতিদ্বন্দ্বিতায় বিজয়ী হয়েছে আওয়ামী লীগের প্রার্থীরা। বিজয়ের পরে বেশ উদ্দীপনার মধ্যে দিয়ে প্রতিটি

নির্বাচনী এলাকায় বিজয় মিছিল অনুষ্ঠিত হয়েছে। নির্বাচনের আগে ওয়াহিদুজ্জামান ঠাণ্ডা মিয়া ঘোষণা দেন যে নির্বাচনে যদি বঙ্গবন্ধু জিততে পারেন তাহলে তিনি হাতে মেয়েদের মতো চুড়ি পরবেন। বঙ্গবন্ধু এই চ্যালেঞ্জ গ্রহণ করেন হাসতে হাসতে। ফরিদপুরের এক জনসভায় বলেন যে, ঠাণ্ডা মিয়ার সঙ্গে নির্বাচনে জেতার জন্য আমার দরকার নেই, আমার মোল্লা জালালই যথেষ্ট। মোল্লা জালালের সঙ্গে জিততে পারলেই বুঝবো যে, আমার সঙ্গেই জিতেছে। উল্লেখ্য ঐ নির্বাচনে মোল্লা জালাল ব্যাপক ব্যবধানে ওয়াহিদুজ্জামান ঠাণ্ডা মিয়াকে হারিয়ে দেন। আর মুকসুদপুর এলাকায় প্রাক্তন মন্ত্রী আবদুস সালাম খানকে হারিয়ে এমএনএ নির্বাচিত হন এম এ খায়ের। জাতীয় গণমুক্তি দলের প্রার্থী বীরেন্দ্রনাথ বিশ্বাস ও কার্তিক ঠাকুর এম.এন.এ নির্বাচনে দ্বিতীয় স্থান অধিকার করেন।

**তথ্য নির্দেশ :**


১. শ্রীনগেন্দ্রনাথ বসু, **বাংলা বিশ্বকোষ** পঞ্চম খণ্ড, বিআর পাবলিশিং করপোরেশন, দিল্লি, পুনর্মুদ্রণ ১৯৯৮, পৃষ্ঠা ৫২৭।

২. মহেন্দ্রনাথ বিশ্বাস, গোপালগঞ্জের আদিকথা, **চলিষ্ণু**, জামালপুর, ১৯৯৯, পৃষ্ঠা ৩২।

৩. **ফরিদপুর জেলা গেজেটিয়ার**, ঢাকা, ১৯৭৭, পৃষ্ঠা ৩৪।

৪. আ.ন.ম. আবদুস সোহবান, **ফরিদপুরের ইতিহাস**, সূর্যমুখী প্রকাশনী, ফরিদপুর, ১৯৯৪, পৃষ্ঠা ৩১

৫. **ডিস্ট্রিক্ট সেনসাস রিপোর্ট ফরিদপুর**, করাচি, ১৯৬১, পৃষ্ঠা আই-৬

৬. মহেন্দ্রনাথ বিশ্বাস, প্রাগুক্ত, পৃষ্ঠা ৩৬

৭. রবীন্দ্রনাথ অধিকারী, সেন্ট মথুরানাথ: ইতিহাসের এক অমর নাম, **আজকের কাগজ**, ঢাকা, ২৯ জানুয়ারি ১৯৯৯

৮. আবুল হোসেন ভূঁইয়া, **গোপালগঞ্জ শহরের ইতিকথা**, গোপালগঞ্জ, ১৯৮৯, পৃষ্ঠা ৩

৯. আবুল হোসেন ভূঁইয়া, প্রাগুক্ত

১০. মহেন্দ্রনাথ বিশ্বাস, **চলিষ্ণু**, পৃষ্ঠা ৩১

১১. আব্দুল ওয়াজেদ, **বাংলাদেশের নদীমালা**, লাবণী, ঢাকা, পৃষ্ঠা ২২

১২. আব্দুল ওয়াজেদ, প্রাগুক্ত, পৃষ্ঠা ৫৬

১৩. শেখ হাসিনা, স্মৃতির দখিন দুয়ার, **ওরা টোকাই কেন**, আগামী প্রকাশনী, ঢাকা, তৃতীয় সংস্করণ, ১৯৯৩, পৃষ্ঠা ৯

১৪. জেসি জ্যাক, **বাংলার একটি জেলার অর্থনৈতিক জীবন**, ন্যাশনাল ইনস্টিটিউট অব লোকাল গভর্নমেন্ট, ঢাকা, ১৯৯৩, পৃষ্ঠা ১৮-১৯

১৫. ফরিদপুর জেলা গেজেটিয়ার, ১৯৭৭, পৃষ্ঠা ৩৬৯

১৬. তপন বাগচী, **তৃণমূল সাংবাদিকতার উন্মেষ ও বিকাশ**, ম্যাস-লাইন মিডিয়া সেন্টার, ঢাকা, ১৯৯৯, পৃষ্ঠা ৫৩

১৭. দীপঙ্কর গৌতম, **গোপালগঞ্জের শিল্প-সাহিত্য-সংস্কৃতি**, মধুমতী, স্বাধীনতা ও জাতীয় দিবস স্মরণিকা ১৯৯৩

১৮. শ্রীনগেন্দ্রনাথ বসু, **বাংলা বিশ্বকোষ** চতুর্থ খণ্ড, বিআর পাবলিসিং করপোরেশন, দিল্লি, প্রথম পুনর্মদ্রণ ১৯৯৮, পৃষ্ঠা ৫৩৯-৫৪০

১৯. মহেন্দ্রনাথ বিশ্বাস, প্রাগুক্ত, পৃষ্ঠা ৩৪
২০. শেখ হাসিনা, প্রাগুক্ত, পৃষ্ঠা ১০-১২
২১. আ ন ম আবদুস সোবহান, প্রাগুক্ত, পৃষ্ঠা ২৫
২২. আ ন ম অবদুস সোবহান, প্রাগুক্ত, পৃষ্ঠা ৭৫
২৩. **বাংলা একাডেমী চারিতাভিধান**, পৃষ্ঠা ২৩৬
২৪. Dr. Ladli Mohan Raychoudhury (Ed.), **The Quit India Movement 1942** (2nd enlarge Edition), Vol1, Govt of West Bengal, Calcutta, 1994, page No 47
২৫. সাংবাদিক মোজ্জাম্মেল হোসেন মুন্না, ভাষা আন্দোলনে গোপালগঞ্জ, অপ্রকাশিত রচনা
২৬. দৈনিক আজাদ, ঢাকা, ৫ মার্চ ১৯৫২
২৭. রবীন্দ্রনাথ অধিকারী, গবেষকের সঙ্গে সাক্ষাৎকার
২৮. আবুল বাশার তালুকদার, স্মৃতিতে বঙ্গবন্ধু: এক হাজার এক টাকার মালা, **মুজিব তুমি স্বাধীনতা**, গোপালগঞ্জ জেলা সমিতি, ঢাকা, ১৯৯৮, পৃষ্ঠা ৪৬
২৯. বামন ধর, চার প্রমিথিউসকে যেমন দেখেছি, **প্রমিথিউস**, ১০ মার্চ স্মরণ সংখ্যা ১৯৯৭
৩০. ননীগোপাল সজ্জন, বাংলাদেশের স্বাধীনতা আন্দোলনে **কোটালীপাড়া সম্মিলনী ৭২ তম বিজয়া সম্মেলন স্মরণিকা**, কলকাতা, ১৯৯৮, পৃষ্ঠা ১৬-১৮।

[উৎস : ড. তপন বাগচী, 'মুক্তিযুদ্ধে গোপালগঞ্জ', ঐতিহ্য প্রকাশনী, ঢাকা, ২০০৭।]

# মাদারীপুর : ঐতিহ্যের অতীত অন্বেষায়

মু. মতিয়ার রহমান

বৈতালিক পাখির জাগরণী গানে এখনো ঘুম ভাঙে। তবে আর কতদিন এ নিরেট উষর সর্বগ্রাসী উদর দেহের দেশে গাইবে গান জানে না কোন গুণীজনে। জাগরণের সে সোনালী প্রভাতে বৈতালিক পাখির গানের সাথে প্রায় ঘরে সেতার এস্রাজের টুংটাং বায়া তবলার চাটি এবং কণ্ঠ সংগীতের রেওয়াজে ভাঙত ঘুম এ শহরের জনপদে। ঘুম ভাঙানিয়া গান গাইত মধুর মধুর সুরে বৈষ্টমী পাড়ার শ্বেতবসনা ললাটে বাহুতে চন্দনের ফোঁটা তিলক আঁকা হাতে পিতলের স্বর্ণকান্তি ঘণ্টা এবং ফুলের ডালি সাজিয়ে বোষ্টমীরা। উচ্চকিত হোত "জাগ জাগ নগরবাসী জাগিয়ালহ্ গুরুর নামহে এখন শান্ত শোভন সাংস্কৃতিক মণ্ডলের সুপ্রভাত ছিল মাদারীপুরে।

শারদীয় প্রাতে শিশুরা ফুলের ডালা নিয়ে তুলতে যেত শিউলী, বকুল শীতে সোঁদা গন্ধের গাঁদা গ্রীষ্মে গন্ধরাজ গোলাপ চাঁপা। প্রায় প্রতিটি বাড়ির আঙিনায় সৌন্দর্য পিয়াসী মাদারীপুরবাসীর ফুলের বাগান ছিল প্রাত্যহিক প্রভাতী বাসনায় সে সুন্দর সংস্কৃতমনা মনের শিশুরা মরে গেছে। মারা গেছে সুকুমার ললিত উদগ্র ক্ষুধার রাজ্যে গদ্যময় পরিবেশে। পয়সার প্রাবল্যে অত্যাধুনিক যান্ত্রিক প্রচণ্ড বিকট শব্দে সংগীতের নামে অপসংস্কৃতির রব এবং রোল ধ্বনিত। বিত্তের বেসাতিতে অনুষ্ঠান সর্বস্ব ধর্মীয় সংস্কৃতি। মাইকের সুতীব্র শব্দ স্বরে ভীত বৈতালিক পাখি। ইষ্টক ধাতব সম্ভারের প্রসারে ওরা উড়ে যাচ্ছে উড়ে যাচ্ছে।

আজ ঐতিহ্য অবসিত মাদারীপুর। তার গৌরবময় ইতিহাস আছে কিন্তু অস্তিত্ব নেই। আউলিয়া খাঁর করাল গ্রাসে দু'দুটি সদর শহর বিলুপ্ত হয়েছে। বর্তমানটি তিন নম্বর শকুনী মৌজার শকুনী নামক একটি নিম্নাঞ্চলে মাদারীপুরের নাম ফলক পিঠে এঁটে এখন দাঁড়িয়ে। '৩৯ থেকে ৪৪ সন পর্যন্ত সময় লেগেছে এর নির্মাণে। শুধু নদীগর্ভে বিলীন হয়ে যাওয়ার জন্য নয়; সাম্প্রদায়িক ছুরিতে বিভাজিত ভারত ভূতুড়ে করে দিয়েছিল মাদারীপুর। সে কর্তনে জনশূন্য জনগণের দগদগে ঘা মুছে গেলেও পরিবেশ প্রভাবে অভাব এবং শূন্যতা রয়ে গেছে সাংস্কৃতিক অঙ্গনে। মানুষ গড়া দেশ গড়া এবং সভ্যতা কৃষ্টির সৃষ্টি সৃজনে শিল্প-সাহিত্য-সংস্কৃতির ধারায় যে ঐতিহ্য তাকে বহু ঘাম-শ্রম সময়-অর্থে হয় রচিত। কালপ্রবাহে রচিত হয় ইতিহাস।

রাজনৈতিক আর্থ সামাজিক দিক থেকে ভারতবর্ষের পটভূমিতে মাদারীপুর অনন্য আয়তনেও। ১৮৫৪ তে বরিশালের মহকুমা রূপ যার জন্ম এবং ৭৩ সনে ফরিদপুরের

* সরকারি নাজিমউদ্দিন কলেজের প্রাক্তন অধ্যাপক মু. মতিয়ার রহমান 'অপভ্রংশ শামান্দার অপভ্রষ্ট' নামে মাদারীপুর জেলার ইতিহাস বিষয়ক একটি পাণ্ডুলিপি প্রস্তুত করেন। অর্থাভাবে এটি এখনো প্রকাশিত হয়নি। এটি ওই পাণ্ডুলিপির লেখককৃত সংক্ষেপিত রূপ। – সম্পাদক

সাথে সংযোজন সময়ে মাদারীপুরের সীমানা ছিল যে কোনো জেলার চাইতে বিস্তৃত। রাজনৈতিক কারণে মাদারীপুর ভারতবর্ষে পরিচিত ছিল "চিতোর অব বেঙ্গল" নামে। পাট ব্যবসার কারণে ইংরেজ রাজত্বকালে ভারতের কোলকাতা পরিচিত ছিল ডান্ডি নাম আর বাংলার ডান্ডি ছিল মাদারীপুর। তখন নারায়ণগঞ্জ তেমন পরিচিত নয় আর দৌলতপুর তো মংলা সমুদ্রবন্দরে রূপান্তরের পরে সেদিনের। '৭৫ সনে মাদারীপুর মিউনিসিপ্যালিটির প্রতিষ্ঠাকালে কুলপদী মাদারীপুর চরমুগরিয়া পাটব্যবসায় প্রখ্যাত বন্দর তিনটি প্রসিদ্ধ ছিল। এককালের ভারতবিখ্যাত মাড়োয়ারী পাটব্যবসায়ী নগরমল সুরুজমলের গদী এবং গুদাম ছিল পুরান বাজার জুড়ে। তার পিছনেই ছিল স্টিমারের প্রথম স্টেশন। সেদিন ও স্টিমার স্টেশনের টিকেট ঘর, যাত্রীছাউনী, ঘন্টি ঘরে লোহার থামে ঝুলানো বিরাট ঘন্টি স্টিমারের প্লাটফরম সোনাইকে বেঁধে রাখার বিরাট শিকলের অপর প্রান্ত অদৃশ্য ছিল বালুচরে কেরানীদের বাসগৃহ ছিল স্টেশনের রাস্তার অপর পাড়ে। আজ সে স্টেশনের পথে বিক্রয় হয় শাকসব্জীর চারা। কীটনাশকের দোকান ও গুদাম জুড়ে আছে স্টেশনের ঐতিহ্যবাহী স্থান। মাছ বাজারের টোল ঘরটাও অবস্থিত ওখানে। টিকেট ঘরের বিরাট বিরাট ক'টা অশত্থ গাছ ছিল সেখানে মাড়োয়ারীরা তার ছায়ায় খাটিয়া বিছিয়ে বিশ্রাম নিত গ্রীষ্মে। হনুমানজীর একটা আখড়াও ছিল এখানে লাল ফরগা উড়িয়ে। আখড়া শেষে ছিল ২২ টা পাটগুদাম, চারটা করে লম্বা ঢেউ খেলানো ঘরের সারি সারি দিয়ে। একটা জৈন মন্দির ছিল স্থাপত্যের শিল্পনিদর্শন সমন্বিত। মন্দিরটার মেঝেতে চৌবাচ্চার মতো আয়তাকারের নিম্ন প্রকোষ্ঠে নিকষ কালো কষ্টিপাথরের হনুমানজীর মূর্তি তার উন্মোচিত রক্তাক্ত বক্ষের দু'পাশে ছিল সীতারাম। মূর্তিটার মূল্য কোটি টাকা হওয়া বিচিত্র ছিল না। মন্দিরটা নেই।

চরমুগরিয়ায় ছিল তিনটি বিদেশি পাট কোম্পানি। কুমারনদের ওপারে ল্যাঞ্জেন ক্লার্ক এবং আর পিন। এপারে লুইড্রে ফাস, পরে এসেছিল র‍্যালি কোম্পানি। স্টিমার কোম্পানির সাব এজেন্ট ইংরেজ সাহেবের একটা বাংলো ছিল ওপারে পাটাতন করা দেখার মত বাংলো বিদেশি ফুলের এবং গাছে ভরা কম্পাউন্ড কাঁটা তারের বেড়া ঘেরা। ইংরেজ সাহেব মেমদের একটা ক্লাব ও ছিল এপারে যার ফ্যান চলত কেরোসিনে।

ভারত বিখ্যাত আরো কিছু পাট ব্যবসায়ী যেমন তুলারাম বস্রাজ একটা হাড্রোলিক প্রেস ও প্রতিষ্ঠা করেছিলেন। এখন তার খাঁচাটা মাত্র আছে। বাঙালি পাটব্যবসায়ীদের মধ্যে উল্লেখযোগ্য ছিল আর এম সাহা, যুধিষ্টির সাহা, সাধু সাহা এবং মিঠাপুরের সিকদারেরা। এসব দেশি বিদেশি পাট ব্যবসায়ীদের পাট রপ্তানির জন্যই স্টিমার কোম্পানির একমাত্র সাব-এজেন্ট অফিস ছিল চরমুগরিয়ায়। আইজিএনআরএসএন কোম্পানির তিনটি মেইল একটা মিক্সড স্টীমার প্রত্যহ যাতায়াত করত তারপাশা বরিশাল খুলনার পথে। মিক্সড স্টিমারটা সুরেশ্বর যেত কীর্তিনাশা দিয়ে। সে সময়ের সব চাইতে বড় স্টীমার নাগা সাইলু, লিপচা, ফ্লামিংগো সিন্ধু, অস্ট্রিচ মিকি কিউই-র মত নামী স্টিমারগুলো এ লাইন দিয়েই চলত। এসব স্টিমার এবং টাগ টেনে নিয়ে যেত বার্জ এবং পৌঁছে দিতো কোলকাতায় পাট। মিউনিসিপালিটির পূর্বপ্রান্তে কুলপদ্বী। তাও ছিল পাট ব্যবসাকেন্দ্র।

উদয়াচল থেকে অস্তাচলে এবং উত্তর থেকে দক্ষিণে প্রসারিত প্রধান রাস্তা দু'টি ছেদ

করেছিল যে বিন্দুতে তার সাথে কাঠের পুল দিয়ে সংকুচিত ছিল আরো দু'টি পায়ে চলা পথ। এ কেন্দ্র বিন্দুটি ছিল শহরের হৃদপিণ্ডের মতো। ধমনীর মতো রাস্তা দু'টিতে ছিল জীবনপ্রবাহ শহর জনপদের। এ কেন্দ্র কিছু থেকে উত্তরপথের প্রথমে হাতের বাঁয়ে পাবলিক লাইব্রেরি, উকিল বার মোক্তার লাইব্রেরি, রিজার্ভ ট্যাংক। রাস্তার ডানে জেলখানার পুকুর তার পূর্ব পাড়ে জেলখানা। তার উত্তরে ঢাকাইয়া পট্টি পিছনে মেথর পাড়া ঢাকাইয়া পট্টিতে ছিল বিক্রমপুর প্রবাসী চার আমলা অধিকাংশ আর্দালী চাপরাশি, দু'ঘর ফল তামাক বিক্রেতা একজন আচকান পাজামা পাঞ্জাবি তৈরির খলিফা। একটা মসজিদ ও ছিল উত্তর পাড়ে। জেলখানার পুকুর এবং রিজার্ভ ট্যাংকের মধ্যবর্তী রাস্তা শেষে ডানে পোস্টাফিস। তারপর পৌরসভা এবং ১৮৮৫ সনে প্রতিষ্ঠিত বহুল পরিচিত প্রশংসিত মাদারীপুর হাইস্কুল। পোস্ট অফিসের উল্টো দিকে ট্রেজারি পরে লাল দালানের কোর্ট কাচারি তার সামান্য পরে স্বল্প উচ্চ প্রাচীর ঘেরা এস.ডিও-র একতলা সাদা ভবন। রাস্তা ঘেঁষে তিন নম্বর স্টেশন এবং নৌকা ঘাট।

এ কেন্দ্র বিন্দু থেকে অস্তাচলের দিকে যে পথ তার বাঁয়ে মিউনিসিপ্যালিটির বাজার। ডানে মাড়োয়ারীদের মুদী দোকান। বাজার শেষে পুকুর। দক্ষিণ পাড়ে পলেস্তরাহীন ডনোভান স্কুলের ছাত্রীবাস। পুকুরের পাড়ে রাস্তা সংলগ্ন ডনোভান উচ্চ বালিকা বিদ্যালয় টিনের দেয়াল ঘেরা। দেখার মতো স্কুলের পরিবেশ। স্কুল ছাড়িয়ে ডানের পথে এগিয়ে গেলে হাতের বাঁয়ে ইউনিয়ন বোর্ড এসোসিয়েশন হল। চারদিকে বারান্দায় ঢালাই লোহার রঙ করা রেলিং রঙিন কাচের কারুকার্যময় জানালা কপাট। অদ্বিতীয় সুন্দর চৌচালাবৃহৎ টিনের ঘর পথের শেষে মিউনিসিপ্যালিটির একমাত্র প্রাইমারি স্কুল অনেক নামী। স্কুলের এ পথ এড়িয়ে গেলেই লক্ষ্মী সর্বত্র। এখানে পথ দ্বিধাবিভক্ত। বাঁয়ের শাখা চরমুগরিয়ার তিন নম্বর পথ। ডান শাখা প্রসারিত ছিল চরমুগরিয়া পর্যন্ত। এ লক্ষ্মীগঞ্জের প্রবেশমুখেই বিখ্যাত বণিকবাড়ি। এ বাড়ির নাটমন্দিরের সামনের মঞ্চে এক কবি গানের আসরে কালো পেড়ে সাদা শাড়ি পরা নারী কবিয়াল গেয়েছিল গান কবির লড়াইয়ে। এ রাস্তার মাঝামাঝি ছিল লোন অফিস একটা দ্বিতল দালানে। তার পর ডা. কিরণ সাহার বাড়ি। যিনি বহুদিন এক নাগাড়ে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান ছিলেন। তারপর মনোমোহন সাহা উকিলের বাসা। যিনি ছিলেন প্রথম চেয়ারম্যান। দ্বিতীয় স্টিমার স্টেশন ছিল এ বাসার পরে যেখানে ১৯৩৪ সনে মহাত্মা গান্ধী স্টিমার থেকে নেমে লং মার্চে হেঁটে গিয়েছিলেন চরমুগরিয়া।

উদয়াচলের পথের প্রথমে দু'পাশে বিপণী বিতান। এগিয়ে গেলে হাতের বাঁয়ে আদালত পাড়ার পথ। উল্টোদিকে পুল পেরিয়ে লোকাল বোর্ডের লাল দালান। পশু হাসপাতাল টাউন ক্লাব। লাশকাটা ঘর, আদালত পাড়ার প্রবেশ মুখে ঐতিহ্যবাহী কালীবাড়ী এবং তার বিরাট আটচালা নাট্যমন্দির। এটাই ছিল মাদারীপুরের সংস্কৃতির পাদপীঠ। এখানে বছরভর যাত্রা থিয়েটার কবি গান কথকতা মেজিক আরো কত কী হোত। ভারতের বিখ্যাত যাদুকর গণপতি বাবু এবং পিসি সরকার যাদু দেখিয়েছেন এখানে। শেরে বাংলা একে ফজলুল হক ও সে জাদু দেখেছেন। কালীবাড়ী ছাড়িয়ে গেলে রাস্তার বাঁয়ে ফৌজদারীপাড়া। এটাই ছিল শহরের সব চাইতে অভিজাত পাড়া। এ পাড়ার প্রবেশ পথের উল্টো দিকে পুল দিয়ে সংযোজিত ছিল শ্রীনাথ লেন। শ্রীনাথ

সরকারের নামে এ এলাকা ছিল নামকরা। উদয়াচলের এ রাস্তার নাম পুরান বাজারের পথ। ফৌজদারী পাড়া ছাড়িয়ে গেলেই একটা শক্ত প্রশস্ত কাঠের পুলের পাদদেশ থেকে উত্তর মুখোপথ ঐতিহাসিক ইটের পুল পর্যন্ত। এ রাস্তার সমান্তরালে ছিল আর একটা পথ। এ দু'টো পথ সংযুক্ত ছিল দু'টি ছোট্ট পথ দিয়ে। সে পথ কটির প্রথমটি জেলে পাড়ার দ্বিতীয়টি জৈন মন্দিরের, তৃতীয়টি চট্‌কি পট্টি ও কাপুড়িয়া পট্টির। চতুর্থটি টলঘর পেরিয়ে গুড়হাটা ছাড়িয়ে পাটির গুদামগুলোর শেষ পর্যন্ত। টল ঘরের রাস্তা এবং গুড়হাটার সংযোগ স্থলে প্রতি বছর ২৬শে জানুয়ারি বহু মানুষের বেষ্টনীর মধ্যে পুলিশের গতিরুদ্ধ করে উঁচু মঞ্চে উড়ানো হোত স্বাধীনতা দিবসের পতাকা। গুদামগুলোর দক্ষিণ পাশেই ছিল পতিতালয় স্বল্প পরিসরে গ্রামীণ পরিবেশে। পঞ্চম পথটি কাসার পট্টি এবং গুড়হাটার। সবকটি ইটের পুলের পাদদেশ থেকে পুরান বাজারের পথে। এ দু'টিতে পথের অস্তিত্ব এখনো বিরাজমান। মাদারীপুরের হাটখোলা নামে এ অংশ পরিচিত। এখনকার মত তখনো শনি মঙ্গলবার হাট বসত এখানে।

লক্ষ্মীগঞ্জ, আদালতপাড়া, ফৌজদারীপাড়া শ্রীনাথ লেন ছিল শ্যামল শীতল ছায়া সুনিবিড় পরিবেশ মণ্ডিত প্রকৃতি সৌন্দর্যপূর্ণ। এ প্রাকৃতিক পরিবেশে বৈতালিক পাখির গানে প্রভাতী সূর্যের টানে যন্ত্র সংগীত এবং কণ্ঠ সংগীতের সাধনায় অপূর্ব মূর্ছনায় মুখরিত হয়ে উঠত সংস্কৃতি সমুজ্জ্বল মাদারীপুর জাগরণীর প্রবর্তনায়। প্রতি বছর টাউন হলে সপ্তাহব্যাপী প্রতিযোগিতা চলত নানা সংগীতের এবং যন্ত্রসংগীতের। এদের মধ্যে অনেক প্রতিভাবান শিল্পী ছিল। শুধু মিডিয়ার অভাবেই পরিত্যক্ত থেকে গেছে সেসব প্রতিভাধর শিল্পী। ইদিলপুর পরগণার জমিদার রায় পরিবারের আই,সি,এস এস, এন রায়ের সহোদর ধীরেন রায় বিসিএস এর কন্যা গীতা রায় (গীতা দত্ত) শুধু একা আন্তর্জাতিক প্রতিষ্ঠা পেয়েছেন অনন্যা কণ্ঠশিল্পী হিসেবে। আর পালং-এর সেন বাড়ীর রাজা রাজবল্লভ সেনের উত্তর বংশধর শোভা সেন খ্যাতি লাভ করেছেন চলচ্চিত্র অভিনেত্রী রূপে।

মাদারীপুর মহকুমা জুড়ে ছিল অনেক অভিজাত হিন্দু পরিবার এদের ঘরে ঘরে শিল্প-সাহিত্য-সংস্কৃতির সাধনা ছিল। ছিল শিক্ষাদীক্ষার প্রতি গভীর আকর্ষণ। অনেক জ্ঞানী ও গুণী ছিল যাদের পরিচয় ও স্বল্প পরিসরে তুলে ধরা সম্ভব নয়। যে ফুল সৌন্দর্যের প্রতীক তার পরিচর্যায় ছিল সকাল বিকাল প্রাত্যহিক কর্মসূচিতে।

সমগ্র মহকুমায় চৈত্র সংক্রান্তির দিন থেকে বৈশাখ মাস ভর বসত বৈশাখী মেলা। যাকে গ্রামীণ ভাষায় 'গলেয়া' বলত। গ্রামীণ শিল্প সম্ভার বিশেষ করে শিশুদের মনোরঞ্জনে মৃৎ শিল্পের বহু মাত্রিক রূপ দেখা যেত মেলায়। আনন্দ বিনোদনে রাধাচক্কর ঘোড়াচক্কর এবং বাঁশীর শব্দে প্রকাশ থাকত প্রাণপ্রাচুর্যের পল্লীসংস্কৃতি। বিকালে খেলাগুলো ছিল অতুলনীয়। পূজার শেষ দিন। দশমী এবং বাদদশহরার মেলা বসত। এ মেলায় বিসর্জনের বেদনা মুছে দিতে মেলা প্রাঙ্গণে হাজারো মিছিলের সাথে আসর জমত। সার্কাস ম্যাজিক পুতুল নাচের। সেকালের নৌকা বাইচ হোত বাদদশহরার দিনে। যা এ যুগে এ দেশের এবং সে আনন্দ মেলা এ যুগে অকল্পনীয়। সাম্প্রদায়িক সম্প্রীতির বাতাবরণ তৈরি হোত এ সব মেলায়। নানা উৎপাদিত স্থানীয় পণ্যে মেলা সয়লাব হয়ে যেত। সে অনির্বচনীয় আনন্দ উৎসব এবং সাংস্কৃতিক পরিমণ্ডল এখন

অবর্ণনীয় ভাষায়।

উচ্চশিক্ষায় শিক্ষিত অভিজাত পরিবারের সন্তানেরা ইংরেজের গোলামী করেনি। গোল্ড মেডেল পাওয়া ছাত্ররাও শিক্ষকতা করেছে গ্রামের স্কুলে। এ জন্যেই শিক্ষাঙ্গনগুলো ছিল জ্ঞানের আকর– উচ্চ শিক্ষা সহজ লভ্য ছিল না বলে স্বশিক্ষিত এবং সুশিক্ষিত হয়ে উঠত শিক্ষার্থীরা। মাদারীপুরে বহু কৃতী শিক্ষার্থী ছিল। এদের মধ্যে এ পর্যন্ত শ্রেষ্ঠ শুভাশিস ধর। যিনি বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার ফলে রেকর্ড ভঙ্গকারী। ন'টি থানার স্কুলগুলোর মধ্যে শিক্ষার শ্রেষ্ঠত্বের সেদিন যে স্কুলগুলো শিরোপা লাভ করেছে উত্তর থেকে দক্ষিণে তার নাম পণ্ডিতসার পঞ্চপল্লী, লোনসিং উপাদী, ডোমসার, পালং তুলাসার রুদ্রকর, মহিমার কনেকশ্বর, ডামুড্যা ইদিলপুর কীর্তিনাশার ওপারে। আর এপারে বহরমগঞ্জ খালিয়া, বাজিতপুর, বীর মোহন এবং সদরের মাদারীপুর হাই স্কুল ও ডানোভান গার্লস স্কুল বিশেষভাবে উল্লেখ্য। অনেক স্বনামধন্য প্রধান শিক্ষক এবং শিক্ষিকা ছিলেন এসব স্কুলে।

ষোড়শ শতাব্দীর প্রথমার্ধে বোধহয় মোগল আগ্রাসনে যে অঞ্চলে পালিয়ে আসা কোন পাঠান (কেননা দূরে কাছে মুসলমান বসতি ছিল না) কূলপদ্মী (পদ্মার কূলে) এবং কুমারনদের সঙ্গমে শাহ মাজারের কোন ভক্ত প্রতিষ্ঠা করেছিলেন শাহমাজারে দরগা, সময়টা নির্দেশ করছে ইটের অবয়ব এবং নির্মাণ স্থাপত্যে। এ দরগার কাছাকাছি কোনো অখ্যাত গ্রামে মাদারীপুর সদর এবং মহকুমার নামকরণ করা হয়েছে মাদারীপুর। কীর্তি নাশার দ্বারা দ্বিধাবিভক্ত মাদারীপুর। পাঁচটি থানা নিয়ে পূর্ব এবং চারটি থানা নিয়ে পশ্চিম মাদারীপুর। পশ্চিমাঞ্চল ছিল জালালপুর পরগণার অন্তর্গত। পূর্ব মাদারীপুর দীর্ঘদিন বিক্রমপুর পরগণার অধীন এবং পাঠান মোগলের অবস্থান ওখানে থাকায় ওদের ভাষা সংস্কৃতির প্রভাব এখনো বর্তমান। কোর্তা, পিরন, পয়দার, তখন, দস্তর খান, বর্তন, রেকাবী, কৈরাবাটি বৈয়ম, বদনা, চিলমচি ভাবর উরখি ইছারী চেরাগ কেতন আর্শী এখনি নানা শব্দ এবং রান্না ভিন্নতর এখানে উচ্চারণগত প্রভেদ লক্ষণীয়। মাদারীপুর মহকুমার নিজস্ব ভাষা ও সংস্কৃতি নেই। মুন্সিগঞ্জ, ফরিদপুর, খুলনা, যশোর, বরিশাল, নোয়াখালী, কুমিল্লার ভাষার সংমিশ্রণে একটা জগাখিচুড়ির ভাষা চলছে মহকুমার সীমান্ত অঞ্চলে।

মাদারীপুর মহকুমা শিক্ষা সাহিত্যের ক্ষেত্রে ভারতবর্ষে বিরাট অবদান রয়েছে। যার বর্ণনা এখানে অসম্ভব তবু ও সংক্ষেপে প্রথমেই যার নাম উল্লেখ করতে হয় তিনি ধানুকার আচার্য পরিবার কন্যা জয়ন্তী। বাংলার প্রথম সংস্কৃত মহিলা কবি। বিয়ে হয়েছিল যে কোটালীপাড়ার আচার্য পরিবারে ধানুকার এ আচার্য পরিবার ময়ুর ভট্টের উত্তর পুরুষ বলে কথিত। মোগল সম্রাট জাহাঙ্গীরের আমলে মালখা নগরের বসুরা এবং ইদিলপুরের রায়েরা তালের কুল পুরোহিত করে এনেছিল গোপীনাথ কণ্ঠাবরণকে। যিনি ময়ুর ভট্টের বংশধর (বিশ্বকোষ ইন্ডিকা মতে তবে প্রশ্নও আছে) ভারতীয় প্রাচীন স্থাপত্য শিল্পমণ্ডিত এবং টেরাকোটা কাজ সম্বলিত তিনটি মন্দির প্রতিষ্ঠা করে উত্তর ভারতের ভাস্কর্যঋদ্ধ তিনটি বিগ্রহ স্থাপন করে দিয়েছিলেন। উত্তর ভিটার মন্দিরটার বিগ্রহের পাদদেশে শ্বেত পাথরের ফলকের চার চরণের শ্লোকের বাংলা হরফ প্রাচীন বাংলা হরফের নিদর্শন। এ বাড়িতে এখনো তালপাতায় এবং তুলট কাগজে হস্তলিখিত পুঁথি আছে যা অমূল্য

সম্পদ।

জয়ন্তীর কবিতা সম্ভারের ক'টি অনূদিত চরণ উদ্ধৃত হোল—

যেন হ্রদসম নাভ থেকে উঠে এসে
কালনাগ ভ্রমণে গিরিপাদদেশে
অকস্মাৎ ধরা পড়ল তার চোখে
বর্ষাস্নাত যুগল স্বর্ণচূড় নগ বুকে
তা দর্শনে অবাক বিস্ময়ে হতবাক
আকর্ণ বিস্তৃত চোখ তার স্ফীত নাক।।

যাঁর নাম বাংলা গানের ইতিহাসে অক্ষয় স্বর্ণাক্ষরে তিনি– অতুল প্রসাদ সেন (১২৭৮-১৩৪১) তার জন্মভূমি নড়িয়ার মগর হোলেও কর্মজীবন কেটেছে লক্ষ্ণৌতে ব্যারিস্টারী পেশায়। বঙ্গভঙ্গ আন্দোলনে তার স্বদেশী গান সেদিন আবেদন এনেছিল দ্রোহের তার অন্যতম গান 'বল বল বল সবে', 'হও দরমেতে বীর হও করমেতে বীর' এবং আ মরি বাংলা ভাষা'।

মাদারীপুর মহকুমার তখনকার একমাত্র বিজ্ঞান বিষয়ক এবং পোকামাকড় নিয়ে গবেষণা প্রবন্ধ ও সাহিত্য রচয়িতা ছিলেন গোপাল ভট্টাচার্য (১৮৯৫)। নড়িয়ার লোলসিং গ্রামে জন্মে ছিলেন। কথাসাহিত্যে প্রথম উল্লেখযোগ্য অবদান রেখেছেন সদর থানার খৈয়রভাঙ্গার অমলেন্দু দাশগুপ্ত। শহীদ নীরেন্দ্র দাশগুপ্তের বড় ভাই। তিনি ও বিপ্লবী ছিলেন। বন্দিজীবন কাটিয়েছেন মাদারীপুরের বহু বিপ্লবীর সাথে বকসা ক্যাম্পে। তাঁর দু'খানি গ্রন্থ বকসা ক্যাম্প এবং ডেটে নিউ উল্লেখযোগ্য। স্বর্ণকমল ভট্টাচার্য পেশায় সাংবাদিক হলেও তার সাহিত্যকর্ম তীর ও তরঙ্গ; অন্ত্যেষ্টি, তথাপি উল্লেখ্য। তার জন্ম পালং।

মাদারীপুর প্রবাসী দু'জন ভারতবর্ষের বিখ্যাত লেখকের প্রথম পৃথ্বীশ ভট্টাচার্য যিনি দীর্ঘদিন মাদারীপুর হাইস্কুলের শিক্ষক ছিলেন। এখানে অবস্থানকালে কার্টুন পতিতা 'ধরিত্রী' এবং 'বিবস্ত্র মানব' উপন্যাস লিখে বাংলা সাহিত্যে যশস্বী হয়েছেন। অপরজন পালং হাইস্কুলের প্রথিতযশা শিক্ষক হেম সেন তনয় ড. সুবোধ সেন যিনি বাংলা ভাষা ও সাহিত্যের ইতিহাসবেত্তাই নন অথরিটি। তাঁর রচিত ইতিহাস এবং সমালোচনা গ্রন্থ বিশ্ববিদ্যালয়ে পাঠ্য।

মুসলমান লেখকদের মধ্যে কৃতী বাংলা একাডেমী পুরস্কার প্রাপ্ত আবু ইসাহাক যিনি নড়িয়ার সিরঙ্গলে জন্মগ্রহণ করেছেন, তাঁর সূর্যদীঘল বাড়ী বহু প্রশংসিত, তার অন্যান্য গ্রন্থ 'হারেম', 'মহাপতঙ্গ' এবং 'পদ্মার পলিদ্বীপ'। জ্ঞানীগুণী শিল্পীসাহিত্যিক ছিলেন, মাদারীপুর জুড়ে। পূর্ব মাদারীপুর এদিক থেকে অগ্রণী। এঁদের অধিকাংশ হিন্দু এদের মধ্যে চারজন বিশিষ্ট মুসলমান শিক্ষাবিদের নাম উল্লেখ করা না হলে অবিচার করা হবে। মর্মপীড়ারও কারণ হবে। এদের অন্যতম আবদুর রহমান খাঁ (১৮৯০-৬৪), জন্ম শিবচরের ভাণ্ডারী কান্দী। সুদীর্ঘ কাল তিনি শিক্ষা বিভাগে দায়িত্বপূর্ণ পদে ছিলেন। সরকারি চাকরি থেকে অবসর গ্রহণের পর তিনি জগন্নাথ কলেজের অধ্যক্ষ এবং রেক্টরের দায়িত্ব পালন করেন। শুধু মাদারীপুরের নন তিনি সমগ্র বাংলার কৃতী পুরুষ। তিনি একাই নন তাঁর পরিবারের আছে বেশ ক'জন শিক্ষাবিদ। তার পুত্র এফ আর খান পৃথিবী

জুড়ে খ্যাতি অর্জন করেছেন স্থাপত্য শিল্পে।

আবদুর রশিদ বি,এ বিটি ডিপ্লোমা ইন এডুকেশন লীডস জন্মে ছিলেন জাজিরায়। তিনি দীর্ঘকাল শিক্ষা বিভাগে কর্মরত ছিলেন। এককালে তাঁর রচিত ভূগোল এবং বাংলা বই পাঠ্য ছিল প্রাথমিক বিদ্যালয় থেকে হাইস্কুলে। শিক্ষা বিভাগ থেকে অবসর গ্রহণ করে ৫৪ সালে যুক্তফ্রন্ট নির্বাচনে জাজিরা পালং আসনে এমপিএ নির্বাচিত হয়েছিলেন।

আবদুল হক ফরিদী ১৯০৩ সনে নড়িয়ার পাইকপাড়া গ্রামে জন্মগ্রহণ করেন। এ মহকুমায় শিক্ষাবিদ সাহিত্যিক হিসেবে তাঁর প্রখ্যাতি বিদ্যমান। তিনি ডিপি আই এবং কেন্দ্রীয় কর্ম কমিশনের সদস্য ছিলেন তাঁর কৃতী সন্তান বতমানে প্রধানমন্ত্রীর সচিবালয়ে সচিব আতাউল হক।

প্রবীন শিক্ষাবিদ হিসেবে বিশেষ পরিচিত ছিলেন ডামুড্যার নারায়ণপুর ইউনিয়নের আবদুলগনি মাস্টার, তিনি দারুল আমান হাই স্কুলের প্রতিষ্ঠাতা প্রধান শিক্ষক। নারায়নপুর ইউনিয়ন বোর্ডের নাম পরিবর্তন করে দারুল আমান ইউনিয়ন বোর্ড নামকরণ করেন এবং ইউনিয়ন বোর্ডের বহুকাল প্রেসিডেন্ট ছিলেন তিনি। তিনি ফরিদপুর ডিস্ট্রিকট বোর্ডের ও সদস্য ছিলেন।

ডামুড্যার রত্নকুণ্ডলীর পি.কে.দে ঢাকা বিশ্ববিদ্যালয়ের প্রতিষ্ঠাকাল থেকে রসায়ন বিভাগীয় প্রধান ছিলেন।

সংস্কৃতির ক্ষেত্রে মাদারীপুরের ইতিবৃত্ত ঐতিহ্য মণ্ডিত। বর্ধিষ্ণু হিন্দু গ্রামগুলোতে ছিল সৌখিন নাট্য দল যাত্রা দল। তার মধ্যে উল্লেখযোগ্য ছিল শিবচরের উমেদপুরের ভোলানাথ অপেরা পার্টি। বাংলাব অদ্বিতীয় ছিল এ যাত্রাদল। দু'জন ইংরেজ নাট্যকর্মী ছিল এ যাত্রা দলে। যারা বঙ্কিমচন্দ্রের চন্দ্রশেখর চলচ্চিত্রে অভিনয় করেছেন।

সংস্কৃতির চর্চা ছিল স্কুলগুলোতে। প্রতি বছর এ সব স্কুলের পুরস্কার বিতরণী অনুষ্ঠানে যে সব অনুষ্ঠান তা এ যুগে অভাবনীয়। মাদারীপুর হাই স্কুলের এক পুরস্কার বিতরণী অনুষ্ঠানে মঞ্চস্থ হয়ে ছিল কোনান ডয়েলের লর্ড অব সেটোনায়ারের ইংরেজী নাট্যরূপ। রবীন্দ্রনাথের নৃত্য গীতিনাট্য শ্যামা এবং পূজারিণী বহুবার পরিবেশিত হয়েছে বার্ষিক পুরস্কার বিতরণী অনুষ্ঠানে ডনোভান গার্লস স্কুল মঞ্চে। একবার হাইস্কুলের মঞ্চে নেচে ছিল শান্তিনিকেতন নৃত্যশিল্পী হাইস্কুলেরই প্রাক্তন ছাত্র ফৌজদারীপাড়ার, যার নাম মনে পড়ছে না। তিনি প্রখ্যাত মোক্তার খান্দু বাবুর পুত্র।

স্কুলে স্কুলে ছিল পাঠাগার। ছিল বর্ধিষ্ণু গ্রামগুলোতে। পারিবারিক পাঠাগার ও ছিল অভিজাত পরিবারে। তুলসার গুরুদাস উচ্চ বিদ্যালয়ের পাশে পলেস্তরাহীন জীর্ণ ধ্বংস প্রায় একতলা দালানটা শচীনাথ পাঠাগার ছিল এককালে, যা প্রতিষ্ঠিত হয়েছিল ঐ স্কুলের প্রতিষ্ঠাতাদের দ্বারা। মাদারীপুর শহরের পাড়ায় পাড়ায় ছিল পাঠাগার। পাবলিক লাইব্রেরিটা নতুন শহরে আর প্রতিষ্ঠিত হয়নি। ওটা কোথায় গেল পাকিস্তান প্রতিষ্ঠার ডামাডোলে কে জানে। তার একটা ওভাল আকৃতির বিরাট আয়তনের টেবিল আছে নাজিমউদ্দিন কলেজ। শিক্ষক মিলনায়তনে আছে তার দু'সেট এনসাইক্লোপিডিয়া কলেজ পাঠাগারে। অন্য আরো কিছু বইও আছে।

বর্তমান হাফিজ মেমোরিয়াল পাবলিক লাইব্রেরি প্রতিষ্ঠিত হবার আগে ওখানকার লম্বা টিনের ঘরটা ছিল টাউন ক্লাবের। ওখানে প্রথমে শুধু তাস খেলা হোত এবং বিকেলে

ব্যায়াম চলত টাউন ক্লাবের উপকরণে। একজন সাবরেজিস্টার ঐ ক্লাবঘরে পাঠাগারের ব্যবস্থা করেন। নাম করা হয় পাবলিক লাইব্রেরি। এ শহরে যে চারটে পাঠাগার ছিল উল্লেখযোগ্য তার প্রথমটা দরগা খোলায় নাম হরিপদ পাঠাগার। ফৌজদারীপাড়ায় ছিল ছুটির পড়া সমিতি। ওখানে কমিউনিস্ট পার্টি অফিসে যে পাঠাগার ছিল তার নাম ছিল অনুশীলন পাঠাগার। চতুর্থটা ছিল শ্রীনাথ লেনে নিতাই স্মৃতি পাঠাগার নামে। মুসলমান ছাত্রদের জন্য তিন কিশোর প্রথম যে পাঠাগারটি '৪৬ সনে গোসাইবাড়ি রোডে প্রতিষ্ঠা করেন তার নাম ছিল 'ইকবাল পাঠাগার।' তা রূপান্তরিত হয় 'নজরুল পাঠাগার' নামে তারপর অস্তিত্বহীন।

ঐতিহ্যের পরিচয় ছিল মৃৎশিল্পে। বহুদূর প্রসারিত হিললাম কোটাপাড়ার চারা (টালি) শিল্পের বিরাট মটকা যার মধ্যে শতেক মন ধান চাল সংকুলান হোত তা তৈরি হতো খড়িসারে। হাড়িপাতিল তথা মৃৎ পাত্রের প্রখ্যাতি ছিল নারায়ণ পুরের কাইলাহার। অবশ্য মাদারীপুরের দরগা খোলা ঘটমাঝিরও কম খ্যাতি ছিল না মৃৎ পাত্র তৈরিতে।

তামা পাতিল কাঁসার তৈজসপত্র শিল্পে খ্যাতি ছিল ভাগ্য কুলের পরই মাদারীপুরের পালং-এর সমগ্র বাংলায়। নড়িয়ার কলেজের বানিয়াতি কারবার ছিল ভারত জুড়ে। এ থানার মনোহারী দোকানীরাও একচেটিয়া ব্যবসা করত দক্ষিণবঙ্গে। মধ্যপাড়ার সাজিরা কোলকাতাব সমতুল্য বিক্রি করত হরেক রকম মাল। চাঁদপুরের সুদী মহাজনেরা তখনও প্রসার জমিয়ে উঠতে পারেনি।

মাদারীপুর সদর ছিল যেন একটা আন্তর্জাতিক ব্যবসায়ী কেন্দ্র। শহরের কেন্দ্রবিন্দু যাকে হৃদপিণ্ড আখ্যায়িত করা হয়েছে। সেখানে পাঠান আফগান ইরানীরা বসত সালাজুত সালেস মিস্ত্রী, শুকনো ফল পোস্তা বাদাম, কিসমিস, জিন্নাহ কায়ুমী ক্যাপ ছুরি কাঁচি হরেক জিনিস নিয়ে। চীনারা সিল্কের কাপড় বিক্রি করত। বিরাট কারো ট্রাঙ্ক ভর্তি মটকার চাদর পরে মুগা সুতার কাজ করা ও আসাম সিল্কের এন্ডি চাদর পাঁচ সাত টাকা জোড়া বিক্রি হতো নিলামে। চাদর তখন আভিজাত্যের অলংকার ছিল। এখানে কার মাস ব্রুক বন্ড লিপটন কোম্পানি রকসিনের পোস্ট চা পানের উপকারিতার ছবি দেখিয়ে বিনে পয়সায় চাপান করাত সাধারনে। গোল হয়ে বসে চা পান প্রত্যাশীরা চায়ের উপকারিতা সম্পর্কে কথা শুনত। এক পয়সায় এক প্যাকেট চা কিনলে পাঁচ কাপ চা মিলত বিনে পয়সায়। বিরাট টেবিলে পিতলের ঝকঝকে টেপ লাগানো বড় পাত্রে তৈরি চা থাকত। চা তৈরির পদ্ধতি শিখিয়ে তৈরি সে চা কাপে কাপে সরবরাহ করা হোত। বড়ই সুগন্ধী সুস্বাদু লালচে রঙের সে চা সুনাম ছিল। পয়সা দিয়েও সে চা দুষ্প্রাপ্য আজ। ইলিশের মৌসুমে ইলিশ ধরা নৌকায় ছেয়ে থাকত নদী মনে হতো হেঁটেই মাছের জন্য প্রসিদ্ধ ছিল মাদারীপুর গোপালগঞ্জের বিল যা দিয়ে খুলনা মেইল চলত তা ছিল মাছের খনি। আধামনি রুই কাতলা, মৃগেল, সেরেক ওজনের সরপুঁটি আড়ের বাচ্চাসহ টেংরা লাল ঠোঁটের পাবদা ছিল বোয়াল বাচ্চা সম। শোল গজাল শিং মাগুর ছিল দেখার মত। নদী থেকে আসত পাঙ্গাশ, ডান, বোয়াল, আড়, ছাটা চিংড়ি অকল্পনীয় আকারের। গরুর মাংস শুটকী ছিল না বাজারে তাজা মাছের প্রাবল্যে। ডান মাছ অবলুপ্ত হয়ে গেছে। ওটাই ছিল সবচাইতে অভিজাত মাছ অভিজাত মানুষের জন্য। পাঙ্গাশ তেমন খেত না।

সমগ্র বাংলার সবচাইতে বেশি উৎপন্ন হোত বিশুদ্ধ দুধ এখানে। সেজন্যে ছানার

মিষ্টি দই মাখন ঘি ছিল প্রসিদ্ধ, চিরন্দীর পাতক্ষীরের প্রখ্যাতি ছিল প্রদেশ জুড়ে।

মাদারীপুরের ললেন গুড় সোনার বরণের ছিল অকল্পনীয়। স্বাদের এবং আকর্ষণে। পয়সায় যে কাজ হোত না নলেন গুড়ে সহজেই তা সমাধা হোত। এখানকার চিড়াও ছিল ফতুল্লার মতো। প্রবাদের মতো একটা কথা চলিত ছিল— 'চইলা যাও মাদারীপুর খাইয়া আস চিড়া গুড়, সখ এবং সুরুচি সংস্কৃতমনার পরিচায়ক। পুজার সময় তার পরিচায়কদাতা যেত। পুজামণ্ডপের সামনে যে আলপনা আঁকা হোত তা ছিল শিল্পকর্ম পাওয়া। প্রতিমা বরণ করত সোনার বরণী মেয়েরা সোনার মতো কাঁসার থালায় প্রদীপ সাজিয়ে যা ছিল নৃত্যশিল্পের অঙ্গীভূত।

সংস্কৃতিচর্চার অন্য অঙ্গন খেলার মাঠ যা জাতীয় জীবনের বেঁচে থাকার পরিমাপক বা মিটার। জাতীয় প্রাণচাঞ্চল্য প্রাণ প্রাচুর্যের পরিচয় ছিল মাঠে তখন হা-ডু-ডু খেলা ছিল গ্রামের মানুষের নিষ্কলুষ আনন্দের প্রধান বিষয়। হা-ডু-ডু খেলার পূর্ব মাদারীপুরের খুবই নাম ডাক। সোনামুখী গ্রামের আপমনতা চিকসান্দির কিরণ সোম এবং দাসের জঙ্গলের ঠাকুর ছিল খুবই নাম করা খেলোয়াড়। মাঠের অভাবে ফুটবল খেলাটা ছিল সীমাবদ্ধ। তবুও তার জনপ্রিয়তা ছিল অপরিসীম। যেখানে খেলার মাঠ সেখানেই ফুটবল প্রতি যোগিতার তুলকালাম কাণ্ড। ফুটবল খেলার নামডাক ছিল পণ্ডিত সার, উপাসি ডোমসার পালং ধানুকাণ্ড মধ্যপাড়ার মাঠের। এসব মাঠে প্রতি বছর ফুটবল প্রতিযোগিতা ছিল। পশ্চিম মাদারীপুরে শিবচর, সাতপাড়া, রাজৈর বাজিতপুর ফুটবল আসর বসতো জমজমাট। মাদারীপুর সহরের টিমগুলোর মধ্যে টাউন ক্লাব, ওয়াইএমএ, ইউনাইটেড ক্লাব, মডেল ক্লাব, সিএফসি ডায়মন্ড পাইলট। বুলেট হাইস্কুল এবং ইসলামিয়া হাই স্কুল টিমের মধ্যে মৌসুমে লীগ নক আউট খেলা হতো। ওয়াইএম এর কেষ্টা, হেরা টাউন ক্লাবের শ্যামা গাঙ্গুলি, নীরদ গাঙ্গুলী, নীরদ গুহ জ্যোৎস্না মিত্র স্বরাজ সেন পিয়া 'কুণ্ডু' (যে মা কালী নামে পরিচিত) ছিল খুবই নামকরা খেলোয়াড়। কোলকাতার এ ডিভিসনের খেলোয়াড়রা নিয়মিত অংশগ্রহণ করত মাদারীপুর লীগ নক আউট খেলায়। মাদারীপুরের অনেক খেলোয়াড় অংশগ্রহণ করত কোলকাতার খেলায়। মাদারীপুরের নক আউট খেলায় দত্তপাড়ার এবং চরআত্রার ফুটবল টিমও অংশগ্রহণ করত। মাতবরের চরের হাকিম গনি খুবই ভাল খেলোয়ার ছিল। জুম্মা খাঁ যেমন বিখ্যাত ব্যাক ছিল মোহামেডানের তেমনি বিখ্যাত ছিল পালং এর গোষ্ঠ পালের নাম মোহনবাগানের ব্যাক হিসেবে। তুলাসারের কেসি সাহা ও গোলকীপার ছিল মোহনবাগানের ইদিলপুরের মোহিনী বানার্জী ছিল ইস্ট বেঙ্গলের সেন্টার হাফ। ফৌজদারী পাড়ার হোক্কা যার ভাল নাম মনে নেই, সেও ফুলব্যাক ছিল মোহন বাগানের।

বলী হিসেবে ভারত খ্যাত শ্যামাকান্ত বন্দ্যোপাধ্যায়। তার জন্ম নড়িয়ায়। টাউন ক্লাবে শরীর চর্চা করত অনেকে। প্রতি বছর প্রদর্শনী হোত। মনে হয় অলৌকিক শক্তিধর ছিল মনাদেত্ত কুমড়াখালীর শ্যামা সাহা এলাকার মনসা সাহা, অমূল্য সেন, বলাই বণিক প্রমুখ নানা আধুনিক কসরত দেখাত। এদের কাউকে বড় বড় তারকাঁটা মারা তক্তা বা ভাঙ্গা কাচের উপর চিৎ করে শুইয়ে দিয়ে পাঁচমনী লোহার পাথর বুকে চাপিয়েছেন হাতুড়ী দিয়ে কাটা হাত লোহার পাত। ৫/৬ সূতী লোহার রড গলায় ঠেকিয়ে বাঁকা করত অনায়াসে। পায়ে পিঠে লোহার শিকল ছিঁড়ে ফেলত। বিরাট রামদার উপর সটান উবুর

হয়ে শুয়ে থাকত কেউ। বুকের উপর দিয়ে টেনে নেয়া হোত ৪০/৫০ মন ইট বোঝাই ঠেলা গাড়ি, কেউ মাজায় রশি বেঁধে টেনে রাখত মোটর গাড়ি।

নানা স্থানে পেশীর নানা রূপ দেখাত পেশীধরেরা। এ্যাক্রোবেটেরা প্যারালাল বার হরাইজেন্টাল বার ক্রসবার রিং বারে নানা কসরৎ দেখাত। ডন বৈঠক মুগুর ভাজার প্রতিযোগিতা হোত প্রদর্শনীতে। সে সব দিনগুলো আর ফিরে আসবে না এ কূপমন্ডুক মানুষের মাঝে। বিনে পয়সায় নিষ্কলুষ আনন্দ দানে বড়ই কৃপণ এ দেশ এখন। সব কিছুতে টিকেট। তখন কোন কিছুতেই টিকেট ছিল না।

আন্তঃস্কুল বার্ষিক ক্রীড়া প্রতিযোগিতার যে রেকর্ড ছিল তা জাতীয় পর্যায়েও আছে কীনা সন্দেহ। চরমুগারিয়া স্কুলের মইন্যা সাহার মত দৌড় লাফে রেকর্ডধারী কেউ কি আছে বিশ্ববিদ্যালয়েও?

শুরুতেই ভারতের পটভূমিতে মাদারীপুরের রাজনৈতিক ইতিহাসের ঐতিহ্যের কথায় উল্লেখ করা হয়েছে—"চিতোর অব বেঙ্গল" মাদারীপুরের নামের কথা। তার বর্ণনা সম্ভব নয় এবং শোভন নয় অতি সংক্ষিপ্ত এ সংস্কৃতির আলোচনা প্রসঙ্গে। তবু ও দু'একজন ঐতিহাসিক প্রাতঃস্মরণীয় নাম লিখে রাখাই ঐতিহ্যের ধারারক্ষীদের প্রয়োজনে। ওহাবী ফরায়েজী আন্দোলনের প্রাণপুরুষ হাজী শরীয়তউল্লাহ জন্মেছিলেন শিবচরের বাহাদুরপুরে। তাঁর এবং তাঁর উত্তরপুরুষের ইতিহাস জানা প্রয়োজন ধর্ম সংস্থাপনার স্বার্থে বিখ্যাত ১৯০৬ সনে প্রতিষ্ঠিত অনুশীলন পার্টির স্রষ্টা ভারতবিখ্যাত লাঠিয়াল পুলিনবিহারী দাসের কথাও জানা উচিত রাজনৈতিক শিক্ষার্থীদের। অনুশীলন পার্টিই রূপান্তরিত হয়েছিল কমিউনিস্ট পার্টিতে। পুলিনবিহারী দাসের জন্ম নড়িয়ার লোন সিং-এ ভারতবর্ষে টেরোরিস্ট পার্টির অগ্রনায়ক পূর্ণ চন্দ্র দাস জন্মে ছিলেন রাজৈর সমাজ ইসবপুরে। ৩৯ সনে ত্রিপুরা কংগ্রেসে তাঁকে পরিচয় করিয়ে দেয়া হচ্ছিল যখন তাঁর শান্তিসেনা গার্ড অব অনার জানাচ্ছিল গান্ধীজীকে তখন করজোড়ে নমস্কারের ভঙ্গিতে গান্ধীজী নাকি বলেছিলেন যে 'আমাকে নয় তোমাকেই প্রণাম করা উচিত ভারতবাসীর'। এরপর কী আর বলার থাকে তাঁর সম্পর্কে? আলীপুর সেন্ট্রাল জেলে বিপ্লবী রাধাচরণ প্রামাণিক রাজনৈতিক বন্দিদের প্রতি নির্যাতন এবং নিম্নমানের খাবার পরিবেশনের প্রতিবাদে অনশন করে আত্মবলি দিয়েছিলেন। তিনিই মাদারীপুরের প্রথম শহীদ যিনি জন্মগ্রহণ করেছিলেন পালং এবং আত্মাহুতি দিয়েছেন সেন্ট্রোল জেলে ১৯১৩ সনে। উড়িষ্যার বালেশ্বরে বুড়ীবালাম নদীর তীরে কস্তিদায় ইংরেজ সৈন্যদের সাথে সম্মুখ সমরে নিহত বাঘা যতীনের সহচর ফাঁসী কাষ্ঠে ঝুলেছিলেন তারা দু'জন নীরেন্দ্র দাশগুপ্ত ও মনোরঞ্জন সেন।

খৈয়ারভাঙ্গার এবং জমিদার-তনয় চিত্তপ্রিয় রায়চৌধুরী খালিয়ার। মাদারীপুরের সিন্দিয়ার অম্বিকা মজুমদারের পরিচিতি ছিল সমগ্র ভারতে ১৯১৬ সনে লক্ষ্ণৌ কংগ্রেসে সভাপতিত্ব করেছিলেন। নেতৃত্ব দিয়েছিলেন বঙ্গভঙ্গ আন্দোলনে। ফরিদপুরের আধুনিকায়নে তাঁর অবদানের চিহ্ন সর্বত্র। রাজৈর বাজিতপুরের ভারত সেবাসংঘ আশ্রম প্রতিষ্ঠাতা স্বামী প্রণবানন্দজী যিনি বিনোদ সাধু নামে বিশেষ পরিচিত। যার আশ্রম শাখা রয়েছে ভারত জুড়ে, তার একটি শাখা আছে এ শহরে। যেখানে আত্মগোপন করে থাকত সাধু সন্ন্যাসী বেশে বহু বিপ্লবী। অস্ত্রচালনা লাঠিখেলা জুডো কেরাৎ ও শিক্ষা দেয়া

হোত রং রুটদের। স্বামীজী গেরুয়ার আবরণে বিপ্লবী ছিলেন। এমন সাধু ভারতে বিরল।

শেষ করার আগে উচ্চারিত হোক তিন ব্রাত্যের পরিচয়। প্রথমেই জীবনকৃষ্ণ বৈরাগী। বৌষ্টমীদের সন্তান পরিচয় থাকে না। কিন্তু প্রতিভাধর এ বৈরাগীকে শ্রদ্ধা জানাই। তিনি ওপার বাংলায় উচ্চপদস্থ সরকারি কর্মচারী ছিলেন। স্মরণ করি লাশকাটা ঘরের ডোম যদুকে যার বাঁশের বাঁশীর সুরে তন্ময় হয়ে যেত বণিকবাড়ির পথ। মনে পড়ে অনেকেরই মেথরবাড়ির নকুলকে। যার গান শুনে বোঝা দায় হোত হিন্দি সিনেমার প্লেব্যাক গায়ক মোহাম্মদ রফিই গাইছেন কীনা সে গান। এদের নাম লিখা থাকবে না মাদারীপুরের শিক্ষাসংস্কৃতির অঙ্গনে তা কি হয়? ভুলতে কি পারবে মাদারীপুরের সংগীত প্রেমীরা সানাইবাদক অশিক্ষিত তালুতে স্বল্প চুলের বাবরীওয়ালা কালো নাদুস নুদুস ফেদুকে। গাইড এবং মিডিয়ার অভাবে কত প্রতিভাই না অজ্ঞাত থেকে গেছে।

ঐতিহ্যের অতীত অন্বেষণে সুযোগ নেই এ যুগের কথা বলা তবুও বর্তমান তো একদিন ভূত হবে। তখনই তা হবে ইতিহাসের অঙ্গীভূত। তাই অগ্রিম দু'একজনের কথা বলা হলে বোধ হয় অপ্রাসঙ্গিক হবে না। ওরাও ইতিহাস হয়ে ভেবো এ সামান্য গৌরচন্দ্রিকা ওপার বাংলার কথাসাহিত্যিক এপার বাংলার মাইচ পাড়াগ্রামের সুনীল গঙ্গোপাধ্যায় সম্পর্কে। কথাশিল্পী তার পরিচয় ভারত জুড়ে যাব গৌরবে. উত্তরাধিকার এদেশেরও।

অন্যজন এপার বাংলার এ মাদারীপুরের বহুল পরিচিত কথাসাহিত্যিক আজিজুর রহমান আজিজ। তাঁর বহুমাত্রিক প্রতিভার পরিচয় এখনো আবৃত নবীনের আবরণে।

সাংস্কৃতিক বিপ্লব ছাড়া কোনো জাতির রাজনীতি সজীব থাকে না জাতীয় পরিচয় হয় না আন্তর্জাতিক। আত্ম সংস্কৃতিবান শিল্পনদী-র সাধনায় শুদ্ধ সংস্কৃত হোক আত্মা। বিকশিত হোক মানবিক গুণাবলী উদয়াচলের পথ ধরে অস্তাচলের দিকে যে রাস্তাটির কথা প্রাগুক্ত আজ সেই অস্তাচলের পথ ধরে উদয়াচলের দিকে ধেয়ে আসছে অপসংস্কৃতি। সে পথেই আসা বিত্ত বিলীন করছে ইতিহাস ঐতিহ্য। আগ্রাসনে ধর্ম সংস্কৃতি অনুষ্ঠান সর্বস্ব। এখন আর বৈতালিক পাখির সেতার এস্রাজ কণ্ঠ রেওয়াজে গানে ফুলের সৌরভে ঘুম ভাঙে না। আজানের নামে মাইকের কর্ণবিদারী ধ্বনি ঘুম ভাঙে কিন্তু জাগরণীর বাণী মর্মরিত নয়।

# রাজবাড়ি জেলার ইতিহাস ও ঐতিহ্য

## মতিয়র রহমান

### জেলা গঠনের ইতিহাস

বিনোদপুর, লক্ষ্মীকোল, ভবানীপুর, চককেষ্টপুর, বলুয়ার চর, কুমোরপাড়া (কাজীকান্দা), গঙ্গাপ্রসাদপুর– প্রাচীন গ্রামসমষ্টি নিয়ে রাজবাড়ির পরিচয়। রাজবাড়ির নাম বহু পূর্ব থেকে প্রচলিত থাকলেও লিখিত হিসেবে রাজবাড়ি নামটি এসেছে অনেক পরে, বিশেষ করে রেল স্টেশনকে ধরে। বাজবাড়ি তখন জেলা, মহকুমা এমনকি থানাও নয়। ১৮৭২ সালে ফরিদপুর জেলার যে আদমশুমারী হয়, তাতে গোয়ালন্দ মহকুমার ৩টি থানার নাম পাওয়া যায়, যেমন— গোয়ালন্দ সদর থানা, বেলগাছি থানা ও পাংশা থানা (ফরিদপুরে ইসলাম, আব্দুস ছাত্তার, পৃষ্ঠা ১৪)। বাংলাদেশে বর্তমানে ৬৪টি জেলা। পুরাতন ১৯টি জেলার মহকুমা শহরই বর্তমান জেলায় রূপান্তরিত হয়েছে। পুরাতন জেলাগুলির গঠনও ঐতিহাসিক প্রক্রিয়ার ফল। মধ্যযুগে সুলতানি আমলে ত্রয়োদশ-চতুর্দশ শতকে শাসন ও রাজস্ব আদা..র ক্ষেত্রে ইকলিম, আরছা, পরগনা, চকলার সৃষ্টি হয়। সুলতানি, নবাব ও মোগল শাসনামলে এলাকাভিত্তিক শাসন ও রাজস্ব সংগ্রহ দিওয়ান ও ফৌজদারের দ্বারা করা হত। তাছাড়া জমিদার, চাকলাদার, পরগনা মালিক নাওয়ারা শাসন ও রাজস্ব আদায়ের ক্ষেত্রে সংশ্লিষ্ট থাকতেন। রাজবাড়ি ষোড়শ শতকের শেষে ভূষণা পরগনার অন্তর্ভুক্ত, বার ভূঁইয়াদের অন্যতম জমিদার মুকুন্দ রামের অধীনে ছিল। তৎকালীন ফতেহবাদের দক্ষিণ পশ্চিমাঞ্চলে ভূষণা চাকলার অন্তর্ভুক্ত ছিল। ভূষণা বর্তমান বোয়ালমারী। অতঃপর রাজবাড়ি যশোহর রাজ প্রতাপাদিত্যের অধিকারভুক্ত হয়। সমসাময়িককালে সম্রাট আওরঙ্গজেবের শাসনামলে রাজবাড়ি নাওয়ারা প্রধান রাজা সংগ্রাম শাহের দ্বারা শাসিত হত (বাংলায় রেল ভ্রমণ এল. এন. মিশ্র পৃষ্ঠা ১০৯)। সংগ্রাম শাহের পর এতদ্বাঞ্চল রাজা সীতারামের শাসনভুক্ত হয়।

মোগল শাসনামলেই বাংলায় প্রশাসনিক কাঠামো গড়ে ওঠে। প্রদেশের সকল শাসন ব্যবস্থার কর্মকর্তা ছিলেন সুবাদার বা নবাব। সুবাদার প্রদেশের জন্য দিওয়ান নিযুক্ত করতেন, প্রদেশের রাজস্ব বিভাগের দায়িত্ব তার উপর ন্যাস্ত থাকত। রাজস্ব আদায় ও প্রশাসনের জন্য একজন সদর কানুনগো থাকত। তার যথেষ্ট ক্ষমতা ও প্রতিপত্তি ছিল। মুর্শিদকুলী খান ১৭১৭ খৃষ্টাব্দে বাংলার সুবেদার নিযুক্ত হন এবং তিনি সরকার গুলোকে ১৩টি চাকলায় বিভক্ত করেন। ঢাকা চাকলার অন্তর্ভুক্ত ছিল সোনার গাঁ, বাকলা (বাকেরগঞ্জ), বাজুহা, ফতেহবাদ, উদয়পুর (ত্রিপুরা)। এই বিস্তীর্ণ এলাকা কিছু সংখ্যক জমিদারিতে উপ-বিভক্ত করে জালালপুরের অধীনে শ্রেণীবদ্ধ করা হয়। ঘোড়াঘাট ও যশোহরের পার্শ্ববর্তী এলাকাও জালালপুরের অন্তর্ভুক্ত ছিল। উল্লেখ্য

* মতিয়র রহমান রাজবাড়ি সরকারী কলেজের অর্থনীতি বিভাগের প্রাক্তন অধ্যাপক। 'রাজবাড়ি জেলার ইতিহাস ও ঐতিহ্য' নামে তাঁর একটি গবেষণাগ্রন্থ প্রকাশিত হয়। প্রবন্ধটি এই গ্রন্থের অংশবিশেষ।

পরবর্তীকালে এই ঢাকা জালালপুরের অংশ বিশেষ নিয়ে ফরিদপুর জেলা গঠিত হয় (জেমস টেলর, টপগ্রাফি অব ঢাকা)। ১৭৬৫ সালে কোম্পানি বাংলার দেওয়ানা লাভ করায় ভূমি রাজস্বের কর্তৃত্বের অধিকারী হয়। ক্লাইভের দ্বৈত শাসন ব্যবস্থায় নবাবের দায়িত্ব ছিল শাসন ও বিচার কাজ পরিচালনা এবং কোম্পানীর দায়িত্ব ছিল রাজস্ব আদায় ও দেশ রক্ষা। বাংলার জন্য সৈয়দ মোহাম্মদ রেজা খানকে নায়েবে নাজিম (ডেপুটি নওয়াব) হিসেবে ঢাকায় নিযুক্ত করা হয়। লর্ড কর্ণওয়ালিশ ভূমি রাজস্বের ব্যাপারে কালেকটরদের উপর দায়িত্ব অর্পণ করেন। ১৭৬৫ সালে কোম্পানির পক্ষে দেওয়ানির বন্দোবস্তের পর ঢাকা কিছু কালের জন্য রেজা খানের নিয়ন্ত্রণাধীন পরে তা কালেকটরদের অন্তর্ভুক্ত করা হয়। ১৭৯৭ সালে ঢাকা কয়েকটি কালেকটরেটে ভাগ হয়। বিভিন্ন কালেকটরেটে ভাগ করে রাজস্ব আদায়ের এ বিষয়টি থেকেই District বা জেলার উদ্ভব হয়েছে। ডেপুটি কালেকটরগণ রাজস্ব আদায় করতেন। District মূলত এরিয়া বা রিজিয়ন বা অঞ্চল। তৎকালীন সময়ে রাজস্ব আদায়ের ক্ষেত্রে যে ভাবে অঞ্চল বিভক্ত করে ডেপুটি কালেকটর নিযুক্ত করা হত ঐ অঞ্চল বা এরিয়া জেলার আকার পায়। পরবর্তীকালে রাজস্ব আদায় ছাড়াও সিভিল প্রশাসন তাদের উপর ন্যাস্ত করা হয়। রাজস্ব আদায়ের ক্ষেত্রে এ সময় ঢাকা, চট্টগ্রাম, যশোহর, নদীয়া, পূর্নিয়া, বর্ধমান জেলা প্রতিষ্ঠিত করা হয়। পরবর্তীতে বৃহৎ জেলাগুলিকে ভেঙ্গে নতুন নতুন জেলার সৃষ্টি হয়। জেলাকে আবার উপবিভাগ করে (সাব-ডিভিশন) মহকুমার সৃষ্টি হয়।

যে এলাকা নিয়ে বর্তমান রাজবাড়ি জেলা এর গোয়ালন্দ, বালিয়াকান্দি, পাংশা বিভিন্ন সময়ে বিভিন্ন জেলার সাথে সংযুক্ত ছিল। ১৭৯৩ সালে চিরস্থায়ী বন্দোবস্তের সময় বর্তমান রাজবাড়ি জেলার সাবেক মহকুমা, গোয়ালন্দ ঘাট মহকুমা হিসাবে যশোহর জেলার অন্তর্ভুক্ত ছিল। একসময় গোয়ালন্দ মহকুমার পাংশা এবং বালিয়াকান্দি থানা পাবনার অন্তর্ভুক্ত ছিল। ১৮৫০ সালে লর্ড ডালহৌসির সময়ে ঢাকা জালালপুর ভেঙে ফরিদপুর জেলা গঠিত হলে গোয়ালন্দ ফরিদপুরের অন্তর্ভুক্ত হয়। বালিয়াকান্দি, পাংশা, খোসা, কুমারখালী নিয়ে কুমারখালী মহকুমা প্রতিষ্ঠা হলে পাংশা, বালিয়াকান্দি থানা পাবনার সাথে সংযুক্ত হয়। ১৮৭১ সালে পাংশার কিছু অংশ নদীয়ার সাথে সংযুক্ত ছিল। ১৮৭৫ সালে গোয়ালন্দ মহকুমায় পরিণত হলে বালিয়াকান্দি ও পাংশা গোয়ালন্দের অন্তর্ভুক্ত হয়। ঢাকা, ফরিদপুর, ময়মনসিংহ, সিলেট, চট্টগ্রাম, বরিশাল, খুলনা, যশোহর, পাবনা, রাজশাহী, দিনাজপুর ১৭৯০ থেকে ১৮৬০ সালের মধ্যে প্রতিষ্ঠা পায়। দ্বিতীয় পর্যায়ে পাকিস্তান সৃষ্টির (১৯৪৭) পর পুরাতন অনেক জেলা ভেঙে নতুন জেলার সৃষ্টি হয়। এভাবে ১৯৭২ এ জেলার সংখ্যা দাড়ায় ১৯। এসব জেলার মধ্যে দু'একটি বাদে জেলাসমূহ মহকুমায় বিভক্ত ছিল। গোয়ালন্দ ১৮৭৫ সালের পর থেকে জেলা গঠনের পূর্ব পর্যন্ত ফরিদপুর জেলার মহকুমা হিসেবে ছিল। ১৯৭৫ সালে আওয়ামী লীগ সরকারের সময় তৎকালীন মহকুমাগুলিকে প্রশাসনিক বিকেন্দ্রীকরণে জেলা গভর্নর ঘোষণা করলে রাজবাড়িতে আব্দুল ওয়াজেদ চৌধুরীকে জেলা গভর্নর নিযুক্ত করা হয়। পরবর্তীকালে সে পরিকল্পনা বাস্তবায়ন হয় না। ১৯৮৩ সালে সরকার প্রশাসনিক বিকেন্দ্রীকরণে প্রতিটি থানাকে মানউন্নীত থানায় রূপান্তরিত করলে রাজবাড়িকে মানউন্নীত থানায় উন্নীত করা হয়। ১৯৮৩ সালের ১৮ই জুলাই থেকে সরকারি অধ্যাদেশ বলে মানউন্নীত থানাকে উপজেলায় রূপান্তরিত করলে রাজবাড়ি উপজেলা হয়। ১৯৮৪

সালের ১লা মার্চ সকল মহকুমা জেলা হিসেবে ঘোষণা করা হয়। এ সময় গোয়ালন্দ মহকুমার গোয়ালন্দ প্রথমে জেলার নামকরণের অপেক্ষায় থাকে। তবে গোয়ালন্দ মহকুমার অফিস আদালত রাজবাড়িতে থাকায় রাজবাড়ি গোয়ালন্দ মহকুমার সদর উপজেলা হিসেবে রাজবাড়িকে ১৯৮৪ সালের ১লা মার্চ জেলা হিসেবে ঘোষণা করা হয়। সেই থেকেই রাজবাড়ি জেলা। রাজবাড়ি জেলার প্রথম জেলা প্রশাসক শহীদ উদ্দীন আহমেদ। বর্তমান জেলা প্রশাসক এ.এস.এম. হানিফ উদ্দিন সরকার।

**ভৌগলিক অবস্থান**

এক সময়ের Gate Way of Bengal বাংলার দ্বারপথ বলে পরিচিত গোয়ালন্দ মহকুমার সদর দপ্তর বর্তমান রাজবাড়ি জেলা ২৩°-৪৫ উত্তর অক্ষাংশ এবং ৮৯°-০৯ পূর্ব দ্রাঘিমাংশে অবস্থিত। পূর্ব-পশ্চিমে দীর্ঘ এবং উত্তর-দক্ষিণে প্রশস্ত এ জেলার মোট আয়তন ১২০৪ বর্গকিলোমিটার। রাজবাড়ি সদর, পাংশা, গোয়ালন্দ, বালিয়াকান্দি এই চারটি থানার সমন্বয়ে রাজবাড়ি জেলার পৌরসভা ২টি (রাজবাড়ি সদর, পাংশা), মোট ইউনিয়ন ৪২, মৌজা ৮৩৮। বর্তমান এই জেলার মোট জনসংখ্যা ১০ লক্ষাধিক।

রাজবাড়ি জেলার উত্তরে প্রমত্ত পদ্মা পশ্চিম হতে পূর্বে প্রবাহিত। পদ্মা হাবাসপুর সেনগ্রাম হুঁয়ে ধাওয়াপাড়া ঘাট পর্যন্ত সরলভাবে এসে রাজবাড়ি শহরের সামান্য পশ্চিম হতে উত্তরে বাঁক নিয়েছে। এরপর দৌলতদিয়া হয়ে পূর্বদিকে প্রবাহিত। বর্তমান পদ্মা ও যমুনার সঙ্গমস্থল দৌলতদিয়ার কিছু উত্তরে আরিচার ভাটিতে। পদ্মার অপর পাড়ে পাবনা ও মানিকগঞ্জ জেলা। দক্ষিণে পদ্মার শাখা গড়াই নদী উত্তর পশ্চিম হতে পাংশা ও বালিয়াকান্দি থানার দক্ষিণ দিয়ে দক্ষিণ পূর্বে প্রবাহিত। গড়াইয়ের ওপারে ঝিনাইদহ ও মাগুরা জেলা। জেলার পূর্বে ফরিদপুর ও পশ্চিমে কুষ্টিয়া জেলার সীমানা। পশ্চিমে পাংশা থানার শেষ প্রান্ত গফুগ্রাম থেকে ১৫ কি.মি. দূরে কবিগুরুর কুঠিবাড়ি কুষ্টিয়ার শিলাইদহ, জেলার মধ্য দিয়ে প্রবাহিত প্রাচীন– নদী হড়াই ও চন্দনা মৃত প্রায়।

**প্রাকৃতিক পরিবেশ**

পদ্মা, হড়াই, গড়াই, চন্দনা আর চতড়ার পলিবাহিত রাজবাড়ি জেলা উর্বর পলল মাটির সমতল ভুমি। এই জেলার অধিকাংশ মাটি দোঁ-আশ ও বেলে প্রকৃতির। বিল অঞ্চলে এঁটেল মাটি। এখানে শীত ও গরম উভয়ই ঢাকার তুলনায় সামান্য বেশি। শীতকালে সর্বনিম্ন তাপমাত্রা ৯.১০ ডিগ্রি সেলসিয়াস। এই জেলার বার্ষিক গড় বৃষ্টিপাত ৩৮৬.২৫ মি. মি., বাতাসের আর্দ্রতা গড়ে শতকরা ৭৫ ভাগ। জেলার উত্তরাঞ্চল থেকে দক্ষিণাঞ্চল অপেক্ষাকৃত উঁচু। চন্দনা নদী জেলাকে পূর্ব ও পশ্চিমে বিভক্ত করেছে। পাট, ধান, আখ, পিঁয়াজ, রসুন, শাকসবজি, সরিষা, তিল এ অঞ্চলের প্রধান উৎপন্ন দ্রব্য। পাট ও আখ উৎপাদনে এ অঞ্চল বিশেষভাবে উল্লেখযোগ্য এক সময় গোয়ালন্দের তরমুজ বিখ্যাত ছিল। রাজবাড়ি জেলায় উর্বর মাটি বর্তমানে মেহগিনি, শিশু, কড়াই, জাম, আম, কাঁঠাল গাছ উৎপাদনে উপযোগী বিধায় এলাকার মানুষ বিপুল উদ্যোগে বৃক্ষরোপন ও ব্যক্তিগত বনায়ন সৃষ্টি করে জেলাটির সৌন্দর্য বৃদ্ধি করেছে। এক সময় জেলার সহরপুর, সোনাপুর, বাগদুল অঞ্চলে বন্যশূকর ও বাঘের বসবাস ছিল। তেঢালা, গজারিয়া, পাকুরিয়া, কাছমিয়া এ জেলার বিখ্যাত বিল।

**রাজবাড়ি নামের উৎপত্তি**

রাজবাড়ির বাইরে দেশের বিভিন্ন অঞ্চলে আমার বাড়ি রাজবাড়ি একথা বলতে অনেকেই জিজ্ঞাসা করেন এ রাজবাড়ি কি নাটোরের বাজবাড়ি? অথবা কোন্ রাজার বাড়ি? গোয়ালন্দ মহকুমার সদর দপ্তর অফিস আদালত অনেক পূর্ব থেকেই রাজবাড়িতে থাকলেও কাগজে কলমে নাম ছিল গোয়ালন্দ। রাজবাড়ি যে রাজার বাড়ি বা রাজার নামের বাড়ি এ বিষয়ে সন্দেহ নাই। তবু রাজবাড়ি কোন রাজার বাড়ির নামে এ বিষয়ে ঐতিহাসিক আলোচনার প্রয়োজন। রাজা অভিধাটি বিভিন্ন অর্থে ব্যবহৃত হয়। একটি দেশের নিরঙ্কুশ ক্ষমতার যিনি অধিকারী তিনি রাজা (king), আবার মূলরাজার বশ্যতা স্বীকার করে কোন অঞ্চলের ক্ষমতার যিনি অধিকারী তিনিও রাজা। বার ভুঁইয়ারাও রাজা বলে পরিচিত ছিল। মোগল ও ব্রিটিশ যুগে কোন এলাকার রাজস্ব আদায়ের কারনে যারা বিপুল পরিমান ভূমির মালিক হতেন তারাও রাজা এবং ব্রিটিশ যুগে অনেক জমিদার বা ব্যক্তি জনহিতকর কাজের জন্য রাজা উপাধি প্রাপ্ত হতেন। যেভাবেই রাজা অভিধাটি ব্যবহৃত হোক না কেন, যে কোন রাজার বাড়ি সাধারণ্যে রাজবাড়ি বলে পরিচিত। রাজবাড়ি শহর নিশ্চয়ই কোন রাজার নামে। তবে রাজবাড়ি কখন থেকে ও কোন রাজার নাম অনুসারে রাজবাড়ি তা আলোচনার অপেক্ষা রাখে। রাজবাড়ি নামটি লিখিতভাবে কোন দলিল, মৌজা, পরগনা, খতিয়ান, নকশা এ জাতীয় প্রাচীন কোন কাগজপত্রে পাওয়া যায় না। যা পাওয়া যায় তা বিনোদপুর, গঙ্গাপ্রসাদপুর, লক্ষীকোল, ভবানীপুর, সজ্জনকান্দা, চককেষ্টপুর, কাশিমনগর ইত্যাদি। রাজবাড়ির দলিল দস্তাবেজ গোয়ালন্দ বলেই পরিচিত ছিল। এ থেকে মনে করা যায় রাজবাড়ি নামটি কোন রাজার বাড়ি হিসাবে লোকমুখে প্রচলিত ছিল। বাংলায় রেলভ্রমণ পুস্তকে (এল.এন. মিশ্র প্রকাশিত ইস্ট বেঙ্গল রেলওয়ে ক্যালকাটা ১৯৩৫) ১০৯ পৃষ্ঠায় রাজবাড়ি সম্বন্ধে যে তথ্য পাওয়া যায় তাতে দেখা যায় ১৬৬৬ খ্রিস্টাব্দে নবাব শায়েস্তা খান ঢাকায় সুবাদার নিযুক্ত হয়ে আসেন। এ সময় এ অঞ্চলে পর্তুগীজ জলদস্যু দমনের জন্য তিনি সংগ্রাম শাহকে নওয়ারা প্রধান করে পাঠান। তিনি বানিয়াহতে স্থায়ীভাবে বসবাস করতেন এবং লালগোলা নামক দুর্গ নির্মাণ করেন। এই লালগোলা দুর্গ রাজবাড়ির কয়েক কিলোমিটার উত্তরে বর্তমান লালগোলা গ্রাম। নাওয়ারা মহলের খাজনা সংগ্রহের প্রধান কেন্দ্র ছিল দুর্গাপুর যার অনেকটাই এখন পদ্মাগর্ভে। তৎকালীন সময়ে পদ্মা নদী মানিকগঞ্জের কাছাকাছি দিয়ে ইছামতি হয়ে প্রবাহিত হত। নাওয়ারা মহলের কর্তৃত্ব ছিল রাজা সংগ্রাম শাহের উপর। রাজা সংগ্রাম শাহ স্থায়ীভাবে এখানেই থেকে যান। পরে তারা বানিয়াবহের নাওয়ারা চৌধুরী হিসেবে পরিচিত ছিলেন। খোঁজ নিয়ে জানা গেছে বানিয়াবহের চৌধুরীদের বংশধর বিভিন্ন জায়গায় ছড়িয়ে গেছে। ১৭০২ খ্রিস্টাব্দে নওয়ারা চৌধুরীদের নাওয়ারা মহল রাজা সীতারাম দখল করে নেন। এল. এন. মিশ্র উক্ত পুস্তকে ১১১ পৃষ্ঠায় বানিয়াবহকে ভিন্নভাবে চিহ্নিত করেছেন। তিনি রাজা সংগ্রাম শাহের রাজ কারবার বা রাজকাচারী ও প্রধান নিয়ন্ত্রণকারী অফিস বর্তমান রাজবাড়ি এলাকাকে রাজবাড়ি লিখেছেন যা মুখে মুখে প্রচলিত ছিল। ঐ পুস্তকের শেষের পাতায় রাজবাড়ি স্টেশন হিসেবে রাজবাড়ি নামটি লিখিত দেখা যায়। উল্লেখ রাজবাড়ি স্টেশন ১৮৯০ সালে স্থাপিত। মতান্তরে রাজা সূর্য্যকুমারের নামানুসারে রাজবাড়ি নামকরণ হয়। রাজা সূর্য্যকুমারের পিতামহ প্রভুরাম নবাব সিরাজ-উদ্-দৌলার রাজকর্মচারী থাকাকালীন

কোন কারণে ইংরেজদের বিরাগভাজন হলে পলাশীর যুদ্ধের পর লক্ষ্মীকোল এসে আত্মগোপন করেন। পরে তার পুত্র দিগেন্দ্র প্রসাদ এ অঞ্চলে জমিদারি গড়ে তোলেন। তার পুত্র রাজা সূর্য্যকুমার ১৮৮৫ সালে জনহিতকর কাজের জন্য রাজা উপাধিপ্রাপ্ত হন। রাজবাড়ি স্টেশনের নামকরণ রাজবাড়ি স্টেশন হয় ১৮৯০ সালে। বিভিন্ন তথ্য ও লোকমুখে যা শোনা যায় তাতে রাজবাড়ি স্টেশনটি রাজা সূর্য্যকুমারের নামানুসারে হওয়ার দাবি তোলা হলে বানিয়াবহের জমিদারগণ তার প্রতিবাদ তোলেন। উল্লেখ্য বর্তমানের যে স্থানটিতে রাজবাড়ি রেলষ্টেশন উক্ত জমির মালিকানা ছিল বানিয়াবহের জমিদারদের। তারা ষ্টেশনের নাম সূর্য্যকুমার রাখার প্রতিবাদের মুখে তা রাজবাড়ি স্টেশন রাখা হয়। উল্লেখ্য এর পরপরই রাজা সূর্য্যকুমারের নিজ জমিদারিতে তার নাম অনুসারে সূর্য্যনগর স্টেশন স্থাপিত হয়। এ সকল বিশ্লেষণ থেকে ধারণা করা যায় রাজবাড়ি নামটি বহু পূর্ব থেকেই প্রচলিত ছিল। যে কারনে সূর্য্যকুমারের নামে না হয়ে তা শুধুই রাজবাড়ি হয়। তবে রাজা সূর্য্যকুমারের পিতা প্রপিতা সাধারণ্যে রাজা বলে পরিচিত ছিলেন এবং লক্ষীকোলে তাদের ২০০ বৎসরের ঐতিহ্যবাহী বাড়িড়ি রাজারবাড়ি বলে আজও পরিচিত যদিও বর্তমানে বাড়িটির তেমন স্মৃতি চিহ্ন নাই। উপরোক্ত আলোচনা থেকে ধারণা করা যায় বহুপূর্ব থেকেই এ এলাকার নাওয়ারা প্রধান, জমিদার, প্রতিপত্তিশালী ব্যক্তি সাধারণ্যে রাজা বলে অভিহিত হতেন। তবে রাজা সূর্য্যকুমারের পূর্ব পুরুষ এবং তাদের লক্ষ্মীকোলের ঐতিহ্যবাহী বাড়িটি লোকমুখে পূর্বপুরুষের ঐতিহ্য ধরে রাজারবাড়ি বলেই অধিক পরিচিত ছিল। এভাবেই আজকের রাজবাড়ি।

**ভূ-উত্থান ও ভূ-বিন্যাস**

বর্তমান সীমানায় রাজবাড়ি জেলা তথা অত্র এলাকার অতীত অস্তিত্বের স্বরূপ নির্ণয় দূরহ বিষয়। তবুও তা ঐতিহাসিক ব্যাখ্যার অপেক্ষা রাখে। ১২০৪ বর্গকিলোমিটারের জনবহুল উর্বর, বর্ধিষ্ণু রাজবাড়ি জেলার অতীত ভূ-উত্থান বাস্তব বিষয়। বাংলাদেশ গাঙ্গেয় বদ্বীপ এ বিষয়টি সত্য ধরে বলতে হয় এ বদ্বীপ একদিনের ভূ-আলোড়নের ফল নয়। এটা ধীরে ধীরে সাগরবক্ষে নদীবাহিত পলি দ্বারা গঠিত অসংখ্য দ্বীপসমূহের একত্র ভূ-সমষ্টি।

প্রায় ১০ লক্ষ বৎসর পূর্বে হিমালয়ের শেষ পর্বের উত্থান হয়েছিল বলে ভূ-তাত্ত্বিকগণ মনে করেন। মায়োসিন যুগে এই উত্থানের ফলে বাংলাদেশের কিছু অঞ্চল উত্থিত হয়েছিল। হিমালয়ের ২য় বার উত্থানের ফলে আসাম উপসাগরের তলানী তরঙ্গায়িত ভাজে পরিণত হয়ে গঠিত হয় বর্তমান আসামের প্রাকৃতিক আকার। এইরূপে মায়োসিন যুগের শেষে আসাম উপসাগরের পশ্চিমাংশে ময়মনসিংহ ও ঢাকার উত্তরাঞ্চল সৃষ্টি হয়। এ সময় চট্টগ্রাম ও সিলেট জেলার কতকাংশ সমন্বয়ে হ্রদের সৃষ্টি হয়। ভারত মহাসাগর ও হ্রদের মাঝখানে বিরাজ করত এক বিরাট বাঁধ। প্লায়েসটোসিন যুগে এই হ্রদ ও এর মধ্যবর্তী অংশটি অপসারিত হয়ে যায়। সমুদ্র তখন গঙ্গা নদীর গতিপথ পর্যন্ত এসে পৌঁছেছে। এ সময় গঙ্গা নদী ভারতীয় উপদ্বীপ ও মধ্যভারতের এক গভীর খাতের মধ্যদিয়ে প্রবাহিত হত। গঙ্গানদী তখন সপ্ত ধারায় প্রবাহিত। সুচক্ষু, সীতা ও সিন্ধু পশ্চিমগামী ধারা, নলিনী হলদিনী, পাবনী ছিল পূর্বগামী ধারা (যশোর জেলার ইতিহাস)।

মধ্যভাগে ছিল ভাগিরথী বা গঙ্গার মূল ধারা। পূর্বগামী এ সব ধারা পূর্বগামী স্রোতের সঙ্গমস্থল সুগন্ধা নামে পরিচিতি লাভ করে। পূর্বগামী শাখাসহ আসাম উপসাগর থেকে ভেসে আসা নদ-নদীর পলি দ্বারা গঠিত হয় অসংখ্য দ্বীপ। সাগর তখন এ অঞ্চলের কাছাকাছি। সাগর ধীরে ধীরে ভূ-উত্থানের ফলে দক্ষিণে সরে গিয়েছে। ফরিদপুরের পূর্বে ঢোল সাগর আজও সে চিহ্ন বহন করছে। গঙ্গা নদীর ধারায় যে সমস্ত দ্বীপ গড়ে ওঠে এর মধ্যে চক্রদ্বীপ, এড়োদা, অঙ্গদ্বীপ, বৃদ্ধদ্বীপ, সুবর্ণ দ্বীপ নিয়ে গড়ে ওঠে মুমূর্ষু সমতটীয় বদ্বীপ অঞ্চল। যার বর্তমান অবস্থান ঢাকার মুন্সীগঞ্জ ও ময়মনসিংহের দক্ষিণ অঞ্চল, রাজবাড়ি, ফরিদপুর, মাদারীপুর, যশোহর ও খুলনার উত্তরাংশ। নব্যকাশিকা দ্বীপ, চন্দ্রদ্বীপ ও স্ত্রীকর দ্বীপ নিয়ে গড়ে ওঠে কর্মঠ সমতটীয় অঞ্চল। যার বর্তমান অবস্থান বরিশাল ও পিরোজপুর। সমতটীয় অঞ্চলে প্রাচীন উত্থান সম্বন্ধে এ ধরনের আলোচনা মূলত ভূ-তত্ত্বীয় আলোচনা, ইতিহাসের উপাদান থেকে নয়। তবে অত্র অঞ্চলে ভূ-খণ্ডিয় পরিবর্তন ও ভূ-উত্থান, গাঙ্গেয় বদ্বীপ এর সমষ্টিরূপ। এ বিষয়ে ঐতিহাসিকগণ একমত হবেন। বর্তমানে চন্দ্রদ্বীপ নিয়ে বরিশাল। স্ত্রীকর দ্বীপ নিয়ে পিরোজপুর। নব্যকাশিকা দ্বীপ কোটালীপাড়া এ বিষয়গুলি ইতিহাসের উপাদান। বর্তমানে বিভিন্ন জেলার ইতিহাস রচিত হচ্ছে যা বাংলাদেশের ইতিহাসের বিশেষায়িত খণ্ডরূপ। ঐতিহাসিকগণ যে সমস্ত উপাদান সংগ্রহ করতে পারেন নাই, বিভিন্ন জেলার ইতিহাস রচিত হলে সে শূন্যস্থান পূরণ হতে পারে। এর ভিত্তিতেই আ.ন.ম. আবদুস সোবহান রচিত 'ফরিদপুরের ইতিহাস', সতীশ চন্দ্র রচিত 'যশোর খুলনার ইতিহাস', 'মানিকগঞ্জের ইতিহাস', 'পাবনার ইতিহাস', জেলা প্রবাহ বরিশাল, এ ইতিহাসের ভিত্তি। এল,এন, মিশ্র রচিত বাংলার রেল ভ্রমণ পুস্তকে পাবনা সম্বন্ধে লিখতে গিয়ে তিনি উল্লেখ করেছেন পাবনা নামটি গঙ্গার স্রোতধারা পাবনী থেকে এসেছে। ড: নীহাররঞ্জন রায়, রাখালদাস বন্দ্যোপাধ্যায়, কপিল ভট্টাচার্য প্রভৃতি প্রথিতযশা ঐতিহাসিকগণ এবং ফ্যানডেক ব্রক, রেনেলের নকশা অনুসরণে দেখা যায় নদ-নদীর প্রবাহ অনেককাল পরে। শুধু গঙ্গার প্রাচীনত্ব খ্রিস্টপূর্ব প্রথম দ্বিতীয় শতকের খবরে পাওয়া যায়। টলেমীর বর্ণনা থেকে জানা যায়, খ্রিস্টপূর্ব ২০০ অব্দে গঙ্গা নদী ভাঙ্গাগড়ার মধ্যদিয়ে প্রবাহিত হত। গঙ্গা ও তার শাখা প্রশাখা এ অঞ্চলে যে চর দ্বীপের সৃষ্টি করে তা থেকেই অত্র অঞ্চলের ভূ-উত্থান। রাঢ়, পুণ্ড্র ও প্রাচীন বঙ্গের উত্থান আর্যপর্বে (খ্রিস্টপূর্ব ১৫০০ অব্দ) সংগঠিত হয়ে থাকবে আবার অনেকের ধারণা প্রায় ১০/১২ হাজার বৎসর পূর্বে প্রাচীন বঙ্গের উত্থান হয়ে থাকবে। ত্রয়োদশ চতুর্দশ শতাব্দী থেকে গঙ্গার ধারা পদ্মা ও তার শাখা কুমার, মাথাভাঙ্গা, গড়াই, হড়াই, চন্দনা, জলঙ্গী ও উত্তর হতে প্রবাহিত করতোয়ার প্রত্যক্ষ পলিতে সৃষ্ট উর্বর পললভূমি অত্র অঞ্চল। পানির ভূ-গর্ভ স্তরের উপর ভিত্তি করে 'টিউবওয়েলের নলপুতার অভিজ্ঞতায় যে বিভিন্নতা দেখা যায় তা থেকে রাজবাড়ির বিভিন্ন অংশের ভূ-উত্থান ব্যাখ্যা করা সম্ভব। প্রথমেই বলে রাখা ভাল যে গাঙ্গেয় বদ্বীপের উত্তর অঞ্চল থেকে দক্ষিণ অঞ্চল পরে উত্থিত হয়েছে। সে হিসেবে উত্তরে প্রাচীন পুণ্ড্র, বরেন্দ্র থেকে দক্ষিণের বঙ্গ পরে উত্থিত। ভৌগলিক অবস্থানে রাজবাড়ি বরেন্দ্র ও দক্ষিণ বঙ্গের মাঝামাঝি হওয়ায় বঙ্গের উত্থানের প্রাথমিক ধাপে রাজবাড়ির উত্থান ধারণা করা যায়। তবে রাজবাড়ির ভূ-উত্থানে পদ্মা, গড়াই, হড়াই, চন্দনার প্রভাবে প্রচুর ভাঙ্গাগড়ার খেলা রয়েছে। ভূ-গর্ভস্থ পানির স্তরকে ভিত্তি ধরে বলা যায় বর্তমান গোয়ালন্দ,

খানখানাপুর, রাজবাড়ি, বেলগাছি, কালুখালি ও পাংশা থানার উত্তরাঞ্চল চরদ্বীপ যা বহরপুর, বালিয়াকান্দি, পদমদি, সোনাপুর, বাগদুলি থেকে অপেক্ষাকৃত নবীন। সমাধীনগর, নাড়ুয়া, মৃগী, কসবামাজাইল, পদ্মার অন্য শাখা গড়াইয়ের প্রভাবে গঠিত অঞ্চল। চন্দনা নদী এক সময়ে খুবই প্রবল ছিল এবং এ নদীর তীরে আড়কান্দি, বালিয়াকান্দি, কান্দা অর্থাৎ কিনারে অবস্থিত বলেই কান্দি হয়েছে।

টলেমি গঙ্গা নদীর যে বর্ণনা দিয়েছেন, তাতে দেখা যায় প্রাচীন গঙ্গা নদী প্রায় ২০০০ বৎসর পূর্বে বর্তমান গোয়ালন্দ থেকে অনেক উত্তরে ঢাকার ভাওয়ালের পাশে এ্যান্টিবোল হয়ে প্রবাহিত হতো। তখন ঐ অঞ্চলকে এ্যান্টিবোল সাগর বলে এর পরিচিতি রয়েছে (জেমস টেলর)। তৎকালীন সময়ে গঙ্গার উত্তর হতে সরাসরি দক্ষিণে করতোয়ার দক্ষিণাংশ এ অঞ্চলের হড়াই নদী বলে পরিচিত ছিল। এ নদী তৎকালীন সময়ে খুবই বেগবান ছিল। বর্তমানে এটি বানিয়াবহের দক্ষিণ দিয়ে প্রবাহিত মৃত নদী। রাজবাড়ি জেলার ভূ-উত্থান উল্লেখিত বিশ্লেষনের আলোকে বলা যায় এর কিছু কিছু অঞ্চল অনেক পুরাতন উত্থিত দ্বীপসমূহ। এ অঞ্চলটি বর্তমান রাজবাড়ি জেলার মধ্যবর্তী অঞ্চল বালিয়াকান্দি, জামালপুর, বহরপুর, সোনাপুর হয়ে পাংশা পর্যন্ত। এর উত্তরাঞ্চল গঙ্গাবাহিত বর্তমান পদ্মার ভাঙ্গাগড়ার এবং দক্ষিণাঞ্চল গড়াইয়ের ভাঙ্গা গড়ায় উত্থিত। এর প্রাচীন ভূমির উত্থান প্রায় ৫০০০ বৎসর পূর্বে ধারণা করা যায়।

**প্রাচীন জনপ্রবাহ**

রাজবাড়ি অঞ্চলে কবে কখন থেকে কোথায় প্রথম জনবসতি গড়ে উঠেছে তা নির্ণয় করা অসম্ভব। তবে বঙ্গে জনপ্রবাহের আলোকে রাজবাড়িতে জনপ্রবাহের ঐতিহাসিক পর্যালোচনা সম্ভব। বর্তমানে রাজবাড়িতে ১০ লক্ষাধিক লোকের বাস। এই জনপ্রবাহের পূর্বপুরুষরা কখনও এ অঞ্চলে বসবাস শুরু করে থাকবে। মানুষের ইতিহাস বহু বৎসর পর্যন্ত প্রাগুনবে (Hominids) ইতিহাস। চীন, জাভায়, টাঙ্গানিকায়, পূর্ব জার্মানিতে এদের করোটির ও নানাবিধ চিহ্ন পাওয়া গেলেও বাংলায় এর কোন সন্ধান পাওয়া যায় নাই। প্রাচীন প্রস্তর থেকে নব্য প্রস্তর তা থেকে ক্রমে ক্রমে ব্রোঞ্জ ও ইস্পাতের যুগ এসেছে। এর অতিক্রমন কাল প্রায় ২ লাখ বৎসব। ভারতে প্রাচীন বা নব্য প্রস্তর যুগের তেমন নিদর্শন পাওয়া যায় না। তবে বর্ধমান জেলার অজয় নদীর তীরে ১৯৬৩-৬৪ সালে পাণ্ডু রাজার ঢিবি আবিস্কৃত হয়। যেখানে নব্য প্রস্তর যুগের সন্ধান মিলে। এ সভ্যতা খ্রিস্টপূর্ব ১৫০০ অব্দের তাম্র সভ্যতার যুগ।

বাংলার বিভিন্ন শ্রেণীর মানুষের শারিরীক গঠন বিশ্লেষণ করে পণ্ডিতগণ বাংলায় যে সমস্ত জাতিকে বর্তমান বাঙালিদের পূর্বপুরুষ বলে মনে করেন তারা নিগ্রোবটু, আদি অষ্ট্রালয়েড, আদি নরডিক, আদি ভোটচীন গোষ্ঠীর মানুষ। নিম্নবর্ণের বাঙালি এবং আদিম অধিবাসীদের যে জনের প্রভাব বেশি নরতত্ত্ববিদগণ তাদের আদি অষ্ট্রালয়েড বলে নামকরণ করেছেন। পণ্ডিতগণ মনে করেন এই জন এক সময় মধ্যভারত হতে আরম্ভ করে দক্ষিণ ভারত ও সিংহল হয়ে অস্ট্রেলিয়া পর্যন্ত বিস্তৃত ছিল। এ ছাড়া আলপেনীয় নিগ্রোবটু ভোটচীন দ্রাবিড় গোষ্ঠীর মানুষও প্রাচীন বাংলাব আদিবাসি। আদিমতম স্তরে আদি অস্ট্রেলীয় তারপর দীর্ঘমুন্ডু ভূ-মধ্য নরগোষ্ঠী, গোলমুণ্ড আলপেনীয়, দীনারীয় নরগোষ্ঠী এবং সর্বশেষ উত্তর ভারতের আদি নরডিক বা আর্যজাতীর ধারার মিলনে

গাঙ্গেয় প্রদেশের এই বাংলায় খ্রিস্টপূর্ব ৭ম ও ৬ষ্ঠ থেকে ধর্ম, সভ্যতা ও সংস্কৃতির প্রবাহ প্রবাহিত হতে থাকে। খ্রিস্টপূর্ব ১৫০০ শতক থেকে ভারতে আর্য আগমন ঘটলেও আদি অস্ট্রেলিয় নিগ্রোবটু, দ্রাবিড় গোষ্ঠির কৌম সমাজের মানুষেরা বসবাস করত এরও পূর্বে।

প্রাচীন বাংলার জনপ্রবাহের তেমন কোন নিদর্শন নাই। তবে জনপ্রবাহের কিছু সংবাদ পাওয়া যায় বেদপুরাণ, মহাভারত গ্রন্থ, আলেকজাণ্ডার, টলোমির বর্ণনা এবং বিভিন্ন লিপি ও পট্টলী সংবাদ থেকে। 'ঐতরিয় আরণ্যক' গ্রন্থে সর্বপ্রথম বঙ্গের উল্লেখ পাওয়া যায়। বোধায়ন ধর্ম সূত্রে বঙ্গের স্পষ্ট উল্লেখ আছে। পুরানে দেশসমূহের তালিকায় অঙ্গ, বিদেহ, পুণ্ড্র ইত্যাদি সঙ্গে বঙ্গ যোগ করা হয়েছে। মহাভারতেও বঙ্গের উল্লেখ আছে। বঙ্গ কথাটি অনেকের মতে বঙ্গ থেকে এসেছে। বঙ্গ কৌম অর্থে বঙ্গাজনা। এভাবে বঙ্গ, রাঢী, গৌড়া অর্থাৎ বঙ্গাজনা, রাঢ়াজনা, গৌড়াজনা উপরোক্ত সূত্রগুলিতে বঙ্গের উল্লেখ পাওয়া গেলেও এর ভৌগলিক অবস্থান সম্বন্ধে কোন সম্যক ধারণা পাওয়া যায় না। মহাভারতে বেশ কয়েকটি রাজ্যের বা ভূ-ভাগের নাম দেওয়া আছে তা থেকে মনে হয় বঙ্গ একটি পূর্বাঞ্চলীয় দেশ যার অবস্থিতি ছিল অঙ্গ, সুহ্ম, তাম্রলিপ্ত, মগধ এবং পুণ্ড্রের কাছাকাছি। কালিদাসের রঘুবংশে রঘুর দিগ্বীজয়ের কথায় 'গঙ্গাস্রোত হন্তারেষু'। তার ব্যাখ্যায় সকলে স্বীকার করেন যে, এর অর্থ গঙ্গাস্রোত অন্তর্বর্তী ভূ-ভাগ অর্থাৎ ভাগিরথীর পূর্বে এবং পদ্মার দক্ষিণে ফরিদপুর, যশোর, খুরনা, নদিয়া অঞ্চল নিয়েই প্রাচীন বঙ্গ। আলেকজাণ্ডার ও খ্রিস্টীয় প্রথম দ্বিতীয় শতকের টর্লেমির বর্ণনায় যে গঙ্গারিডি জাতি ও রাষ্ট্রের উল্লেখ পাওয়া যায় তা এই গঙ্গাতীরবর্তী অঞ্চলকেই বুঝায়। এ জাতির ছিল ৬ হাজার রণহস্তী এবং জাতিটি ছিল পরাক্রমশালী। বিভিন্ন লিপি পট্টলী প্রত্নতাত্ত্বিক আবিষ্কার ও ঐতিহাসিক যুক্তি প্রমাণে বারক মণ্ডল, কুমার তালক মণ্ডল ও নব্য কাশিকার সভ্যতার স্পষ্ট প্রমাণাদি পঞ্চম শতক থেকে আরম্ভ হয়েছে। ঢাকার আশ্রাফপুর, বরিশালের ইদিলপুর, নব্যকাশিকা বা কোটালীপাড়া, বারক মণ্ডল, পদ্যাসাতট কুমার তালকমণ্ডলে জনপ্রবাহের সৃষ্টি হয়েছিল। ঐতিহাসিকদের মতে ভারতে আর্যীকরণ আরম্ভ হয় খ্রিস্টপূর্ব ১৫০০ থেকে। আর্যীকরণের প্রক্রিয়ায় অস্ট্রালয়েড, দ্রাবিড়, নিগ্রোবটু আদিম গোষ্ঠীর মানুষ ধীরে ধীরে নবউত্থিত বঙ্গের দিকে সরে আসে এবং ইতর জীবন যাপন করে। এরা বিভিন্ন কৌমভুক্ত জাতি। মহাভারতে বাংলার বিভিন্ন কৌমভুক্ত জাতিকে মেলেচ্ছ বলা হয়েছে। 'বোধায়নে' পুন্ড্র (উত্তর বঙ্গ) বঙ্গ পূর্ববঙ্গ প্রভৃতি কৌমদের অবস্থিতি নির্দেশ করা হয়েছে। আর্যবর্হিভূত প্রান্তসীমায় বৌদ্ধ আর্যমুঞ্জুলিকা গ্রন্থে গৌড় সমতট ও হরিকেলের ভাষাকে অসুর ভাষা বলা হয়েছে। আর্যরা এদের দস্যু, পাপ, মেলেচ্ছ প্রভৃতি উন্নাসিকতায় চিহ্নিত করেছে। প্রাচীন বাংলার এ অঞ্চলে আদি অস্ট্রলয়েড, দ্রাবিড় গোষ্টির বসবাস খ্রিস্টপূর্ব থেকে শুরু হতে পারে। পুণ্ড্রের উত্থান অপেক্ষাকৃত বঙ্গের সমতটীয় অঞ্চলের অনেক পূর্বে হওয়ায় তাদের আগমন ঐ অঞ্চলে পূর্বে শুরু হয়। রাজবাড়ি অঞ্চল সমতটীয় অঞ্চল হলেও ভৌগোলিক কারণেই এর উত্থান দক্ষিণাঞ্চলের পূর্বে যে কারণে এ অঞ্চলে প্রাচীন গোষ্টির কৌম সমাজের বিস্তার ঘটতে পারে। আর্যীকরনের পর বর্ণভেদের উদ্ভব হয় আর বর্ণাশ্রমের বাইরে তৎকালীন কৌম সমাজের মানুষের পরিচয় হয় চণ্ডাল, চাড়াল, বাউরি, ঘট্টজীহী, ঢোলবাহী, মালো, হাড্ডি, বাগদি। প্রাচীন নিগ্রোবটু ও অষ্ট্রিকজাতির সমকালে কিছু দ্রাবিড় জাতির আগমন ঘটে এবং সভ্যতা উন্নত বলে অস্ট্রিকজাতিকে গ্রাস করে।

রাজবাড়ি জেলার দক্ষিণে বালিয়াকান্দি থানার জঙ্গল ইউনিয়নে অধিবাসীদের প্রায় ৯৮% শূদ্রপর্যায়ের। এদের শরীরের রঙ তামাটে পীতবর্ণ। আচার আচরণে হিন্দুদের অন্যান্য বর্ণ থেকে আলাদা। এদের মুখমণ্ডল প্রশস্ত হলেও ভালভাবে লক্ষ্য করলে দেখা যাবে নাক কিছুটা দাবা। রাজবাড়ির সার্বিক জনপ্রবাহে প্রশ্ন আসে তাদের সংখ্যা এখানে এত বেশি কেন? অনেকের ধারণা পালশাসনের সময়ে কৈবর্ত বিদ্রোহে যে বিপুল সংখ্যক কৈবর্তের এ অঞ্চলে আগমন ঘটে এরা তাদেরই একটি অংশ। এরা প্রকৃতপক্ষে প্রাচীন নিগ্রোবটু ও দ্রাবিড় গোষ্ঠীর লোক। সোনাপুর, বহরপুর, বালিয়াকান্দি, সোনাইকুড়ী, আড়কান্দি, বাগদুল অঞ্চলের শুদ্রদের থেকে এরা আলাদা। রাজবাড়ি জেলার কালুখালীর উত্তরে বর্তমানে পদ্মার পাড় এলাকায় প্রকীর্থ বলে একটি গ্রাম আছে। উক্ত গ্রামে ২০/২৫ টি প্রাচীন জাতিগোষ্টির লোক বাস করে। এদের চেহারা সম্পূর্ণ পীতবর্ণ এবং আচরণ সাঁওতাল জাতীয়। ধারণা করা যায় এরা আদি অষ্টীক গোষ্ঠীর লোক।

দ্রাবিড় গোষ্ঠীর ভাষা বিশ্লেষণে দেখা যায় এদের মধ্যে পুর, উর, দিয়া, দির ব্যবহার ছিল। পুর, পুরপাল বা নগরপাল। পুরের অর্থ জনসমাবেশ। যে সমস্ত গ্রামের শেষে পুর রয়েছে তা অপেক্ষাকৃত পুরাতন জনের বাসস্থান। রাজবাড়ির পুর দিয়ে গ্রাম বিনোদপুর, ভবানীপুর, গঙ্গাপ্রসাদপুর, সজ্জনকান্দা, বেড়াডাঙ্গা থেকে বেশি পুরাতন। রাজবাড়ি জেলার সোনাপুর, বহরপুর, চণ্ডিপুর, মদুপুর, নিশ্চিন্তপুর, তারাপুর, মদাপুর কালিকাপুর এরূপ অসংখ্য পুরের গ্রাম রয়েছে। এ পুরের বেশির ভাগ গ্রামই অনেক পুরাতন। ধারণা করা যায় এক সময় এ অঞ্চলে প্রাচীন দ্রাবিড় গোষ্ঠীর ব্যবহৃত পুর থেকে এত পুরের ব্যবহার এসেছে। তা ছাড়া পদমদি, রতনদিয়া দি, দিয়া দ্রাবিড় ব্যবহৃত শব্দ। রাজবাড়ি জেলার পশ্চিমে বাগদি পাড়া ছিল। এ ছাড়া জেলার অন্যান্য স্থানে বাগদি ডোলবাহী, মুচি, চণ্ডাল, চাড়ালের আধিক্য রয়েছে। প্রকৃত অর্থেই এরা আদি কৌমজনের উত্তরসূরী এবং আদি গোষ্ঠীর জন।

রাজবাড়ি এ অঞ্চলে কোম কথাটি বহুল প্রচলিত। প্রাচীন কৌম জনা বা বিভিন্ন কৌমভুক্ত মানুষের প্রাচীন ব্যবহৃত এ কথাটি এ অঞ্চলের মানুষের পরিচয় বহন করে। বিভিন্ন লিপি ও পট্টলী থেকে পাওয়া সংবাদে এ অঞ্চলে সপ্তম, অষ্টম শতকের জনপ্রবাহের ইঙ্গিত পাওয়া যায়।

প্রাচীনকালে ভূমি ব্যবস্থা সম্পার্কত যেসব পট্টলী বাংলায় পাওয়া গেছে ঐগুলির দু'একটি থেকেও রাজবাড়ি জেলার জনসংবাদ পাওয়া যেতে পারে। খ্রিষ্টোত্তর পঞ্চম হতে অষ্টম শতক পর্যন্ত পট্টলীগুলি ভূমিদান বিক্রয়রীতির বিষয়। এর মধ্যে পাহাড়পুর পট্টলী, গুনাইঘর পট্টলী, আশ্রাফপুর পট্টলী, ইদিলপুর পট্টলী, ধনাইদহ পট্টলী, দামোদর পট্টলী, বিক্রমপুর পট্টলী, নব্যকাশিকা পট্টলী, ব্রাহ্মণকে বা দেবতার উদ্দেশ্যে ভূমিদানরীতি তাম্র পাট্টাস বা ফলকে লেখা। ভূমিদানের বিষয়ে অত্র অঞ্চলে পট্টলী চালু ছিল তা বুঝা যায় এসব পট্টলীতে ব্যবহৃত ভূমির মাপ, প্রকারভেদ, ভূমির মূল্য নিরূপণ থেকে। ভূমির ব্যবহারের ক্ষেত্রে নল ব্যবহার হত। নল আজও রাজবাড়ি ফরিদপুর অঞ্চলে ব্যবহৃত হয়। বাস্তুভিটায় এবং কর্ষণযোগ্য ভূমি নাল, খিল এখনও ব্যবহৃত হয়। এ ছাড়া জোলা, জোলক, ভালক, পাঠক খাল বিল এখনও এ অঞ্চলে প্রচুর ব্যবহৃত দ্রাবিড় শব্দ। ডা. নীহাররঞ্জন রায়ের কথায় 'পদ্মার খাড়িতে ফরিদপুর অঞ্চল হইতে আরম্ভ করিয়া ভাগিরথীর তীরে ডায়মণ্ড হারবারের সাগর সঙ্গম পর্যন্ত বাকেরগঞ্জ,

ফরিদপুর, খুলনা, বরিশাল, চব্বিশ পরগনার নিম্নভূমি ঐতিহাসিক কালে কখনও সমৃদ্ধ জনপদ, কখন গভীর অরণ্য, কখনও নদীগর্ভে বিলীন আবার কখনো খাঁড়ি খাঁড়িকা অন্ত নির্হিত হইয়া নতুন স্থল ভূমির সৃষ্টি। ফরিদপুর জেলার কোটালীপাড়া অঞ্চল ষষ্ঠ শতকের তাম্র পট্টলীতে নব্যকাশিকা বলিয়া অভিহিত হইয়াছে। ষষ্ঠ শতকে নব্যকাশিকা (কোটালিপাড়া) সমৃদ্ধ জনপদ এবং এ অঞ্চলে নৌ-বাণিজ্যের অন্যতম কেন্দ্র। কোটালীপাড়া সমুদ্রতটীয় তাই এ অঞ্চলকে সমতটীয় অঞ্চল বলা হইয়াছে। হিউয়েন সাং সপ্তম শতকে সমতটে এসেছিলেন। তার বর্ণনায় সমতট সমুদ্র তীরবর্তী দেশ। হিউয়েন সাং এর সমতট বর্তমানে রাজবাড়ি, ফরিদপুর, গোপালগঞ্জ, মাগুরা, যশোর ও খুলনার পূর্ব অঞ্চল। সমতটের দক্ষিণ অঞ্চল থেকে রাজবাড়ি সাগর থেকে অনেক উত্তরে গঙ্গার মুখে থাকায় এ অঞ্চলে দ্বীপ বা ভূ-উত্থান অপেক্ষাকৃত প্রাচীন যাকে পুরাতন সমতটীয় অঞ্চল বলা যেতে পারে। এ পুরাতন সমতটীয় অঞ্চলে প্রাচীন গোষ্ঠীর মানুষের বসবাস শুরু হয়ে থাকবে যা নবম দশম শতকে পূর্ণরূপ গ্রহণ করেছে।

**অঞ্চলের প্রাচীন চিহ্নিত জনপদ***

প্রাচীন রাষ্ট্রযন্ত্রের বিন্যাসে ভুক্তি, বিষয়, মণ্ডল, বীথি ও গ্রামের উল্লেখ আছে। এ ক্ষেত্রে রাষ্ট্রীয় বিভাগের নাম ভুক্তি যা কয়েকটি বিষয় নিয়ে গঠিত হত। বিষয় গঠিত হত কয়েকটি মণ্ডল নিয়ে এবং মণ্ডল গঠিত হত কয়েকটি বীথি আর বীথি গঠিত হত কয়েকটি গ্রাম নিয়ে। এতে বোঝা যায় বিষয়ের আয়তন প্রদেশ প্রায় এবং মণ্ডল জেলা প্রায়। নবম দশম শতকে এ অঞ্চলটি সমতট পদ্মাবতী বিষয়ের অন্তর্ভুক্ত ছিল যার স্পষ্ট প্রমাণ রয়েছে কেশব সেনের ইদিলপুর লিপি বা পট্টলীতে। দশম শতকের শেষে চন্দ্র বংশীয় রাজারা বিক্রমপুর, চন্দ্রদ্বীপ, হরিকেল অর্থাৎ পূর্ব দক্ষিণ অংশ জুড়ে রাজত্ব করতেন। এবং বংশের মহারাজাধিরাজ শ্রীচন্দ্র তার ইদিলপুর লিপি বর্তমানে (শরীয়তপুর বা বরিশাল) দ্বারা স্মাতট পদ্মাবতী বিষয়ের অন্তর্গত কুমার তালক মণ্ডলে জনৈক ব্রাহ্মনকে একখণ্ড ভূমি দান করেন। তৎকালীন সময়ে ব্রাহ্মণকে পুনর্বাসনের জন্য ভূমি দান করা হত। স্মাতট পদ্মাবতী বিষয় পদ্মানদীর দুই তীরবর্তী প্রদেশকে বুঝায় তাতে সন্দেহ নাই। এ থেকে বোঝা যায় এ অঞ্চল তখন পদ্মাবতী বিষয়ের অন্তর্গত ছিল। কুমার তালক মণ্ডলের উল্লেখ আরো লক্ষ্যণীয়। "কুমার তালক এবং বর্তমান গড়াই নদীর অদূরে ফরিদপুরের অন্তর্গত কুমারখালী দুই-ই কুমার নদীর ইঙ্গিত বহন করে। বর্তমান কুমার বা কুমারখালী পদ্মা উৎসারিত মাথাভাঙ্গা নদী থেকে বের হয়ে বর্তমানে গড়াইয়ের সঙ্গে মিলিত হয়েছে"। (নীহাররঞ্জন বাঙালির ইতিহাস আদিপর্ব পৃষ্ঠা ৮১)। মূলত মাথাভাঙ্গা নদীয়া জেলার উত্তরে জলাঙ্গীর উৎপত্তির প্রায় ১০ মাইল পূর্ব দিকে পদ্মা হতে বের হয়ে আলমডাঙ্গা স্টেশনের প্রায় ৫ মাইল পশ্চিমে এসে দুই ভাগে বিভক্ত হয়েছে। কুমার নামে শাখাটি পূর্বমুখে গিয়ে আলমডাঙ্গা স্টেশনের কিছুটা উত্তরে রেল লাইনের নীচ দিয়ে নদীয়া, যশোর ও খুলনা জেলার মধ্য দিয়ে প্রবাহিত। কুমারের পূর্বগামী আর একটি শাখা শৈলকুপা, শ্রীপুর, মাগুরা হয়ে গড়াইয়ে মিলেছে। কুমার আবার মধুখালীর পাঁচমোহনী হয়ে বর্তমান ফরিদপুরের পাশ দিয়ে প্রবাহিত। অনেক সময় গড়াই ও

* ড. নীহাররঞ্জনের 'বাঙালির ইতিহাস আদিপর্ব' এবং 'বাংলায় রেল ভ্রমণ' পুস্তক ও অন্যান্য সংগৃহীত তথ্য থেকে এ নিবন্ধ রচিত। –লেখক

কুমারকে অভিন্ন মনে করা হয়েছে। কুমার প্রাচীন নদী এবং এর প্রবাহ ব্যাপক। অনুমান করা যায় ফরিদপুরের পশ্চিমাঞ্চল, যশোরের উত্তরাঞ্চল এবং কুষ্টিয়া সমতট পদ্মাবতী বিষয়। সেই হিসেবে রাজবাড়ি সমতট পদ্মাবতী বিষয়ের অন্তর্গত। অন্যদিকে কুমার তালক বা কুমারের তল বা নিম্নভূমি নিয়ে সমতট পদ্মাবতীর যে মণ্ডল তা কুমার তালক মণ্ডল। সেই হিসেবে গড়াই আর কুমার যদি অভিন্ন হয় তাহলে অবশ্যই বর্তমান রাজবাড়ি কুমার তালক মণ্ডল ছিল। কুমার তালক মণ্ডলের সীমানা নির্ধারণ দুরূহ। ইতিপূর্বে কুমারখালীর কথা বলা হয়েছে। প্রতীয়মান হয় কুমার থেকেই কুমারখালী এসেছে এবং গড়াইকে এক সময় কুমার বলা হতো। গড়াই এর আলোচনা থেকে বলা যায় গড়াইয়ের উৎস মুখ কখনও খনন করা হয়ে থাকবে বলে উৎস মুখে তা গৌড়ী এবং খননের পরে তা হয়েছে গড়াই। এ হিসেবে রাজবাড়ির বেশির ভাগ অঞ্চল বিশেষ করে পূর্বাংশে সামান্য বাদ দিয়ে এটা কুমার তালক মণ্ডল আর বিষয় হিসেবে সমতট পদ্মাবতী।

**অঞ্চলের রাষ্ট্রীয় সংবাদ**

খ্রিস্টপূর্ব ৩০০ অব্দে দিগ্বিজয়ী বীর আলেকজাণ্ডার এর ইতিহাস পর্যালোচনায় অত্র অঞ্চলে গঙ্গারিডি জাতি বলে এক পরাক্রমশালী জাতির উল্লেখ পাওয়া যায়। পরবর্তীকালে গ্রিক লেখকগণের বর্ণনায় তা আরো স্পষ্ট হয়। দিওদোরসের লেখনীতে গঙ্গারিডি জাতির বিপুল সেনাবাহিনী ও ৬ হাজার রণহস্তীর উল্লেখ আছে। খ্রিস্টীয় ১ম ও ২য় শতকে পেরিপ্লাস গ্রন্থে টলেমীর বিবরণ হতে জানা যায় এই সময়ে স্বাধীন গঙ্গারিডি রাষ্ট্র বেশ প্রবল ছিল। গঙ্গা রাষ্ট্রের বাইরে সমসাময়িক বাংলায় আর যে সব রাজা ও রাষ্ট্র বিদ্যমান ছিল তাদের সঙ্গে গঙ্গার রাষ্ট্রের কি সম্বন্ধ তা জানার উপায় নাই। তবে মহাভারত ও সিংহলী পুরানের কাহিনী থেকে কিছু সংবাদ পাওয়া যায়। রাষ্ট্র বিন্যাসের একটি আভাস পাওয়া যায় খ্রিস্টীয় ২য় শতকে মহাস্থানের শিলাখণ্ড লিপিটি থেকে। মৌর্য আমলে উত্তরবঙ্গ মৌর্য শাসনের অন্তর্ভুক্ত হয়েছিল। উত্তরবঙ্গে মৌর্য শাসনের কেন্দ্র ছিল পুডনগল বা পুণ্ড্রনগর বর্তমান বগুড়া জেলার ৫ মাইল দূরে মহাস্থান গড়ে। টলেমির বর্ণনায় দেখা যায় গঙ্গারিডি রাষ্ট্রের রাজধানী ছিল গঙ্গাবন্দর। এই গঙ্গা বন্দরের অবস্থিতি ছিল তাম্রলিপ্তি বন্দরের আরো দক্ষিণপূর্বে ক্যামবেরীখন নদী (Kamberikhon) বা কুমার নদীব মোহনায়। কুমার নদীর তল ধরেই কুমার তালক মণ্ডল। গঙ্গা বন্দরে অতি সুক্ষ্ম কার্পাস বস্ত্র উৎপন্ন হত এবং নিকটে কোথাও সোনার খনি ছিল বলে নীহাররঞ্জনের উদ্ধৃতিতে পাওয়া যায়। পেরিপ্লাস গ্রন্থে নিম্নগাঙ্গেয় ভূমিতে ক্যালটিস নামক এক প্রকার সুবর্ণ মুদ্রার ব্যবহারের উল্লেখ রয়েছে। গোপালগঞ্জের কোটালীপাড়া অঞ্চলে প্রাপ্ত ৬ষ্ঠ শতকের একটি লিপিতে সুবর্ণবীথির উল্লেখ আছে। ঢাকা জেলার নারায়ণগঞ্জের সুবর্ণগ্রাম, মুন্সিগঞ্জের সোনারঙ্গ, রাজবাড়ির সোনাপুর, সোনাকান্দা বাংলার পশ্চিম প্রান্তে সুবর্ণরেখা নদী একথা স্মরণ করে দেয়। রাজবাড়ি অঞ্চলে সোনার টাকাভরা গুপ্তধনের গল্পকাহিনী প্রচলিত আছে। সোনাপুর রাজবাড়ির গ্রাম হিসেবে অতি পুরাতন। সোনাপুর এটা ইঙ্গিতবহ হতে পারে। নলিয়া, আড়কান্দি, বহরপুর, সোনাপুর, বালিয়াকান্দি অত্র অঞ্চলের সর্বাপেক্ষা উঁচু ভূমি। এর উত্থান এবং প্রাচীন বসতি অনেক পূর্ব থেকে। অত্র অঞ্চল সন্ধান করলে গুপ্তধন না হোক খনিজ সম্পদ পাওয়ার সম্ভাবনা

রয়েছে। গঙ্গা নদী প্রাচীনকালে কুমার তালক মণ্ডলে এর মোহনা থাকা স্বাভাবিক সে মোহনায় গঙ্গা বন্দর প্রাচীন কুমার তালক মণ্ডল হতে পারে। রাজবাড়ি কুমার তালক মণ্ডলের বীথি হতে পারে। এ সবই প্রাচীন গঙ্গা রাষ্ট্রের অঙ্গ বা এলাকা হতে পারে।

**প্রাচীন জনপদে রাজবাড়ির অবস্থান**

প্রাচীন কৌম সমাজে বঙ্গ বা বঙ্গাজনার উল্লেখ রয়েছে। 'ঐতরেয় আরণ্যক' গ্রন্থে মহাভারতে অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ রাজ্যের উল্লেখ পাওয়া যায়। এতে বোঝা যায় বঙ্গ একটি প্রাচীন দেশ। এদেশটি গঙ্গার নিম্ন অববাহিকার ভাটির দেশ যাদের বঙ্গাল বলা হয়। 'ভাটি হতে আইল বঙ্গাল লম্বা লম্বা দাড়ি।' 'মহাভারতে' সমুদ্র তীরবাসী বঙ্গদের ম্লেচ্ছ বলা হয়েছে। বাঙ্গালা বা বাঙলা সাধারণ ভাবে সমস্ত বাংলার নাম। মোগল আমলে এই দেশ সুবা বাঙলা নামে পরিচিত ছিল। আবুল ফজল 'আইন-ই-আকবরী' গ্রন্থে বাঙলা বা বাঙ্গালা নামের ব্যাখ্যা দিয়েছেন। বঙ্গা শব্দের অর্থ আল। শুধু আইল নয় ছোট বড় বাঁধ যুক্ত হয়ে বঙ্গাল নামের উৎপত্তি। প্রাচীন বাংলায় বঙ্গ বঙ্গাল বলতে যে দেশ খণ্ড বুঝাত তা বর্তমান বাংলার সমর্থক নয়। প্রাচীন বাংলাদেশ যে সব জনপদে বিভক্ত ছিল বর্তমান বঙ্গ তার একটি বিভাগ মাত্র যা বর্তমান বাংলাদেশের দক্ষিণ বঙ্গকে বোঝায়। প্রাচীন বাংলায় বঙ্গা, রাঢ়া, পুণ্ড্রা, গৌড়া, কৌম জনের (Tribe) বাসস্থান থেকে বঙ্গ, রাঢ়, গৌড়, পুণ্ড্র জনপদের সৃষ্টি হয়। আনুমানিক ষোড়শ সপ্তদশ শতকে দিগ্বিজয় প্রকাশ নামক গ্রন্থে উপবঙ্গের উল্লেখ আছে। উপবঙ্গ যশোর ও তৎসংলগ্ন এলাকা ছিল (উপবঙ্গে যশোরাদ্যা:)। প্রবঙ্গ নামেও একটি জনপদের উল্লেখ আছে। সমাচার দেবের ঘুগ্রাঘাটি লিপিতে সুবর্ণবীথির উল্লেখ আছে। এই সুবর্ণবীথি নব্যকাশিকার অন্তর্ভুক্ত ছিল। সুবর্ণবীথির অন্তর্ভুক্ত ছিল বারক মণ্ডল, ধ্রুবিলাটি। বারক মণ্ডল ছিল প্রায় সমুদ্রাশ্রয়ী। ফরিদপুরের ধ্রুবিলাটি রাজবাড়ি হতে পূর্বে এবং ফরিদপুর হতে পশ্চিমে ফরিদপুর শহরের কাছাকাছি ধুলট যা বর্তমানে ধুলদি গেট।

বর্তমান রাজবাড়ি অতীত ফরিদপুর জেলার অন্তর্গত। ৬ষ্ঠ ৭ম শতকে এ অঞ্চল বারক মণ্ডল এবং ৯ম ১০ম শতকে কুমার তালক মণ্ডল। এ অঞ্চলের মানুষ আদি বঙ্গজনা বাঙ্গালজাতি। আজও বাংলাদেশের অন্যান্য অঞ্চলের কাছে ফরিদপুরের মানুষ বাঙ্গাল বলে পরিচিত। কথায় বলে ফরিদপুরের বাঙ্গাল। তবে রাজবাড়ির পশ্চিমাংশ এবং গড়াইয়ের তীরবর্তী এলাকা যশোরের প্রভাবিত ছিল। সে হিসেবে উপবঙ্গের যশোরাদ্যা: এর প্রভাব রয়েছে। অনেকে এ অঞ্চলকে সমুদ্র তটাশ্রয়ী বলে সমতটীয় মনে করেন। আসলে এর কোন ভিত্তি নেই। সমুদ্র গুপ্তের এলাহাবাদ স্তম্ভলিপিতে (চতুর্থ শতক) সমতট নামে একটি জনপদের উল্লেখ পাওয়া যায়। যার অবস্থান কামরূপের দক্ষিণে। হিউয়েন সাং-এর বিবরণী থেকেও পন্ডিতগণ মনে করেন যা বাংলার কিছু অংশ ছিল সমতট। তবে এ সমতট বলতে কুমিল্লা ত্রিপুরাকে বুঝিয়েছেন। চতুর্থ শতকের শেষে ইৎসিং সমতটে রাজভট নামে রাজার উল্লেখ করেছেন। সপ্তম শতকে আশ্রাফপুর পট্টলীতেও তা পাওয়া যায়। রাজভটের অন্যতম রাজধানী ছিল ত্রিপরা (বর্তমান কুমিল্লা) জেলার বড়কামতা। তবে প্রাচীনতম ঐতিহাসিক কাল হতে খ্রিষ্টীয় ৬ষ্ঠ ৭ম পর্যন্ত বাংলাদেশ পুন্ড্র, বঙ্গ, গৌড়, রাঢ়, সুম্ম তাম্রলিপ্ত, সমতট প্রভৃতি জনপদে বিভক্ত ছিল।

শশাংকের পর ৮ম শতক থেকে বাংলাদেশ পুণ্ড্র বা পুন্ড্রবর্ধন, গৌড় ও বঙ্গ এ তিনটি

জনপদেই সমগ্র বাংলার রূপ নেয় এবং নতুন করে বিভাগীয় নামের উদ্ভব হয়। যেমন- পূর্ব ও দক্ষিণ বাংলা অঞ্চলে দণ্ডভুক্তি। পূর্ব ও দক্ষিণ বাংলার হরিকেল, চন্দ্রদ্বীপ, সমতট। চন্দ্রদ্বীপ বরিশাল অঞ্চল। হরিকেল (নোয়াখালী ও কুমিল্লা অংশবিশেষ) বাদ দিলে দক্ষিণ বাংলার ফরিদপুর যশোর বঙ্গালদেশের মধ্যে পড়ে প্রাচীন সমতটের নাম বদলে যায়। ৮ম ৯ম শতকের পর এ অঞ্চল সাগরতটীয় বলে সমতটীয় নামকরণ হলেও এ অঞ্চলে মূলত বঙ্গ, বঙ্গাল, বাঙলা। অন্যদিকে বাংলা বিভিন্ন নামে উপবিভক্ত হলেও তিনটি জনপদ বঙ্গ, গৌড়, পুণ্ড্রের প্রধান অস্তিত থাকে। যার মধ্যে গৌড়ের প্রভাব বেশি। পাল ও সেনরাজাদের লক্ষ্য ও আদর্শ ছিল গৌড়েশ্বর হিসেবে পরিচিত হওয়া। লক্ষণসেন যে মুহূর্তে গৌড় অধিকার করলেন তখন তিনি গৌড়েশ্বর। আওরঙ্গজেবের আমলে সুবা বাংলার যে অংশ নবাব শায়েস্তাখানের শাসনাধীন ছিল তাকে বলা হতো গৌড়মণ্ডল। তবে সমগ্র বাংলাকে গৌড়ীয় করার প্রচেষ্ট সার্থক হয় নাই। আসলে তা শেষে বঙ্গ নামই গ্রহন করেছে। সুলতানি আমলে শামসুদ্দিন ইলিয়াস শাহ সমগ্র বাংলাকে ঐক্যবদ্ধ করলেও সম্রাট আকবরের আমলে সমগ্র বাংলাদেশ পূর্ব বাংলার পরিচিতি পায়। ১৭৫৭ খ্রিস্টাব্দেও দেখা যায় বাংলার অধিপতি নবাব সিরাজ-উদ-দৌলা। ব্রিটিশ আমলে বাংলার নাম পূর্ণ পরিচিতি পায়। ১৯০৫ সালের বঙ্গ ভঙ্গ থেকে ১৯৪৭-এর দেশবিভাগ সবই বাংলার ঐতিহাসিক অস্তিত্ব প্রমাণ করে। দেশবিভাগের পর পূর্ববাংলা পূর্বপাকিস্তান আর ১৯৭১-এর মুক্তিযুদ্ধের পর তা স্বাধীন বাংলাদেশ। যা আজও প্রাচীন বঙ্গ, বঙ্গালা, বাংলার নামে চেনা যায়।

### দেশ বিভাগ ও ১৯৪৭ এর অভিবাসন

রাজবাড়ি পূর্ব থেকেই হিন্দুপ্রধান এবং হিন্দু এলাকা বলে পরিচিত। ধীরে ধীরে তা বর্তমানে মুসলিম আধিক্যে পরিণত হয়েছে। দেশবিভাগের পূর্ব পর্যন্ত হিন্দু আধিক্যের এ অঞ্চল থেকে ১৯৪৭ সালের পাকিস্তান সৃষ্টির লগ্নে রাজবাড়ি থেকে উচ্চ শ্রেণীর হিন্দুদের পশ্চিম বাংলায় ব্যাপক প্রস্থান ঘটে। অন্যদিকে পশ্চিম বাংলা, বিহার অঞ্চল থেকে ব্যাপক পরিমাণ মুসলমানদের রাজবাড়িতে আগমন ঘটে। এ সমস্ত মুসলমানদের মধ্যে যারা অবাঙালি তারা সাধারণভাবে বিহারী বলে পরিচিত ছিল। বাজবাড়ি শহরের উত্তর-পশ্চিম দিকে বিহারী কলোনি গড়ে ওঠে। এ সমস্ত বিহারীদের জীবনমান ছিল নিম্নমানের। হুগলি, মুর্শিদাবাদ, কলকাতা থেকে বহু বাঙালি মুসলমানদেরও অভিবাসন ঘটে। এরা উচ্চ শ্রেণীর মুসলমান। রাজবাড়িতে এসে তারা বিভিন্ন চাকরিতে নিয়োজিত হয়।

রাজবাড়ি অঞ্চলে মুসলমান অভিবাসনের আরেকটি পর্যায় বিংশ শতাব্দীর পঞ্চাশের দশকের মাঝামাঝি থেকে ষাটের দশকের মাঝামাঝি সময়। রাজবাড়ির বিভিন্ন অঞ্চলে জনবসতি কম ছিল এবং এলাকা বনজঙ্গলে অনাবাদি থাকায় নোয়াখালী, কুমিল্লা থেকে অনেক পরিবার রাজবাড়িতে এসে স্থায়ী বসবাস শুরু করে।

### ফতেহবাদ, খলিফাতাবাদ : আঞ্চলিক শাসনে রাজবাড়ি

স্বাধীন সুলতানি আমলে ফতেহবাদ, মোবারকবাদ, মোয়াজামাবাদ, খলিফাতাবাদ, হোসেনাবাদ, বারবকাবাদ, আশ্রবপুর (ঢাকা), নবগ্রাম (পাবনা), দেওতলা প্রভৃতি স্থান

থেকে শিলালিপি পাওয়া গেছে এবং বিভিন্ন স্থান থেকে মুদ্রা উৎকীর্ণ হয়েছে। বলা যায় এগুলি জেলা ভিত্তিতে স্থানীয় শাসনকেন্দ্র। এর মধ্যে ফতেহবাদ, খলিফাতাবাদ দক্ষিণ বঙ্গের শাসনকেন্দ্র ছিল। ফতেহবাদ ফরিদপুর তা আজ ঐতিহাসিকভাবে স্বীকৃত যদিও চট্টগ্রামের ৮ মাইল উত্তরে অন্য একটি ফতেহবাদের উল্লেখ ইতিহাসে রয়েছে। ফতেহবাদ সম্বন্ধে ড. আব্দুল করিম 'বাংলার ইতিহাস সুলতানি আমল' পুস্তকে ২৪৫ পৃষ্ঠায় উল্লেখ করেন 'জালাল উদ্দীন ফতেহাবাদ ও রোতসপুর হতে মুদ্রা উৎকীর্ণ করেন। ফতেহবাদ এবং আধুনিক ফরিদপুর অভিন্ন। চট্টগ্রামেও একটা ফতেহবাদ নাম পাওয়া যায়। এই স্থানটি চট্টগ্রাম শহর হতে ৮ মাইল উত্তরে'। ইতিপূর্বে ফরিদপুর এলাকা মুসলমানদের অধীনে ছিল না। সুতরাং ফতেহবাদ হইতে মুদ্রা উৎকীর্ণ করায় আমরা বলতে পারি যে, জালাল উদ্দীন ফরিদপুর জয় করেন এবং দক্ষিণবঙ্গের দিকে রাজ্য বিস্তার করেন। সেই অঞ্চলে এতদিন পর্যন্ত ছোট ছোট হিন্দু রাজারা রাজত্ব করতেন। মধ্যযুগের কবি বিজয় গুপ্ত ১৪৯৪-৯৫ সালের মধ্যে মনসামঙ্গল বা পদ্মাপুরাণ কাব্য রচনা করেন। কবি তার আত্মপরিচয়ে বলেন :

"মুল্লুক ফতেহবাদ বঙ্গজোড়া একলীম,
পশ্চিমে ঘাঘড়া নদী পূর্বে ঘন্টেশ্বর"

ফতেহবাদ মুল্লুকে (বর্তমান ফরিদপুর এলাকা) ঘাঘড়া ও ঘন্টেশ্বরী নদীর মধ্যবর্তী স্থানে ফুল্লেশ্রী গ্রামে কবির জন্ম। ফুল্লেশ্রী বর্তমানে বরিশালের গৈলাগ্রামের একটি পল্লী। এ থেকে প্রমাণ হয় ফতেহবাদ বর্তমান ফরিদপুরের বৃহৎ অঞ্চল। রাজবাড়ির একাংশ এক সময় ফতেহবাদেব অর্ন্তভুক্ত ছিল।

**খলিফাতাবাদ**

সুলতান নাসিরুদ্দীন মাহমুদের রাজত্বকালের মুদ্রা ভাগলপুর সাতগাঁও বাগেরহাট হতে উৎকীর্ণ হয়েছে এবং তার শাসনামলের শিলালিপি পাওয়া গেছে। ১৪৫৯ সালে তিনি যশোহর, খুলনা পুনরুদ্ধারের জন্য খাঁ জাহান আলী নামে এক সেনাপতিকে পাঠান। তিনি এ অঞ্চল জয় করে খলিফাতাবাদ শহর এবং প্রশাসনিক বিভাগ প্রতিষ্ঠা করেন। সুলতানি আমলে দক্ষিণবঙ্গে ফতেহবাদ ও খলিফাতাবাদ প্রশাসনিক বিভাগ বা ইকলিম হিসেবে ইতিহাসে প্রসিদ্ধ। রাজবাড়ি জেলার ভৌগোলিক অবস্থানের বিশেষত্ব এই যে বর্তমান জেলাটি পুরাতন ফরিদপুর ও যশোর জেলার সংলগ্ন। আবার উত্তরে পাবনার সাথেও এর সংশ্লিষ্টতা রয়েছে। তবে রাজবাড়ি জেলার অংশবিশেষ বেশির ভাগ সময় ফরিদপুর ও যশোর জেলার সাথে সংযুক্ত দেখা যায়। ১৮৯৩ সালে জেলাটির কিছু অংশ ঘাট গোয়ালন্দ হিসেবে যশোরের সাথে সংযুক্ত ছিল। কাজেই রাজবাড়ি তৎকালীন সময়ে ফতেহবাদ ও খলিফাতাবাদের সাথে সংযুক্ত থাকাই স্বাভাবিক এবং রাজবাড়ির পূর্বাংশ বাদ দিয়ে বাকি অংশ খলিফাতাবাদ প্রশাসনিক অঞ্চলের সাথে যুক্ত ছিল।

**কসবা, খিতা, শিক**

প্রশাসনিক ইকলিমকে আবার কসবা, খিতা, শিক এভাবে ক্ষুদ্র শাসনে বিভক্ত করা হত। রাজবাড়ি জেলার পাংশা থানার কসবা মাঝাইল গ্রাম, শিকজান গ্রাম রাজবাড়ি জেলার অতি পুরাতন গ্রাম। কসবা মাঝাইল গড়াই নদীর ধারে বর্তমান বুনিয়াদি গ্রাম।

কসবা মাঝাইলের অদূরে একটি পুরাতন মাজার রয়েছে। এই গ্রামে অনেক বুনিয়াদি পরিবার রয়েছেন। গড়াই নদীর ধারে সুলতানি আমলে কসবা মাঝাইল প্রশাসনিক কসবা বা থানা ছিল বলে প্রতীয়মান হয়।

শিকজান গ্রামটি মৃগী ইউনিয়নে অবস্থিত। এই গ্রামটি অতি পুরাতন এবং এখানেও একটি পুরাতন মাজার রয়েছে। মাজারটি তৎকালীন মুসলমান ধর্ম প্রচারকদের কবর। শিকজান গ্রামটি রাজবাড়ি জেলার ভূ-উত্থানগত দিক দিয়েও প্রাচীন। সুলতানি আমলে এই গ্রাম একটি শিক বা প্রশাসনিক ইউনিট ছিল।

**কল্যাণ দীঘি**

রাজবাড়ি শহর থেকে ছয় সাত মাইল পশ্চিমে নবাবপুর ইউনিয়নে রাজধারপুর গ্রাম। রাজধারপুর গ্রামের পাশে কল্যাণ দীঘি। বিরাট আকারের এই দীঘি বর্তমানে সমতল বিরাট বিলে পরিনত হলেও দীঘির সীমানা নির্ধারন কষ্টকর হয় না। অনেকের মতে দীঘিটি ১৬ খাদা জমি নিয়ে (১৬ পাখিতে ১ খাদা এবং ১ পাখি .২৫ শতাংশ) এর অবস্থান ছিল। এত বড় দীঘি এ অঞ্চলে দৃষ্ট হয় না। ... প্রথমে রাজা সীতারামের খনন কাজ। এক সময়ে এ অঞ্চল রাজা সীতারামের করতলগত হয়। রাজা সীতারাম তার রাজধানী মুহম্মদপুরে (মাগুরা) অনেক দীঘি খনন করেন। 'রাম সাগর', 'সুখ সাগর', 'কৃষ্ণ সাগর' নামক দীঘি তার কীর্তি। কথিত আছে সীতারামের খানজাহান আলীর মত একদল বেলদার সৈন্য ছিল। সংখ্যায় ২২০০। তারা যুদ্ধের সময় ছাড়া অন্য সময় জলাশয় খনন করে লোকের জলকষ্ট দূর করত। কথিত আছে সীতারাম প্রতিদিন নব খননকৃত জলাশয়ের জলে স্নান করতেন। বেলগাছিতে রাজা সীতারামের খননকৃত একটি পুকুর আছে। মতান্তরে 'কল্যাণ দীঘি' খান জাহান আলীর কীর্তি। খানজাহান আলী ১৪৫৯ খ্রিস্টাব্দে যশোর, খুলনা জয় করে খলিফাতাবাদ রাজ্য প্রতিষ্ঠা করেন। খানজাহান আলী ধর্মপ্রচার ও জনহিতকর কাজের জন্য বহু দীঘি খনন করেন। বাগেরহাটের খানজাহান আলী দীঘি তার খননকৃত অন্যতম দীঘি। খানজাহান আলী পরে পীর হিসেবে ধর্ম প্রচারের উদ্দেশ্যে একদল ধর্ম প্রচারককে উত্তর পূর্বাঞ্চলে পাঠান। তার সময়ে এ দীঘি খননকৃত এ ধারণাও বিচিত্র নয়। খানজাহান আলী ও রাজা সীতারামের খনন কাজের কিছু পার্থক্য দেখা যায়। মুহাম্মদপুরে রাজা সীতারামের খননকৃত দীঘি সকল বাগেরহাটে খানজাহান আলীর খননকৃত দীঘি সকল থেকে আকার আয়তনে ছোট। কল্যাণদীঘির আকার আয়তন অনেক বড় যা খানজাহান আলীর খননকৃত দীঘির মত। দীঘি খননের সময়কাল ধরলে দেখা যায় খানজাহান আলীর খননকৃত হলে তা হবে প্রায় ৬০০ শত বৎসর পূর্বে আর সীতারামের খননকৃত হলে হবে ৪০০ শত বৎসর পূর্বে। যে কোন দীঘি যত্নাভাবে বা অন্য কোন কারণে তা বসে যেতে পারে। কাজেই ৬০০ শত বা ৪০০ শত বৎসর বিবেচনায় রেখে খানজাহান বা সীতারামের খনন কিনা তা বলা যাবে না। তবে সুলতানি আমলে কল্যাণ দীঘির পার্শ্ববর্তী অঞ্চলটি বর্ধিষ্ণু অঞ্চল হিসেবে পরিচিতি পায়। এ অঞ্চলের সেকআরা গ্রামে ষোড়শ শতকের প্রথম দিকে সাহ পাহলোয়ান ও সাহ সাদুল্লার মতো জবরদস্ত পীর আউলিয়ার আগমন ঘটে। জায়গাটি সুলতানি আমলেই মুসলিম প্রাধান্য লাভ করে যার কারণে পীর আউলিয়াদের আগমন ঘটে। ধর্মপ্রচারের উদ্দেশ্যে খানজাহান আলীর খলিফাতাবাদ রাজ্যে জনসাধারণের

কল্যাণার্থে এ দীঘি খনন হতে পারে।

### গ্রাম খালকুলা জ্যোতির্বিদ্যাচর্চা কেন্দ্র

প্রাচীনকাল থেকে এ দেশে জ্যোতির্বিদ্যাচর্চা হয়ে আসছে। মধ্যযুগে মাদারীপুরের/শরিয়তপুরের ভোজেশ্বরের অপর পাড়ে নড়িয়া খালের পশ্চিম কুলে মাসুরা গ্রামের উত্তর-পূর্ব প্রান্তে প্রসিদ্ধ গ্রাম ফতেহজঙ্গপুরা। সুলতানি ধরে সেখানকার জ্যোতিষীগণ পঞ্জিকা প্রকাশ করতেন। অনুরূপ আর একটি কেন্দ্র ছিল রাজবাড়ি জেলার ইসলামপুর ইউনিয়নের বর্তমান খালকুলা গ্রাম। রামদিয়া স্টেশন থেকে পূর্বদিকে অবস্থিত শতানন্দ সিদ্ধান্তবাগীশের বংশীয় এ গ্রামের জ্যোতির্বিদগণ খুব প্রসিদ্ধ ছিলেন। তাঁরা পঞ্জিকা প্রকাশ করতেন।

### বেলগাছিতে চাঁদ সওদাগরের ঢিবি

ইতিপূর্বে হড়াই নদীর বর্ণনাতে বেলগাছির নিকট হড়াই নদীতে চাঁদ সওদাগরের ঢিবির কথা বলা হয়েছে। চাঁদ সওদাগর, ধনপতি, শ্রীমন্ত সওদাগর চতুর্দশ শতকের ঐতিহাসিক বিষয়। মঙ্গলকাব্যসমূহে যে সওদাগরদের কাহিনী রয়েছে তার রচনাকাল পঞ্চদশ শতক সুলতানি আমলে। বগুড়ায় চাঁদ সওদাগর এবং খুলনায় ধনপতি সওদাগরের ঐতিহাসিক উপাদান রয়েছে। বগুড়ায় কালিদহ আজও বিদ্যমান। খুলনা নামের উৎপত্তি সম্বন্ধে বলা হয় ধনপতি সওদাগরের পত্নী খুল্লনার নামানুসারে খুলনার নামকরণ হয়েছে। "খুলনার তালিবপুর গ্রামে ধনপতি সওদাগরের প্রতিষ্ঠিত বলে কথিত খুল্লেনেশ্বরী কালী আজও পুজিত হচ্ছে।" (পূর্ববঙ্গ রেলপথে বাংলাদেশ পৃষ্ঠা-২১৩)। বিজয়গুপ্ত রচিত 'মনসামঙ্গল কাব্য' ১৪৮৪ সালে রচিত হয়। তার রচনা মতে দেখা যায় সওদাগরের বিভিন্ন দ্রব্যের সাথে পাটের তৈরি শাড়ি, ধুতি বিদেশে নিয়ে যেত। ইবনে বর্তুতা, মাহুয়ান, বার্থেমা, বারবোসা, ব্যারস সকলের বর্ণনাতেই দেখা যায় বঙ্গের প্রাচুর্য ছিল। চতুর্দশ শতাব্দীতে রচিত ধনরত্নাকর গ্রন্থে উল্লেখ আছে বাঙালি মহিলারা ফেসারি পাটের শাড়ি পরিধান করত তা ধাপানী বস্ত্র নামে পরিচিত ছিল। আইনি-আকবরী গ্রন্থে পাটবস্ত্র বয়ন করার কথা বলা হয়েছে। এ গ্রন্থে মধ্যযুগে বঙ্গের মাটিতে পিঁয়াজ, রসুন, পান, সুপারী, খয়ের উৎপাদনের কথা বলা হয়েছে। বারবোসা বলেছেন বঙ্গে প্রচুর আখ ও চিনি উৎপাদন হত। বারবোসার মতে বঙ্গে সাদা চিনি উৎপন্ন হত। রাজবাড়ি সেকাল থেকেই পাট, আখ, পান, খয়ের, পিঁয়াজ, রসুন, তিল উৎপাদনে বিখ্যাত। রামদিয়াতে এক প্রকার চিনি উৎপাদনের সংবাদ পাওয়া যায় যা বাটা চিনি বলে খ্যাত ছিল। আজও এতদ্বাঞ্চলে রামদিয়ার রামের মটকা অতি বিখ্যাত। সোনাপুরে প্রচুর খয়ের উৎপাদন হত এবং আজও উৎপাদিত হচ্ছে। সোনাপুর অঞ্চলে প্রচুর খয়ের গাছ দেখা যায়। পাংশায় কাগজ উৎপাদন হত। আড়কান্দিতে বৃহৎ নৌকা নির্মাণ হত। এই অঞ্চলে প্রচুর তন্তুবায় শ্রেণী রয়েছে যারা প্রাচীনকাল থেকেই পেশা হিসাবে কাপড় উৎপাদন করত। তৎকালীন সময়ে এ অঞ্চলে ভূষণা ছিল বৃহৎ বন্দর। বগুড়া থেকে ১০ কিলোমিটার দূরে পুন্ড্রনগর বা মহাস্থানগড় এর সভ্যতা খ্রিস্টপূর্ব ৩০০ থেকে ১৫০০ খ্রিস্টাব্দ পর্যন্ত বিস্তৃত। এ সভ্যতার শেষের দিকে চাঁদ সওদাগরের কাহিনী 'মঙ্গলকাব্যে' বর্ণিত হয়েছে। মহাস্থানগড়ের (বগুড়া) চাঁদ সওদাগর করতোয়া বেয়ে হড়াইতে পাড়ি জমাতেন তার

সপ্তডিঙ্গা মধুকর বাণিজ্য তরী নিয়ে। পদ্মার প্রবাহ তখন প্রবল না থাকায় বর্তমান রাজবাড়ি থেকে উত্তরে অনেক দুরত্ব দিয়ে হড়াই দিয়ে গঙ্গার বিপুল জলরাশির প্রবাহের ফলে হড়াই খরস্রোতা বেগবান নদী ছিল। এই কারনে চাঁদ সওদাগরের ডিঙ্গাডুবি অস্বাভাবিক কিছু নয়।

## পাংশা থানার যশাইতে সুলতানি আমল থেকে কাগজ উৎপাদনের সংবাদ

প্রাচীনকালে মিশরীয়রা পেপিরাস বৃক্ষের ছাল থেকে কাগজ উৎপাদন করত। মিশর প্রাচীন সভ্যতার কেন্দ্র। বঙ্গে সভ্যতার শুরু অনেক পরে প্রাচীন যুগ থেকেই বাংলায় পুন্ড্র (মহাস্থানগড়), ময়নামতিতে সভ্যতার বিকাশ ঘটে কিন্তু দক্ষিণবঙ্গে এ সভ্যতার শুরু ৬ষ্ঠ শতকে কোটালিপাড়ায়। তবে সমস্ত বাংলা সুলতানি আমল থেকেই সার্বিক সভ্যতার সংস্পর্শে আসে। পঞ্চদশ শতাব্দীতে মাহুয়ান বাংলাদেশ ভ্রমণ করেন। তার বর্ণনা থেকে পাওয়া যায় এ দেশের লোকেরা গাছের বাকল থেকে উৎকৃষ্ট মানের কাগজ উৎপাদন করত। এ কাগজ হরিণের চামড়ার মতো মসৃণ ও উজ্জ্বল ছিল। বর্তমান রাজবাড়ি জেলার পাংশা থানার মেঘনা যশাই ইউনিয়নে উদয়পুর, পাটকিয়াবাড়ি গ্রামে এবং পাংশা থানার বিভিন্ন অংশে ছড়ানো ২০০/৩০০ পরিবার রয়েছে যাদের উপাধি কাগজী। সাধারণ্যে তারা কাগজী বলে পরিচিত এদের কয়েকটি পরিবারের সাথে আলাপ করে জানা গেছে তাদের পূর্বপুরুষেরা বংশ পরম্পরায় কাগজ উৎপাদন করত। তাদের এই পেশা বিংশ শতাব্দীর প্রারম্ভ পর্যন্ত চলে। দু'একটি পরিবারে সে আমলের কাগজ তৈরির যন্ত্রপাতিও রয়েছে। কাগজীদের পূর্বপুরুষ মুসলিম শাসনামলে তৎকালীন এই উন্নত পেশায় সংশ্লিষ্ট হয়ে এলাকার মর্যাদা বৃদ্ধি করেছে। জাতি হিসেবে তার অভিবাসিত সম্ভ্রান্ত মুসলিম।

## আড়কান্দি বৃহৎ নৌযান নির্মাণ কেন্দ্র

পর্যটক টাভার্নিয়ারের বর্ণনা এবং 'যুক্তি কল্পতরু' নামক একখানি সংস্কৃত গ্রন্থ থেকে জানা যায় চতুর্দশ পঞ্চদশ শতকে বাংলায় বৃহৎ বৃহৎ জাহাজাকার নৌকা তৈরি হত। ইবনে বতুতার 'রেহেলা' গ্রন্থে বঙ্গে জাহাজ শিল্পের ব্যাপক উন্নতির কথা বলা হয়েছে। বার্থেমা বিভিন্ন প্রকার নৌযান ও জাহাজের কথা বলেছেন। 'History of Indian Shipping' গ্রন্থে রাধাকুমার মুখার্জি লিখেছেন, ধনপতি নামক গৌড় শহরের এক হিন্দু বণিক ও তার পুত্র জাহাজে করে সমুদ্রযাত্রা করত। 'মনসামঙ্গল কাব্যে' বঙ্গে জাহাজ নির্মাণ সম্বন্ধে লিখিত আছে যে চাঁদ সওদাগর কুশাই নামক একজন কারিগরকে চৌদ্দখানা জাহাজ নির্মাণের আদেশ দেন। চাঁদ সওদাগব পুণ্ড্রের (পুণ্ড্রনগরের) সওদাগর ছিলেন। রাজবাড়ি তৎকালীন গঙ্গার মুখে হড়াই, চন্দনা, গড়াই, বাত নদী সমুহের কেন্দ্রস্থল বিধায় এ অঞ্চলে নৌ যোগাযোগের কারণে শিল্প গড়ে ওঠা স্বাভাবিক। উল্লেখ্য রাজবাড়ি নাওয়ারা মহল বলে পরিচিত। নাওয়ারা মহলের কর্তা বানিয়াবহের নাওয়ারা চৌধুরীদের নৌকা নির্মাণের কেন্দ্র ছিল আড়কান্দি। আড়কান্দি তখন বেগবান নদী চন্দনার তীরবর্তী বাণিজ্য কেন্দ্র (বঙ্গে রেল ভ্রমণ-১০৯)। বর্তমানে আড়কান্দির পাশে শীবরাট গ্রামের নৌকা বানানোর মিস্ত্রীরা রাজবাড়ি জেলায় বিখ্যাত। নদ-নদী-খাল-বিল, জলা ভরাট হওয়ার কারণে এ অঞ্চলের নৌশিল্প নেই বললেই চলে। তবে ষাটের দশকের গোড়াতেও তুলশী বরাটের মিস্ত্রীরা নৌকা বানানোব ক্ষেত্রে বিখ্যাত ছিল।

এখানে যে কয়েক ঘর মিস্ত্রী আছে তাদের কাছ থেকে জানা যায় এ পেশা তাদের আদি পূর্বপুরুষের। তাই সুলতানি আমলে আড়কান্দিতে বৃহৎ আকার নৌযান বা চাঁদ সওদাগরের সপ্তডিঙ্গা বা জাহাজ বানানো বিচিত্র নয়। হতে পারে এখানে বানানো কয়েকটি ডিঙ্গা পুণ্ড্রে (বগুড়ার) স্রোতা হড়াই বেয়ে ফিরে যাবার সময় বেলগাছিতে ডুবে গিয়েছিল যা আজও হড়াইতে চাঁদ সওদাগরের ঢিবি বলে সওদাগরের চিহ্ন বহন করে চলেছে।

**শেরশাহ-গ্রান্ড ট্রাংক রোড প্রসঙ্গ খলিফাতাবাদ-ফতেহবাদ**

১৫৩৮ খ্রিস্টাব্দে হুসেনশাহী বংশের শেষ সুলতান মাহমুদ শাহকে পরাজিত করে শের খান শেরশাহ নাম ধারন করে এবং বাংলায় সুরবংশীয় আফগান শাসন প্রতিষ্ঠা করেন। এ বংশের শাসন আমল ১৫৬৪ খ্রিষ্টাব্দ পর্যন্ত জয়ী হয়। শেরশাহ বঙ্গে চট্টগ্রামের বিরুদ্ধে অভিযান চালান এবং ক্ষুদিবক্সকে পরাজিত করেন। সোনারগাও, গৌড়, সাতগা, খলিফাতাবাদ, শরিফাতাবাদ, ফাতেহাবাদ তার করতলগত হয়। শেরশাহ রাজ্যকে ১৯টি সরকারে ভাগ করেন। তার অন্যতম কীর্তি সিন্ধু হতে সোনারগা পর্যন্ত তৈরি পথ। ইংরেজরা এটিকে পরবর্তীতে গ্রান্ড ট্রাংকরোড নামে অভিহিত করে। এ রোডটি তৎকালীন সময়ে সাতগা, খলিফাতাবাদ, ফতেহবাদ এতটা নিকটে ছিল না বা প্রবলও ছিল না। এ রাস্তাটির কিছু কিছু চিহ্ন ষাটের দশকেও হাওড়া, শাহের, ফরিদপুরে দৃষ্ট হত।

**রাজবাড়ি অঞ্চলে সনাতন, ব্রাহ্মন্য, ইসলাম ধর্মের প্রবাহের ধারা**

আর্যপূর্ব বাংলায় আদি কৌম জাতি প্রাকৃতিক বা সনাতন ধর্মাশ্রয়ী। প্রকৃতি পূজাই ছিল তাদের ধর্ম। অন্যদিকে আর্যরা ছিল বেদ নির্ভর বৈদিক তা জাতিভেদের আওতায় আর্য বৈদিক ব্রাহ্মণ, বেদের বাণী আশ্রয়ী হইত। আদি সনাতন ধর্মাশ্রয়ী মানুস আর্যদের উন্নত সংস্কৃতি এবং বেদের বাণীতে আকৃষ্ট হয়ে নিজেদের মধ্যে ব্রাহ্মণদের স্থান করে দেয়। গুপ্ত, পাল ও সেন পর্বে একটির পর একটি তাম্রপট্টলীতে দেখা যায় বাংলাদেশের নানা জায়গায় ব্রাহ্মণরা এসে স্থায়ী বাসিন্দা হয়ে যাচ্ছে। এদের মধ্যে কেহ ঋক বেদীয়, কেহ সমবেদীয়, কেহ কাহ্নব, কেহ ভারগব, কেহ শাণ্ডিল্য, কেহ ভরদ্বাজ। ভূমিদান যা হচ্ছে তা অধিকাংশই ব্রাহ্মণকে এবং দানপুণ্যের অধিকারী হচ্ছে দাতা এবং দাতা তার পিতামাতার পূণ্যের উদ্দেশ্যে পিতামাতার নামে দেব মন্দির নির্মাণ, মন্দির সংস্কার পূজার বিচিত্র ব্যয় সংস্থান করছেন। পদ্মাসমতট কুমার তালক মণ্ডলে শ্রীচন্দ্র কর্তৃক ভূমিদান সংস্কার বিষয় ইতিপূর্বে আলোচিত হয়েছে। ৭ম ৮ম শতক থেকেই এ অঞ্চলে ব্রাহ্মণ ধর্মের প্রবাহ চলতে থাকে যা দ্বাদশ পর্যন্ত বিস্তৃত। সনাতন কৌম জাতভুক্ত এ অঞ্চলের মানুষ ব্রাহ্মণ্য ধর্মে আকৃষ্ট হয়ে ব্রাহ্মণ পৌরহিত্যে সনাতন ও বেদাশ্রিত ধর্মাশ্রয়ী হিন্দু হিসেবে পরিচিতি লাভ করে। সাধারণভাবে তারা ব্রাহ্মণ্য ধর্ম পালন করলেও জাতিভেদে সনাতন ধর্মাশ্রয়ী হিন্দু। সনাতন ধর্মাশ্রয়ী শূদ্র হিন্দু হিসেবে পরিচিতি লাভ করে। রাজবাড়ি জেলার কৌমভুক্ত শূদ্র পর্যায়ে মানুষ আড়কান্দি, বালিয়াকান্দি, জঙ্গল, সোনাপুর, সোনাইকুরি, পাংশা এবং রাজবাড়ির বিভিন্ন অঞ্চলে ছড়িয়ে আছে।

অন্যদিকে ব্রাহ্মণ, সাণ্ডিল্য, ভরদ্বাজদের সংখ্যা তুলনামূলক কম। তৎকালীন সময়ে রাজবাড়ি জেলার ক্রোকদির সান্ডিল্য পরিবার এ অঞ্চলে বিখ্যাত ছিল। এ ছাড়া নলিয়া

জামালপুরে উচ্চশ্রেণীর হিন্দুদের প্রাধান্য কম ছিল না। ত্রয়োদশ শতক হতে আরব, তুর্কি, আফগানি, ইরানি, হাবসি, সুলতানি, মোগল ও নবাবি আমলে ধর্মপ্রচারক, শিক্ষক, শাসক, সৈনিক, বণিক, ভাগ্যান্বেষী হিসেবে বাংলায় আগমন করতে থাকে। সুলতানি আমলের মুসলিম প্রবাহের শুরু থেকে নবাবি আমলের শেষ পর্যন্ত তা চলে। ব্রিটিশ আমলের শেষে ১৯৪৭ এর কিছু আগে ও পরে অভিবাসনে মুসলিম প্রবাহের শেষ বলা যায়। যদিও ১৯৭১ এর পরেও কম বেশি এ প্রবাহ চলে। স্বাধীন বাংলার ১২০৪ থেকে ১৭৫৭ পর্যন্ত মুসলমান রাজত্বের স্থায়িত্বের সাথে সাথে ইসলাম ধর্ম ধীরে ধীরে বিস্তৃত হতে থাকে। একদিকে মুসলিম সেনাপতি ও সেনারা রাজ্যের পর রাজ্য জয় করছে, অন্যদিকে সুফী সাধক ও পীর দরবেশ মিলে দলে দলে ইসলাম জয় করেছেন। এসব সুফী মধ্যপ্রাচ্যের বসরা, বাগদাদ, কুফা থেকে আসতেন এবং সুফী আন্দোলনের বিস্ত ারকল্পে ভারত তথা বাংলার দিকে দিকে ছড়িয়ে পড়তেন। এ সময় ব্রাহ্মন্য ধর্মের অত্যাচার ও নির্যাতনের শিকার অনুন্নত জাতি ও সম্প্রদায়ভুক্ত মানুষের মনে ইসলামের প্রভাব বিস্তার ঘটে। আল্লাহর প্রতি সুফীদের ভালবাসা, তাদের সহজ সরল জীবন ধারণ, ভোগবাদী ব্রাহ্মণ্য, অস্পৃশ্য সমাজের নর-নারী, মানসপটে মহিমারূপে দেখা দেয়। জাতিভেদ জর্জর হিন্দু সমাজের নর-নারী ইসলাম ধর্মে দীক্ষিত হয়।

ড. আব্দুর রহিমের বাংলার সামাজিক ও সাংস্কৃতিক ইতিহাসের ১৯ পৃষ্ঠায় উদ্ধৃত পরিসংখ্যান থেকে মুসলমান প্রবাহের ধারা স্পষ্ট হয়ে ওঠে।

| সাল | মুসলমান | হিন্দু | আদিবাসি | মোট |
|---|---|---|---|---|
| ১৫৭০ | ২৫ লাখ | ৬২.৫ লাখ | ২ লাখ | ৮৯.৬ লাখ |
| ১৬৭০ | ৫২ " | ৯৪ " | ২৬" | ১৪৪.৬ " |
| ১৭৭০ | ১০৩ " | ১৪১ " | ৪ " | ২৫৪৬ " |

উল্লেখিত পরিসংখ্যান থেকে জানা যাচ্ছে, হিন্দু জনসংখ্যা বৃদ্ধির হার থেকে মুসলমান জনসংখ্যার বৃদ্ধির হার বেশি। অবশ্য বাংলার সব অঞ্চলেই মুসলিম প্রবাহের হার একরকম নয়। এ সম্বন্ধে রাজবাড়ি জেলায় সুলতানি মোগল যুগে সামান্য হলেও ইংরেজ শাসন আমলের শুরু থেকে ১৯৬০ এর মধ্যে এখানে ব্যাপক জনবসতি গড়ে ওঠে। ১৮৬৯ সালে মাদারীপুরের লোনসিংহ থেকে অবলাবান্ধব নামে একখানি সাপ্তাহিক পত্রিকা বের হত। উক্ত পত্রিকায় দেখা যায় তৎকালীন ফরিদপুর, রাজবাড়ি, পালং, মাদারীপুর, ত্রিপুরা, নোয়াখালীর লোকসংখ্যা প্রতি বর্গমাইলে প্রায় ৮০০/৯০০ ছিল।

**তাঁতশিল্পী**

রাজবাড়ি জেলার প্রাচীন জনবসতির বিশেষ একটি অংশ এ অঞ্চলের তাঁতশিল্পী। রাজবাড়ি, পাংশা, গোয়ালন্দ থানার বিভিন্ন গ্রামে এদের জনাধিক্য দেখা যায়। এই শ্রেণী মুসলমান এবং ব্যবসায়ী ও বস্ত্র উৎপাদক হিসেবে সুলতানি যুগ থেকে অভিবাসী তাদের এ অঞ্চলে আগমন ঘটে। বিজয় গুপ্তের উদ্ধৃতি থেকে জানা যায় মুসলমান তাঁতীরা অত্যন্ত মিহি বস্ত্র তৈরি করত। কৃষ্ণবাজে কবিরাজের মতে শ্রীচৈতন্যের শিষ্য শ্রীনিবাস জনৈক মুসলমান দর্জিকে দিয়ে কাপড় সেলাই করে নেন। রাজবাড়ি অঞ্চলে প্রাচীনকাল থেকেই

কার্পাস, কাপড় ও পাট বস্ত্র উৎপাদনের উল্লেখ রয়েছে। রাজবাড়ি ষোড়শ শতকে ভূষণা চাকলার অন্তর্গত ছিল। এককালে ভূষণার বস্ত্র, কাগজ, গালা, মোম, তামা, পিতল, কাঁসার খ্যাতি বাংলায় ছড়িয়ে পড়েছিল। রামপ্রসাদের বিদ্যা সুন্দরের-

'বনাত মখমর পট্ট ভূসনাই খাশা
বুটিদার ঢাকাইয়া দেখিতে তামাশা'।

এ সময় রাজবাড়ির জীবনধারা ছিল ভূষণাকেন্দ্রিক। রাজবাড়ি অঞ্চলে তখন কার্পাস উৎপাদন হত। পাট, কার্পাস, কাঁচামালের প্রাচুর্যে এ অঞ্চলে তাঁত শিল্প গড়ে ওঠে। সুলতানি ও মোগল যুগে তাঁত বকাশ্রয়ী মুসলমান ব্যবসায়ী, শিল্পজাত পণ্য উৎপাদনকারী খলিফা (দর্জি), শিক্ষক, ধর্মপ্রচারক উন্নত পেশাভুক্ত থাকায় তাঁতশিল্পী ও কাগজ উৎপাদনকারী শ্রেণীর ব্যাপক আগমন ঘটে। অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধে কার্পাস বস্ত্রের কারিগরগণ বঙ্গদেশে অর্থনীতিতে সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেছিল। বঙ্গদেশে বিভিন্ন স্থানে মসলিন বস্ত্রের কেন্দ্র গড়ে উঠেছিল। এর মধ্যে নিম্নোক্ত কেন্দ্র গুলি ছিল বিশেষ প্রসিদ্ধ : (১) ঢাকা (২) মারদাহ (৩) লক্ষিপুর (৪) খিরপাই (৫) মেদিনীপুর (৬) চট্টগ্রাম (৭) কুমারখালী (৮) কাশিমবাজার- (তথ্যসূত্র : ভারতের কৃষক বিদ্রোহ, গণতান্ত্রিক সংগ্রাম-সুপ্রকাশ রায়)। কুমারখালী প্রাচীন মসলিন ব্যবসা কেন্দ্র। কুমারখালীকে কেন্দ্র করে এতদ্বাঞ্চলে বস্ত্রশিল্পের প্রসার ঘটে। এ সব তাঁতশিল্পীরা ছিল মুসলমান। এভাবে তাঁতশিল্পীদের দ্বারা মুসলিম বসতি বৃদ্ধি পায়। উল্লেখ্য ১৭৯২ খ্রিস্টাব্দে কুমারখালী কেন্দ্রের তাঁতশিল্পীরা বিভিন্ন দাবি নিয়ে ব্যাপক আন্দোলন গড়ে তোলে। তাদের প্রধান নায়ক ছিলেন বলাই ভিখিরী, দুনি ও ফকীর চাঁদ (ভারতের কৃষক বিদ্রোহ, পৃষ্ঠা—৬২)। কুমারখালীর তাঁতশিল্পীদের বর্তমান সম্প্রদায়ভুক্ত সবাই মুসলমান এবং তারা বংশ পরম্পরায় এ পেশায় অভ্যস্ত। তাঁতশিল্পীগণ এ অঞ্চলে ইসলাম প্রসারের অন্যতম শ্রেণী।

**যে সমস্ত পীর আউলিয়ার দ্বারা অত্র অঞ্চলে ইসলাম প্রসার লাভ করে**

দ্বাদশ শতাব্দীর পর বাবা আদম শহীদ, শাহ সুলতান রুমি, মাহিসওয়ার, মখদুম শাহদ্দৌলা, শায়ক জালালুদ্দির তাবরেজী, শাহ ফরীদ, হযরত শাহ জালাল সহ অনেক পীর আউলিয়ার প্রভাবে বাংলায় ইসলাম প্রসার লাভ করে। রাজবাড়ি জেলায় যে সমস্ত পীর আউলিয়ার মাজার রয়েছে তারমধ্যে শেখআরায় সাহ পাহলোয়ান ও পদমদিতে সাহ সাদুল্লার মাজার, দক্ষিণবাড়ি (পদমদি) মনুমিয়া ও ছনু মিয়ার মাজার, রাজবাড়ির আলাদীপুরে পীরজঙ্গী মাজার, দ্বাদসী হুজুরের খোদাই দরগা, কসবা মাঝাইল সাহ সাহেবের মাজার, বেলগাছি বাড়াইজুরীর সাহ সাহেবের মাজার, পাংশার শাহ জুইয়ের মাজার, বালিয়াকান্দি হুজুরের মাজার সেই সমস্ত ধর্ম প্রচারক আউলিয়াদের স্মৃতি চিহ্ন বহন করে।

রাজবাড়ি জেলায় পীর খানজাহান আলীর ইসলাম ধর্ম প্রচার ও মুসলিম প্রসারে তার যথেষ্ট প্রভাব রয়েছে। রাজা গনেশের শাসনের পর দক্ষিণবঙ্গ অনেক দিন মুসলমান শাসনাধীন ছিল না। এ সময় পান্ডুয়া থেকে দক্ষিণ ও পূর্ববঙ্গ পর্যন্ত রাজা দনুজমর্দনদেবের অধিকারে ছিল, দনুজমর্দনদেবের মৃত্যু হলে মহেন্দ্র দেব সিংহাসন আরোহন করেন। মহেন্দ্র দেবের (১৪১৮-১৪৩২) অংকিত মুদ্রা দক্ষিণবঙ্গে পাওয়া

গেছে। এরপর মাহমুদ শাহ দক্ষিণবঙ্গ জন্ম করে একান্ত আধিপত্য বিস্তার করেন এবং ইসলাম প্রচারের লক্ষ্যে অন্যতম সৈনিক খানজাহান আলীকে এ অঞ্চলে শাসনভার অর্পণ করেন। খানজাহান আলী তৎকালীন এ অঞ্চলের স্থানীয় রাজাদের সম্পূর্ণ পরাজিত করে খলিফাতাবাদ রাজ্য প্রতিষ্ঠা করেন।

তৎকালীন খলিফাতাবাদ, ফতেহবাদ হতে মাহমুদ শাহের নামে উৎকীর্ণ মুদ্রা পাওয়া গেছে। পীর খানজাহান আলী খলিফাতাবাদ, ফতেহবাদ রাজ্যে ইসলাম প্রচারে ব্রতী হন এবং সৈনিক খানজাহান আলী পীর খানজাহান আলীতে পরিচিতি লাভ করেন। তিনি বিভিন্ন অঞ্চলে শিষ্য ও সহচর প্রেরণ করেন। এদের মধ্যে গরিব শাহ দেওয়ান, এই বনি শাহ, ফতেহ খান, পীর জয়ন্তী, মজনুশাহ, পীর আলী, ইসলাম প্রচারে প্রতিষ্ঠা অর্জন করেন। তাদের অনেকে খানজাহান আলীর ইসলাম প্রচারের সৈনিকরূপে দায়িত্ব পালন করেন। তারা ইসলাম প্রচার ও জনকল্যাণে রাস্তাঘাট, মসজিদ, দীঘি, পুকুর খনন করেন।

## গায়েবি মসজিদ (তৎকালীন সময়ে ইসলাম প্রচারের নিদর্শন)

কালুখালীর অনতিদূরে একটি মসজিদ রয়েছে যা গায়েবি মসজিদ বলে পরিচিত। এ মসজিদটির অর্ধেক মাটির নিচে বসে গেছে এবং পাশের পুকুরটিও ভরাট হয়ে গেছে। উক্ত মসজিদের ইটের আকৃতি দেখে বোঝা যায় তা ৫০০/৬০০ বছর পূর্বের। এ মসজিদের ইতিহাসের সাথে পরিচিত নয় বলেই সাধারণ মানুষ মনে করে গায়েবি বা অলৌকিকভাবে মসজিদটি তৈরি হয়েছিল। এ গায়েবি মসজিদ এ অঞ্চলে প্রাচীনকালের ইসলাম প্রচারের নিদর্শন। হয়ত পীর খানজাহান আলীর শিষ্যবর্গ এ মসজিদ তৈরি করে থাকবে। এর অনতিদূরে বাড়াইজুরীতে রয়েছে সাহ সাহেবের মাজার। খানজাহান আলীর অন্যতম এক শিষ্য গরিব শাহ দেওয়ানের অনেক কাহিনী এ অঞ্চলে বিবৃত আছে। ড. গোলাম সাকলায়েনের বর্ণনা মতে শাহ গরিবুল্লা শাহ আজমত উল্লার জৈষ্ঠ্য পুত্র। তিনি হুগলী জেলার কানাদামোদর নদীর তীরের আস্তানায় থাকতেন। এ গরিবুল্লাহ জঙ্গনামা, সোনাভান, ইউসুফ জোলায়খার পুঁথিপ্রণেতা। প্রকৃতপক্ষে যে গরিব সাহ দেওয়ানের কাহিনী এ অঞ্চলে প্রচলিত ইনি তিনি নন। এ গরিব সাহ দেওয়ান মাগুরা অঞ্চলের বলে জানা যায় এবং তিনিও খানজাহান আলীর শিষ্য। খানজাহান আলীর আর এক শিষ্য পাড়ালী বা পেড়লীর কথাও এ অঞ্চলের লোকমুখে শুনা যায়। শেখআড়া গ্রামে সুদুর বাগদাদ থেকে আসেন জবরদস্ত পীর সাহ পাহলোয়ান। তার পরপরই আসেন সাহ সাদুল্লা। তৎকালীন শেখআড়া, খালকুলা, পদমদি, রাজধরপুর, কালুখালী অঞ্চলে ইসলাম প্রচারের কেন্দ্র হিসেবে বিবেচনা করা যায়। উল্লেখ্য, সাহ পাহলোয়ান বাংলা সাহিত্যের প্রবাদপুরুষ মীর মশাররফ হোসেনের পূর্ব পুরুষ।

## সাহ পাহলোয়ান

(১৪৮০-১৫১০ এর মধ্যে আগমন ঘটে)
সাহ সাদুল্লা- (জামাই)
পুত্র-কুতুবুল্লা (সাদুল্লার প্রোপুত্র)
পুত্র-ওমর দারাজ

পুত্র-মীর এবরাহিম
পুত্র-মীর মোয়াজ্জেম
পুত্র-মীর মশাররফ হোসেন (১৮৪৭)
তথ্য সূত্র : (মীর মশাররফ রচনা সম্ভার ৫ম খন্ড পৃষ্ঠা-৫৯)।

মীর মশাররফ হোসেন আমার জীবনী গ্রন্থে লিখেছেন তার পূর্ব পুরুষ সাহ সাদুল্লার এ অঞ্চলে আগমন ঘটে। তার জন্মেরও প্রায় ২৫০ বৎসর পূর্বে। মীর মশাররফ হোসেনের জন্ম ১৮৪৭ সালে। সে হিসেবে ১৮৪৭-২৫০ = ১৫৯০ এরও অনেক পূর্বে সাহ পাহলোয়ানের আগমন।

মীর মশাররফ হোসেনের বর্ণনামতে ১৪৮০ থেকে ১৫১০ খ্রিস্টাব্দের মধ্যে সাহ পাহলোয়ান বোগদাদ শরীফ পরিত্যাগ করে ফরিদপুর অঞ্চলে এসে চন্দনা নদীর তীরে বাসস্থান নির্মাণ করে আল্লাহর উপাসনা করেছিলেন। এ সমস্ত তাপস প্রবরের তপস্যার উপযুক্ত স্থান নির্জ্জনতার প্রয়োজন। মীর মশাররফ হোসেনের কথায় "বঙ্গে সে সময় জনমানবের বসবাস অত্যন্ত কম ছিল। তপস্যা ও সে সাথে ইসলাম প্রচারের উদ্দেশ্যে তিনি এ স্থানে আগমন করেন"। পূর্বেই উল্লেখ করা হয়েছে তৎকালীন সময়ে সেকাড়া, খালকুলা, রাজধারপুর অঞ্চলে মুসলিম বসতি স্থাপিত হয়েছে। এ তাপস প্রবরের প্রভাবে ইসলাম প্রচার বৃদ্ধি পায়। পীর খানজাহান আলীর তিনি ছিলেন উত্তরসূরী। চন্দনা নদীর উত্তর দিকে সেকাড়া গ্রামে এ তাপস প্রবরের কবর বিদ্যমান। কথিত আছে তার মৃত্যুর সময় তিনি শিষ্যদের তার কবর পূর্ব পশ্চিম লম্বালম্বি দিতে বলেছিলেন। তার শিষ্যবর্গ তার মৃত্যুর পর প্রচলিত বিধান মতে যথানিয়মে তাকে কবরস্থ করেন। কিন্তু সকালে দেখা গেল তার কবর ঘুরে পূর্ব-পশ্চিম লম্বালম্বি হয়েছে। সাহ পালোয়ানই রাজবাড়ি অঞ্চলে ইসলাম প্রচারের ভিত রচনা করে গেছেন। আজও এ অঞ্চলের মানুষ সাহ পালোয়ানের নাম শ্রদ্ধাভরে স্মরণ করে।

**সাহ সাদুল্লাহ**

সাহ সাদুল্লাহ মীর মশাররফ হোসেনের পূর্বপুরুষ। মীরের বর্ণনায় "জগত বিখ্যাত বোগদাদ নগর হতে তাপস প্রবর সাহ সাদুল্লা ভ্রমণ করতে করতে ভারতবর্ষ, ভারতবর্ষ ভ্রমণ করতে করতে বঙ্গদেশ, বঙ্গদেশ ভ্রমণ করতে করতে অধুনায়তন ফরিদপুরের অন্তর্গত সেকাড়া গ্রামে উপস্থিত"। তার সময়কাল ১৫০০ শতকের মাঝামাঝি। তিনি লিখেছেন সৈয়দ সাদুল্লাহ একা আসেন নাই। তার সাথে বিস্তর লোক ছিল। তার বর্ণনায় শুধু শিষ্য সেবকের কথাই নাই, রজক, নরসুন্দর পর্যন্ত ছিল। সাদুল্লাহর পূর্ববঙ্গে আসার দুটি কারণ ছিল– এক সাদুল্লার ইচ্ছা ধর্ম প্রচার, দুই তার পিতার সন্ধান করা। সাদুল্লাহর পিতা ছিলেন সাহ পাহলোয়ানের গুরু। সেকাড়ায় সাহ পালোয়ানের অবস্থানের কথা জানতে পেরে তার পিতার খোঁজ করা যাবে এবং ইসলামের প্রচারও সম্ভব হবে এসব উদ্দেশ্য নিয়ে তিনি সেকাড়ায় আগমন করেন। সাহ সাদুল্লাহ আর ফিরে যান নাই। সাহ পাহলোয়ানের মেয়ের সাথে তিনি বিবাহ বন্ধনে আবদ্ধ হন এবং সেকাড়াতেই থেকে যান। সাদুল্লারই বংশীয় মীর মশাররফ হোসেন এবং এ কাহিনী তার রচিত, 'আমি কে?' নিবন্ধে উল্লেখ আছে। সাহ পাহলোয়ান, সাহ সাদুল্লাহ ও তাদের শিষ্যবর্গের প্রভাবে এ অঞ্চলে ইসলামের প্রসার ঘটে।

### মনুমিয়া ও ছনুমিয়া

রাজবাড়ি জেলার দক্ষিণবাড়ি গ্রামে মনুমিয়া ও ছনুমিয়া তাপস প্রবরের কবর। এই তাপস প্রবরের দুই ভাই সাহ পাহলোয়ানের শিষ্য ছিলেন এবং ইসলাম ধর্ম প্রচারে ব্রতী এই দুই সাধকের অনেক মাজেযার কাহিনী এ অঞ্চলে প্রচলিত আছে। মনুমিয়া ছনুমিয়া পদ্মায় ডুবন্ত এক নৌকা বদনার মধ্যে হাত দিয়ে উদ্ধার করেন এমন কাহিনী এ অঞ্চলে প্রচলিত।

### দ্বাদশি খোদাই দরগা কামাল সাহ হুজুর পাক

রাজবাড়ি শহর থেকে রেল লাইন ধরে পূর্বদিকে এক কিলোমিটার দূরে দ্বাদশি খোদাই দরগা। কথিত আছে রাজবাড়ি রেল লাইন ১৮৯০ সালে গোয়ালন্দ ঘাট পর্যন্ত স্থাপনের সময় জঙ্গলের মধ্যে দরগাটির সন্ধান মিলে। সেই হতে দরগাটি এ অঞ্চলের ধর্মপ্রাণ মানুষ খোদাই দরগা নামে কামাল সাহ আউলিয়ার প্রতি শ্রদ্ধা নিবেদন করে আসছে। ইসলাম প্রচারের উদ্দেশ্যে ষোড়শ শতকে এতদাঞ্চলে তিনি আগমন করেন।

### কোমরপুর পীরজঙ্গী মাজার

রাজবাড়ি হতে ৪ কিলোমিটার দক্ষিণ-পূর্বে রাজবাড়ি ফরিদপুর রাস্তার মোড়ে আহ্লাদীপুর। নাম শুনেই মনে হয় আনন্দে বিভোর প্রাচীন পুরের সমন্বয়ে এ গ্রামের নাম। এর পাশেই কোমরপুর আর কোমরপুরের পাশেই সুতানদী। ধারণা করা যায়, এ সুতানদী এক সময়ে হড়াইয়ের শাখা প্রবাহ। কথিত আছে, জনৈক পীর এ সুতানদী হেঁটে পার হয়ে আসার সময় গভীর নদীটির পানি পীরের কোমর সমান হয় আর তা থেকে কোমরপুর। এই পীরই পীরজঙ্গী। গল্পটির সত্যতা যাই হোক পীরজঙ্গী সত্য পীর। শত শত মানুষ এ পীরের কাছে জীবন্ত। তার নামের শেষে জঙ্গী হওয়ার ইতিহাস রয়েছে। তৎকালীন সময়ে ধর্মপ্রচারের ক্ষেত্রে পীর আউলিয়াদের অনেক বাধা বিপত্তির সম্মুখীন হতে হত। ক্ষেত্র বিশেষে ধর্মপ্রচারের জন্য লড়াই করত। ইসলাম প্রচারের ক্ষেত্রে তিনি প্রতিকূল পরিবেশের সাথে লড়াই করেছেন, লড়াই করেছেন মন্দ সকলের বিরুদ্ধে। তাই তিনি পীরজঙ্গী। তিনি ঠিক কখন, কোন সময়ে এসেছিলেন তার ইতিহাস পাওয়া যায় না। তবে স্থানটির প্রাচীনত্ব বিশেষ করে আহ্লাদীপুর, কোমরপুর এই পুরের নির্দেশ মনে হয় জায়গাটি তুলনামূলকভাবে অনেক পুরাতন। সুতানদীটিও এখন মৃত। শুধু নদীর রেখাটি বর্তমান রয়েছে। তিনি ও সাহ পাহলোয়ান ও সাহ সাদুল্লাহর সমসাময়িক। ১৫০০ শত খ্রিস্টাব্দের মাঝামাঝি বা শেষে বাগদাদ থেকে ধর্ম প্রচারে এসেছিলেন। কালের এ প্রান্তে এসে ধর্মপ্রচারকদের সমাধি দরগা ক্ষেত্র বিশেষে আখড়ায় পরিণত হয়েছে। এ সমস্ত দরগা বা আখড়ার ভক্তকুল ধর্মীয় সাধারণ আচরণ থেকে কিছুটা ভিন্নাচারে অভ্যস্ত। ধর্মান্তরিত অনেকে স্বধর্মাচরণের সাকার আরাধনায় মাজারের মাধ্যমে অতিন্দ্রীয় অনুভব খুঁজতে থাকে। যে কারণে মাজার সকল এক প্রকার ধর্মাচারণের ক্ষেত্র হয়েছে। অথচ যার মাজার তিনি অদ্বৈতবাদের ইসলাম প্রচারের এক মধ্যমণি। তবে সকল মাজার এ পরিগ্রহ গ্রহণ করে নাই। রাজবাড়ি জেলার বিখ্যাত মাজার সাহ পাহলোয়ান, সাহ সাদুল্লাহ, মনুমিয়া, ছনুমিয়ার মাজারে এরূপ পরিগ্রহ নাই। পীর জঙ্গী মাজার, দ্বাদসী মাজারে এরূপ পরিগ্রহ রয়েছে। ড. রহিমের মতে মাজারে ধর্মাচারণের এ পরিগ্রহ ব্রিটিশকাল হতে শুরু করেছে।

**শাহ্ জামাল রহমতউল্লা**

বেলগাছি রেল স্টেশন থেকে আধা কিলোমিটার উত্তরে ভেড়ীবাঁধ রাস্তার পার্শ্বে বাজার। এই বাজার থেকে আধা কিলোমিটার দূরে শাহ্ জামাল রহমতউল্লা খোশবাড়ি দরগা শরীফ। এই আউলিয়ার সপ্তদশ শতকে আগমন করেন বলে জানা যায়। তার আগমনে এ অঞ্চলে ইসলাম প্রচার ঘটে। পদ্মা নদী ভাঙতে ভাঙতে কয়েকবার মাজার পর্যন্ত এসে আবার দূরে সরে যায়।

**নিয়ামতউল্লা সাহ্**

বেলগাছির পুরাতন বাজারের সন্নিকটে নিয়ামতউল্লা সাহ সাহেবের মাজার। এই আউলিয়ার দ্বারা অত্র অঞ্চলে ইসলাম প্রসার লাভ করে। অষ্টাদশ শতাব্দীর প্রথম দিকে এই আউলিয়ার আগমন ঘটে বলে জানা যায়।

**শাহ জুঁই**

পাংশা থানার পাংশা পৌরসভায় পুরাতন বাজারে শায়িত আছেন সাধক প্রবর শাহ জুঁই। শাহ জুঁই ষোড়শ শতকে সুদূর আফগান থেকে ধর্ম প্রচারের উদ্দেশ্যে এ এলাকায় আগমন করেন। পাংশা তখন পাংশা ছিল না, পাংশা নারায়ণপুর বলে পরিচিত ছিল। চন্দনা নদী তখন গঙ্গার প্রবাহ বুকে নিয়ে খরস্রোতা ও বেগবান। কথিত আছে পাংশা এলাকার এই চন্দনা নদীতে প্রচুর পাঙ্গাশ মাছ পাওয়া যেত। এ পাঙ্গাশের কারণেই নারায়ণপুর পাঙ্গাশী রূপান্তরে পাংশা বলে পরিচিত হয়। ১৮৭২ সালে রেল স্থাপিত হওয়ার সময়ে পাংশা স্টেশন নাম দেখা যায়। তাতে বোঝা যায় পাংশা নাম তারও পূর্ব থেকে প্রচলিত। এই পাঙ্গাশ এলাকার নাম শুনে কথিত জনপদে দরবেশ শাহ্ জুঁই এর আগমন ঘটতে পারে। তার সাহচর্যে পাংশা এলাকায় ইসলাম ধর্মের প্রসার ঘটে। তার মাজারটি বর্তমানে স্থানীয়ভাবে সংরক্ষিত। পাংশার দেড় কিলোমিটার দূরে আরো একটি মাজার রয়েছে। ধারণা করা যায় এ মাজারটিও কোন তাপস প্রবরের যিনি ধর্ম প্রচারের স্বাক্ষর রেখে গেছেন।

**অন্যান্য পীর আউলিয়া**

নলিয়া মাজার: নলিয়া মাজার গাজী সাহেবের মাজার বলে পরিচিত। মাগুরা জামালপুর থেকে উত্তরে নটাপাড়া বাজারের পূর্বে এ মাজারটি অবস্থিত।

**কসবা মাঝাইল সাহ্ সাহেবের মাজারঃ** কসবা মাঝাইল থেকে দেড় কিলোমিটার পশ্চিমে সাহ্ সাহেবের মাজার অবস্থিত। মাঠের মধ্যে অবস্থিত এ মাজারটিতে প্রতিনিয়ত ভক্তপ্রাণ মানুষের আগমন ঘটে।

**শিকজান সাহ্ মোহাম্মদ পালোয়ান আনসারী** : মৃগী অঞ্চলে অবস্থিত শিকজান অতি পুরাতন গ্রাম। এ গ্রামের ঐতিহ্য প্রাচীনকাল থেকেই জানা যায়। এ গ্রামের জবরদস্ত আউলিয়ার সাহ মোহাম্মদ পালোয়ান আনসারী পলাশীর যুদ্ধের কিছুকাল পরে পশ্চিম দেশ থেকে এ দেশে আগমন করেন এবং শিকজান গ্রামে বসবাস শুরু করেন। সাহ আতিকুল্লাহ ওরফে শিতল সাহ উক্ত দরবেশের পুত্র এবং এতদাঞ্চলে ইসলাম প্রচারে বিশেষ ভূমিকা পালন করে।

এতদ্ব্যতীত খানকানাপুরের কবুল সাহ্, সোনাকান্দরের সাহ্ আব্দুল লতিফ, উজানচর গোয়ালন্দের সাহ্ এলেম মুন্সি, পাঁচুরিয়ার আরব সাহ সাম্প্রতিক কালে এতদ্বাঞ্চলে ইসলামের খেদমত করেছেন।

এ জেলার পার্শ্ববর্তী এলাকার আউলিয়াবৃন্দ যাদের প্রত্যক্ষ ও পরোক্ষ প্রভাবে এ অঞ্চলে ইসলামের প্রসার ঘটেছে

**পীর জয়ন্তী** : রাজবাড়ি জেলার দক্ষিণে গড়াই নদী পার হলেই মাগুরা জেলা। রাজবাড়ির দক্ষিণে নাড়ুয়া থেকে ৮/৯ মাইল দূরে মাগুরাতে পীর জয়ন্তী নামে এক নব দীক্ষিত মুসলমান অনেককে ইসলাম ধর্মে দীক্ষিত করেন। তার দরগা এখনও আম্মাবাড়ির দরগা বলে পরিচিত। পীর জয়ন্তীর নাম রাজবাড়ি জেলার দক্ষিণাঞ্চলে অনেকের মুখে শোনা যায়। ধারণা করা যায়, এ পীরের প্রভাবে মাগুরা জেলা সংলগ্ন এলাকায় ইসলাম প্রসার ঘটে।

**শাহ্ ফরীদ** : শাহ ফরীদ (রাঃ) যার নামে ফরিদপুর জেলার নাম হয়েছে ফরিদপুর। শাহ ফরীদ মতান্তরে শেখ ফরিদ। এই মহাতাপসের আগমন সম্বন্ধে সঠিক কোন তথ্য পাওয়া যায় না। জেমস টেলর (Topography of Dhaka) পদ্মা নদী সম্বন্ধে যে বর্ণনা দিয়েছেন তাতে দেখা যায় ২০০ বৎসর পূর্বে পদ্মা নদী তার দরগার নিকট দিয়ে প্রবাহিত হত। পদ্মার তখন ভাঙা-গড়া চলছিল। পদ্মা ভাঙতে ভাঙতে দরগা পর্যন্ত এসে আবার ফিরে যায়। এ হিসেবে তার আগমন ৪০০ বৎসর পূর্বে যা ষোড়শ শতকে হবে। রাজবাড়ি জেলার ফরিদপুর সংলগ্ন এবং এককালের ফরিদপুরের মহকুমা। রাজবাড়ির পূর্বাঞ্চলে এ মহাতাপসের প্রভাবে ইসলাম ধর্মের প্রচার ঘটে।

**মখদুম শাহ দৌলাহ শহীদ** : পাবনা জেলার শাহজাদপুরে মখদুম শাহ দৌলার মাজার দৃষ্ট হয়। এই সুফীর কাল নির্ণয় করা দূরহ্। ড. করিমের মতে তুর্কী আক্রমনের পরে ত্রয়োদশ শতাব্দীতে তার আগমন ঘটে। রাজবাড়ির উত্তরাঞ্চল বিশেষ করে পাংশার উত্তরাঞ্চলে এ সুফীর প্রভাব এসেছিল।

# রাজবাড়ি জেলার মানস সম্পদ

## বাবু মল্লিক

৬ষ্ঠ শতকে এই ভূখণ্ডে বৌদ্ধ ধর্মীয় নরপতিদের শাসনামলে রাজা শশাঙ্কের রাজত্বকালে চৈনিক পরিব্রাজক য়ুয়ান চুয়াং বাংলাদেশ ভ্রমণ করে যে বিবরণ দিয়েছেন তা থেকে জানা যায়, তৎকালে বঙ্গরাজ্য কামরূপ, পুণ্ড্র বর্ধন, কর্ণ সুবর্ণ, সমতট ও তাম্রলিপি এই পাঁচ ভাগে বিভক্ত ছিল। যশোর, খুলনা, ফরিদপুর, ঢাকা প্রভৃতি অঞ্চল ছিল এই পঞ্চরাজ্যের সমতট রাজ্যভুক্ত। বর্তমান বৃহত্তর ফরিদপুরের কেদারপুর গ্রামে আবিস্কৃত ইদিলপুর পট্টলিতে বিক্রমপুর, হরিকেলের চন্দ্রবংশীয় রাজা শ্রীচন্দ্রের 'কুমার তালব মন্ডল' এবং 'সতট পদ্মাবতীর বিষয়ে' এক খণ্ড ভূমিদানের কথা জানা যায়। ঐতিহাসিক ড. নীহার-রঞ্জন রায় এই 'কুমার তালব মন্ডলকে কুমার মধুমতি বা গড়াই নদী এবং 'পদ্মাবতী'কে পদ্মানদী বুঝিয়েছেন। এই দু'নদীর মধ্যবর্তী ভূমি বা ভূখণ্ডই প্রাক্তন গোয়ালন্দ মহকুমা অঞ্চল বা রাজবাড়ি বলে পরিচিত।

পদ্মা, গড়াই, মধুমতি, চন্দনা বিধৌত নবসৃষ্ট রাজবাড়ি জেলা। বৃহত্তর ফরিদপুরের সাবেক গোয়ালন্দ মহকুমার সদর দফতর রাজবাড়ি ১৯৮৩ সালের ১ মার্চ থানা থেকে মহকুমায় উন্নীত হয়। দশম ও একাদশ শতকে রাজবাড়ি এলাকা ছিল পাল বংশ শাসিত। ১২০৩ সালে লক্ষ্মণ সেনের পতনের অনেক পরে এই এলাকা মুসলিম শাসনে আসে। ১৪শ শতকে ফতেহাবাদ পরগণার অধীন এই এলাকা মুহম্মদ তুঘলকের শাস-নাধীন হয়। তৎপরবর্তীকালে জেলার পাংশা ও বালিয়াকান্দি থানা কখনও কখনও নাটোরের মহারাজা, নড়াইলের জমিদার এবং রবীন্দ্রনাথ ঠাকুরের শিলাইদহের কুঠিবাড়ি জমিদারির অন্তর্ভুক্ত ছিল। লর্ড কর্ণওয়ালিসের সময় (১৭৮৬-১৭৯৩ সাল) থেকে গোয়ালন্দ মহকুমা তথা রাজবাড়ি জেলার অংশ বিশেষ পাবনা ও যশোরের অন্তর্ভুক্ত হয় এবং অবশিষ্ট অংশ ঢাকা ও জামালপুরের অন্তর্ভুক্ত ছিল। লর্ড ডালহৌসির সময়ে ১৮৫০ সালে গঠিত হয় ফরিদপুর জেলা। ১৮৭১ সালে ফরিদপুর থেকে আলাদা হয়ে গোয়ালন্দ, রাজবাড়ি, পাংশা, বালিয়াকান্দি থানা নিয়ে গঠিত হয় গোয়ালন্দ মহকুমা। পরবর্তীকালে এর কোন কোন অংশ ঢাকা ও কুষ্টিয়ার (সাবেক নদীয়া) সঙ্গে বিযুক্ত হয়ে গোয়ালন্দ মহকুমা যে ভৌগোলিক সীমারেখায় অবতীর্ণ হয় তাই নিয়ে আজকের রাজবাড়ি জেলা।

**ভৌগোলিক অবস্থান :** উত্তর-পূর্ব দিকে পদ্মানদী, পশ্চিমে কুষ্টিয়া জেলার খোকসা ও গড়াই নদী এবং দক্ষিণে ফরিদপুর জেলার সদর ও মধুখালী থানা।

৫টি উপজেলা (সদ্য ঘোষিত কালুখালীসহ), ৩টি পৌরসভা, ৪টি থানা ও ৪২টি

---

* বাবু মল্লিক জেলার প্রথম সংবাদপত্র 'সাপ্তাহিক অনুসন্ধান' ও প্রথম দৈনিক 'সহজ কথা'র সম্পাদক ও প্রকাশক। তিনি রাজবাড়ি জেলা প্রেসক্লাবের সভাপতি। লেখাটি এই গ্রন্থের সম্পাদকের অনুরোধে এই গ্রন্থের জন্য বিশেষভাবে রচিত।

ইউনিয়ন নিয়ে বাংলাদেশের মানচিত্রের ঠিক মাঝখানে রাজবাড়ি জেলার অবস্থান।

**অতীত ঐতিহ্য ও গুরুত্ব :** রাজবাড়ি মূলত পদ্মাবিধৌত এলাকা। হাজার বছর পূর্ব থেকে এখানে পদ্মানদীর অস্তিত্ব পাওয়া যায়। পদ্মার ভাঙ্গা গড়ার সাথে সাথে এখানকার অর্থনীতি ও জীবন জীবিকার অবলম্বন পরিবর্তিত হয়েছে যুগ যুগ ধরে। পদ্মানদী যেমন এখানকার সভ্যতা ও জনপদ গড়েছে তেমনি ভেঙেছে বারবার। গোয়ালন্দ ঘাট ছিল একটি বিখ্যাত নদীবন্দর। দেশের শ্রেষ্ঠ মাছ রফতানির সুখ্যাতি ছিল বহুকাল ধরে। জেলেদের বড় বড় জালে ধরা পড়ত হাজার হাজার ইলিশ মাছ। পদ্মার ইলিশের লোভ-নীয় স্বাদ ভারতবর্ষব্যাপী ভোজনপ্রিয়দের মুখে মুখে ফিরত। এই ইলিশের রুপালি ঝিলিক দেখে কবি বুদ্ধদেব বসু তাঁর 'ইলিশ' কবিতাটি রচনা করেছিলেন। প্রতিদিন বহু লঞ্চ, বড় বড় জাহাজ নৌযান এসে ভিড়ত এখানে। প্রতিদিন ট্রেনের হুইসেল, যাত্রীর ওঠানামা, কুলিদের হাঁকডাক আর দেশি-বিদেশি পর্যটকদের ভীড়ে মুখর হয়ে থাকত এই জনপদ।

১৮৫৭ সালে ইংল্যান্ডে গঠিত হয়েছিল ইস্টবেঙ্গল রেলওয়ে। ১৮৬২ সালে কোম্পানি চালু করেছিল কলকাতা থেকে কুষ্টিয়া পর্যন্ত রেল লাইন এবং ১৮৭১ সালে তা বিস্তৃত করা হয়েছিল গোয়ালন্দ ঘাট পর্যন্ত। রাজধানী ঢাকা থেকে সে সময় নদীপথে গোয়ালন্দ এবং গোয়ালন্দ থেকে ট্রেনে চেপে সরাসরি কলকাতা যাতায়াতেই সবচাইতে ভাল যোগাযোগ ছিল। গোয়ালন্দ তথা রাজবাড়িকে বলা হত কলকাতার দ্বারপথ। প্রতিদিন আসাম বেঙ্গল রেলসড়ক ধরে ৩টি মেইল ট্রেন যাতায়াত করতো গোয়ালন্দ-কলকাতা পথে। বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর তাঁর জীবদ্দশায় মাত্র দুবার ঢাকায় এসেছিলেন। তাঁর জবানিতে ঢাকায় তাঁর অভ্যর্থনাকারীদের উদ্দেশ্যে লিখেছিলেন—কলিকাতা হইতে রেলপথে গোয়ালন্দ ঘাট এবং গোয়ালন্দ ঘাট হইতে স্টীমারযোগে ঢাকা পৌঁছাইব। সেই রেললাইন আর স্টেশন ঠিকই আছে নেই শুধু ট্রেন চলাচল। তবে এখনও প্রতি বছর ফাল্গুন মাসে হজরত বড় পীর সাহেবের বংশধরের আবাসস্থল ভারতের মেদিনিপুরে অনুষ্ঠিত ওরশ শরিফে রাজবাড়ি থেকে ১টি স্পেশাল ট্রেন সরাসরি ছেড়ে যায় প্রায় হাজার দেড়েক যাত্রী নিয়ে। এই স্পেশাল ট্রেনটি যাতায়াতের মাধ্যমে উভয় বাংলার বাঙালীদের মধ্যকার যে ঐতিহাসিক সম্পর্ক রয়েছে যা তার ধারাবাহিকতা রক্ষায় এখনও রাজবাড়ি রেলস্টেশনটি তাঁর ঐতিহ্য বজায় রেখে চলেছে।

মূলত রেল যোগাযোগেব কেন্দ্র হিসেবেই গোয়ালন্দ তথা রাজবাড়ি জেলা শহরের বিস্তৃতি। রাজবাড়ি-ফরিদপুর রেল লাইনটি একসময় পুকুরিয়া পর্যন্ত সম্প্রসারিত হয়। রেল লাইনটি বরিশাল পর্যন্ত যাওয়ার কথা ছিল। অন্যদিকে গোপালগঞ্জের ভাটিয়াপাড়া পর্যন্ত এবং খুলনা দর্শনা ও পার্বতীপুর পর্যন্ত অসংখ্য ট্রেন যাতায়াত করতো। কিন্তু ফরিদপুর রেলপথ বরিশাল পর্যন্ত সম্প্রসারিত হয়ইনি বরং সঙ্কুচিত হয়েছে। রাজবাড়ি-ফরিদপুর এবং রাজবাড়ি-ভাটিয়াপাড়া রেললাইনে ট্রেন চলাচল সম্পূর্ণ বন্ধ হয়েছে। দর্শনা পর্যন্তও এখন আর সরাসরি ট্রেন চলে না। অন্যান্য লাইনেও ট্রেন সঙ্কুচিত করে মাত্র কয়েকটি ট্রেন চলাচলের মধ্যে সীমিত করা হয়েছে এখানকার রেলব্যবস্থা।

এখনও গোয়ালন্দ তথা রাজবাড়িকে বলা হয় দক্ষিণ-পশ্চিমাঞ্চলের দ্বারপথ। দক্ষিণ ও পশ্চিমাঞ্চলে সড়কপথে অন্তত ২২টি জেলার যোগাযোগের অন্যতম প্রধান মাধ্যম

দৌলতদিয়া ঘাট। তাই রেল সঙ্কোচনের পর দৌলতদিয়া-পাটুরিয়া নৌপথে পদ্মা সেতু নির্মাণ করার জন্য এ অঞ্চলের মানুষের প্রাণের দাবি ওঠে বারবার। স্বাধীনতার পর সরকারগুলো এই দাবির প্রতি নানাভাবে সমর্থন দিয়েছিল। ২০০১ সালের নির্বাচনের আগে রাজবাড়ির রেলওয়ের মাঠে নির্বাচনী জনসভায় দাঁড়িয়ে বেগম খালেদা জিয়া ভাটিয়াপাড়া ও ফরিদপুর রেল লাইন পুনরায় চালু এবং দৌলতদিয়া-পাটুরিয়া পদ্মা সেতু স্থাপনের সুস্পষ্ট অঙ্গীকার করেছিলেন এবং সেবার রাজবাড়ির দুটি আসনেই তার প্রার্থী জয়ী হয়। তিনিও প্রধানমন্ত্রী হন। কিন্তু পদ্মা সেতু সরে যায় ভাঙ্গা-মাওয়ায়। কথা হয়েছিল দ্বিতীয় পদ্মা সেতু করার। কিন্তু তার সম্ভাবনা কতটুকু এলাকার মানুষ তা জানে না। তবে প্রভাবশালী রাজনৈতিক নেতা আর মন্ত্রীবিহীন এ অঞ্চলের মানুষ এখনও পদ্মা সেতু আর ভাটিয়াপাড়া-ফরিদপুর রেল লাইন চালু হওয়ার অপেক্ষায় দিন গোনে।

**নামকরণ :** রাজবাড়ি নামে আসলে কোন নির্দিষ্ট জায়গার নাম পাওয়া যায়না এবং এর নামকরণ নিয়েও ঐতিহাসিক কোন চূড়ান্ত তথ্য পাওয়া যায়না। পুরনো মানচিত্র অথবা নকশাতে রাজবাড়ি নামে কোন মৌজা খুঁজে পাওয়া যায় না। তবে বর্তমানে রাজবাড়ি স্থানটি মূলত সজ্জনকান্দা, কাজীকান্দা, বেড়াডাঙ্গা, ভবানীপুর, বিনোদপুর, ধুঞ্চি, লক্ষীকোল গ্রাম নিয়ে গঠিত। লক্ষীকোল গ্রামে রাজা সূর্যকুমার রায় বাহাদুর নামে এক জমিদার ছিলেন। তাঁর পূর্বপুরুষ বিশ্ব দিগম্বর প্রসাদ রায় ছিলেন আলীবর্দী খাঁর (মতান্তরে মুর্শিদ কুলী খাঁ) খাজাঞ্চীখানার কর্তা। তার পুত্র প্রভুরাম গুহরায় গোয়ালন্দের এই অঞ্চলে (রাজবাড়ি) জমিদার হিসাবে কর আদায়ের জন্য আসেন। নিঃসন্তান প্রভুরামের দত্তক পুত্র দীনেন্দ্র গুহরায় তাঁর উত্তরাধিকার হন। পরবর্তীকালে নিঃসন্তান বিশ্ব দিনেন্দ্র গুহরায়ের দত্তক পুত্র সূর্যকুমার গুহরায় বাহাদুর উত্তরাধিকার হন এবং নবাব রাজা উপাধি পান। রাজা সূর্যকুমারের বাসভবনটি 'রাজার বাড়ি' নামে পরিচিত হয়। কেউ কেউ মনে করেন রাজা সূর্যকুমারের নাম অনুসারেই এই এলাকার নাম হয়েছে রাজবাড়ি।

দ্বিমত পোষণকারীদের মতে, রাজবাড়ির পার্শ্ববর্তী বাণীবহ জমিদার পরিবারের প্রজা হিতৈষী ছিলেন 'রাজাবাবু'। তিনি রাজনীতিবিদও ছিলেন। ১৮৯১ সালে রাজবাড়ি রেলওয়ে সাব ডিভিশন হিসেবে প্রতিষ্ঠিত হয়। রাজবাড়ি রেলওয়ে স্টেশনটি নির্মিত হয় বানিবহ জমিদার পরিবারের সদস্য রাজাবাবুর সম্পত্তির উপর বিনোদপুর মৌজায়। বিশিষ্ট রাজনীতিবিদ এ্যাডভোকেট চিত্তরঞ্জন গুহ'র মতে রাজবাবুর নামানুসারেই রেলওয়ে স্টেশন তৈরি হয় 'রাজবাড়ি' নামে। যা পরবর্তীকালে রেলকেন্দ্রিক গড়ে ওঠা ক্ষুদ্র শহরে পরিণত হয় এবং রাজবাড়ি নামেই এ এলাকা পরিচিত হয়।

**শিক্ষা-সাহিত্য-সংস্কৃতি :** ব্রিটিশ উপনিবেশে শিক্ষা সাহিত্য ও জ্ঞান চর্চায় পিছিয়ে পড়া মুসলমানদের উজ্জীবিত করার জন্য রাজবাড়ির কৃতি সন্তান নবাব আবদুল লতিফ তৎকালে 'মোহামেডান লিটারেরি সোসাইটি' এবং 'সেন্টাল মোহামেডান এ্যাসোসিয়েশন' গঠন করেন। এছাড়া ১৮০১ সালে কলকাতা 'ফোর্ট উইলিয়াম কলেজ' প্রতিষ্ঠার পরপরই এ জেলার পদমদীর জমিদার মীর মোহাম্মদ আলী স্যার সৈয়দ আহমেদের অনুসরণে কুষ্টিয়াতে একটি ইংলিশ হাইস্কুল তথা বাংলাদেশের প্রথম এবং উপমহাদেশের দ্বিতীয় ইংলিশ হাইস্কুল প্রতিষ্ঠা করেন। দেশের আরেকটি প্রাচীন হাইস্কুল 'রাজা সূর্যকুমার ইনস্টিটিউশন' প্রতিষ্ঠিত হয় এখানে ১৮৮৮ সালে। সাহিত্য শিল্প সংস্কৃতিতে এ জেলায়

কৃতি সন্তান আরও আছেন যারা জাতীয় এবং আন্তর্জাতিক পর্যায়ে অবদান রেখেছেন। সংক্ষেপে এঁদের পরিচিতি দেয়া হল :

**মীর মশাররফ হোসেন :** বালিয়াকান্দি উপজেলার নবাবপুর ইউনিয়নের পদমদী গ্রামে বাংলার প্রথম আধুনিক মুসলিম গদ্যশিল্পী বিষাদসিন্ধু খ্যাত মীর মশাররফ হোসেনের পিতৃভূমি। ১৮৪৭ সালের ১৩ নভেম্বর পার্শ্ববর্তী জেলা কুষ্টিয়ার লাহিনীপাড়া মাতুলালয়ে জন্মগ্রহণ করলেও বাল্যশিক্ষা এবং শেষজীবনে সাহিত্য সাধনা এখানেই। ১৯-সালের ১৩ নভেম্বর পদমতীতেই তাঁকে সমাহিত করা হয়। সরকারি সহায়তায় বাংলা একাডেমীর তত্ত্বাবধানে এখানেই তাঁর বাস্তুভিটায় বিশাল এলাকা জুড়ে গড়ে উঠেছে মীর মশাররফ হোসেন স্মৃতি কমপ্লেক্স।

**মোহাম্মদ রওশন আলী চৌধুরী :** ১৮শ শতকের শেষভাগে অবিভক্ত ভারতবর্ষে বাংলা সংবাদপত্র ও সাময়িকী প্রকাশনার ঊষালগ্নে পাংশার কমলা প্রেস থেকে বিখ্যাত 'কোহিনুর' পত্রিকা প্রকাশিত হয় মীর মশাররফ হোসেনের সান্নিধ্য ধন্য মাগুড়াডাঙ্গী গ্রামের চিরকুমার মোহাম্মদ রওশন আলী চৌধুরীর সম্পাদনায়। এক সময়ে কলকাতার লারমিনী স্ট্রিট থেকে মুদ্রিত হয়ে ভারতবর্ষব্যাপী প্রচারিত এ পত্রিকাটি বার্মা পর্যন্তও বিস্তৃত ছিল। মহাকবি কায়কোবাদের 'মহাশ্মশান' কবিতাটি এবং মীর মশাররফ হোসেনের 'উদাসীন পথিকের মনের কথা' এই পত্রিকাতেই প্রথম প্রকাশিত হয়। ১৯০৪ সাল পর্যন্ত প্রকাশিত 'কোহিনুরের' সম্পাদক ধর্মীয় গোড়ামীর বিরুদ্ধে তৎকালে হিন্দু মুসলিম ঐক্য তথা সাম্প্রদায়িক সম্প্রীতির পক্ষে জনমত তৈরিতে ভূমিকা রাখেন।

**এয়াকুব আলী চৌধুরী :** মোহাম্মদ রওশন আলীর মৃত্যুর পর তাঁর অনুজ এয়াকুব আলী চৌধুরী 'কোহিনুর' সম্পাদনার দায়িত্বভার গ্রহণ করেন। 'ধর্মের কাহিনী', 'শান্তি ধারা', 'মানব মুকুট', 'নুরনবী' এবং 'দাদুর কাছে ব্যাকরণ শিখি' ইত্যাদি তাঁর সাহিত্য সাধনার উৎকৃষ্ট ফসল। শিক্ষকতার পাশাপাশি রাজনীতি করতে গিয়ে কারারুদ্ধ হন। ১৯৪০ সালের ১৪ ডিসেম্বর তিনি ইহলোক ত্যাগ করেন। তাঁর স্মরণে পাংশার মাগুড়াডাঙ্গী গ্রামে প্রতিষ্ঠিত হয়েছে এয়াকুব আলী চৌধুরী বিদ্যাপীঠ।

**কাজী আবদুল ওদুদ :** বাঙালি মুসলমানদের মধ্যে মুক্তচিন্তার অগ্রদূত কাজী আবদুল ওদুদ ১৮৯৪ সালের ২৬ এপ্রিল জন্মগ্রহণ করেন পাংশার বাহাদুরপুরের বাগমারা গ্রামে। তাঁকে বলা হতো বাংলার শ্রেষ্ঠ মুসলিম চিন্তাবিদ। তৎকালীন অনগ্রসর বাঙালি মুসলমানদেরকে উজ্জীবিত করতে মুক্তবুদ্ধি চর্চা আন্দোলন শুরু করেন এবং প্রগতিশীল মুসলিম বাঙালিদের সমন্বয়ে ঢাকায় 'শিখা' গোষ্ঠী গড়ে তোলেন। 'মীর পরিবার', 'নদী বক্ষে', কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর, 'কবিগুরু গ্যাটে', 'শাশ্বত বঙ্গ', হিন্দু মুসলমানের বিরোধ ইত্যাদি গ্রন্থ তাঁর মুক্তচিন্তার ফসল।

**ড. কাজী মোতাহার হোসেন :** বুদ্ধির মুক্তি আন্দোলনের আর এক সহযাত্রী, বিজ্ঞানী ও দাবাড়ু ড. কাজী মোতাহার হোসেনের জন্ম ১৮৯৭ সালে কাজী আবদুল ওদুদের একই গ্রাম বাহাদুরপুর ইউনিয়নের বাগমারায়। ঢাকা বিশ্ববিদ্যালয়ের শিক্ষক ও জাতীয় অধ্যাপক ড. কাজী মোতাহার হোসেন ১৯২৬ সালে প্রতিষ্ঠিত বুদ্ধির মুক্তি আন্দোলনের মুখপত্র 'শিখা'র সম্পাদক ছিলেন। 'সঞ্চয়ন', নজরুলকাব্য পরিচিতি, 'আলোক বিজ্ঞান', তাঁর উল্লেখ যোগ্য রচনা। সেবা প্রকাশনীর প্রতিষ্ঠাতা গোয়েন্দা কাহিনীর লেখক কাজী আনোয়ার হোসেন ও কাজী মাহবুব হোসেন, বিশিষ্ট রবীন্দ্রসংগীত শিল্পী ও সাংস্কৃতিক

ব্যক্তিত্ব অধ্যাপিকা সানজীদা খাতুন, রবীন্দ্র সংগীত শিল্পী ফাহমিদা খাতুন তাঁর গর্বিত সন্তান। তাঁর স্মরণে পাংশার হাবাসপুরে প্রতিষ্ঠিত হয়েছে কাজী মোতাহার হোসেন মহাবিদ্যালয়।

**কাজী আবুল কাশেম :** অবিভক্ত ভারতে প্রথম মুসলিম চিত্রশিল্পী কার্টুনিস্ট 'দোপেঁয়াজা' পৈতৃক নিবাস পাংশার মৃগী ইউনিয়নের পারকুলা গ্রামে। ১৯১৩ সালের ৭ মে যশোর জেলার উমেদপুরে মাতুলালয়ে তিনি জন্মগ্রহন করেন। ১৯২৬ সালে ফরিদপুরের খ্রিস্টান পাদ্রী রেভারেন্ট বার্বার-এর সহায়তায় কলকাতায় গিয়ে আর্ট স্কুলে ভর্তির সুযোগ পেয়েও বয়স কম বলে ভর্তি হতে পারেননি। ১৯২৮ সালে ২য় বারের মত ভর্তির সুযোগ হলেও অর্থের অভাবে পড়তে পারেননি। কলকাতার মিত্র এন্ড কোং নামে কমার্শিয়াল স্টুডিওতে চাকরি নিয়ে শিল্পীজীবন শুরু। ত্রিশ ও চল্লিশ এর দশক থেকে মাসিক ভারতবর্ষ, বিচিত্র, মোহাম্মদী, বঙ্গলক্ষী, সওগাত, আজাদ ইত্যাদি বহু পত্রিকায় কার্টুন এঁকে ভারতবর্ষব্যাপী পরিচিতি পান। সত্তর এর দশক পর্যন্ত কলকাতা ও ঢাকায় প্রকাশিত বহু গুরুত্বপূর্ণ বইয়ের প্রচ্ছদ এঁকে প্রসিদ্ধি লাভ করেন। এই উপমহাদেশে মুসলমানদের মধ্যে তিনিই প্রথম ছবি আঁকার কাজ করেন। ঔপন্যাসিক কাজী আবুল হোসেন এবং অনুবাদক ও ছড়াকার কাজী মাসুম তাঁর অনুজ।

**শিল্পী রশিদ চৌধুরী :** চট্টগ্রাম বিশ্ববিদ্যালয়ের চারুকলা বিভাগের প্রতিষ্ঠাতা এবং বিখ্যাত 'ট্রাপেস্টি' শিল্পের জনক, শিল্পাচার্য জয়নুল আবেদিনের যোগ্য শিষ্য আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন শিল্পী রশিদ চৌধুরী জন্মস্থান নবগঠিত কালুখালী উপজেলার রতনদিয়ায়। বিশ্বের বহু দেশে তাঁর শিল্পকর্মের নিদর্শন রয়েছে এবং বিশ্বখ্যাত পুরস্কার অর্জন করেছেন। ক্যান্সার রোগে আক্রান্ত হয়ে ১৯৮৬ সালের ১২ ডিসেম্বর মৃত্যুবরণ করলে ঢাকা মীরপুরের শহীদ বুদ্ধিজীবী গোরস্থানে তাঁকে সমাহিত করা হয়।

এছাড়া জলতরঙ্গ বাদ্যযন্ত্রের স্রষ্টা ও ফরিদপুর আর্ট কাউন্সিলের অধ্যাপক বামন দাস গুহরায়, সাহিত্যিক পরিমল গোস্বামী, অবন্তী সান্যাল, ঔপন্যাসিক সন্তোষকুমার ঘোষ, নাট্যকার বিজন ভট্টাচার্য, বিবেকানন্দ মুখোপাধ্যায়, রোকনুজ্জামান খান দাদা ভাই, কমল কৃষ্ণ গুহ প্রমুখ এই জেলার কৃতী সংস্কৃতিবান ব্যক্তিত্ব তাঁদের কর্ম ও সাধন-ার মাধ্যমে জেলার ইতিহাস ঐতিহ্যকে সমৃদ্ধ করেছে। জীবিতদের মধ্যে চট্টগ্রাম বিশ্ববিদ্যালয়ের চারুকলা বিভাগের প্রধান আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন চিত্রশিল্পী অধ্যাপক মনসুরুল করিম, কার্টুনিস্ট তোফাজ্জল (তোফা), ড. ফকির আব্দুর রশিদ, কবি হাজেরা নজরুল, অধ্যক্ষ মুহাম্মদ সামসুর রহমান, গীতিকার আলিমুজ্জামান চৌধুরী, ড. মাসুদুজ্জামান, কার্টুনিস্ট কুদ্দুস, কবি মোস্তফা মীর, সাঈদা জামান, জামাল হাবিব, স. ম. শামসুল আলম, ওবায়দুল ইসলাম, কালী কৃষ্ণ গুহ, নাট্যশিল্পী খন্দকার সাইদুল হক খোকন, শহীদুল ইসলাম সাচ্চু, মাহমুদুল ইসলাম মিঠু, শহিদুল ইসলাম মিন্টু, গীতিকার মিল্টন খন্দকার, কাঙালিনী সুফিয়া এবং চিত্রাভিনেত্রী রোজিনা এখনও দেশে-বিদেশে শিল্পসংস্কৃতিচর্চায় অবদান রেখে চলেছে।

**রাজনীতি এবং সংগ্রামে রাজবাড়ি :** রাজবাড়ি ছোট শহর হলেও এর গৌরবোজ্জ্বল ও সমৃদ্ধ ঐতিহ্য রয়েছে। মূলত বামপন্থী রাজনীতির ক্ষেত্রে এবং প্রতিবাদী দৃষ্টান্ত হিসেবে রাজনীতির মার্কসবাদী আন্দোলন ও বিপ্লবীদের ভূমিকা রয়েছে। ব্রিটিশবিরোধী আন্দোলন সংগ্রাম, ভাষা-আন্দোলন, '৭১এর স্বাধীনতা সংগ্রামে এ জেলার অগ্নি

পুরুষদের রয়েছে কালজয়ী অবদান। অনুশীলন পার্টি এবং বামধারার রাজনীতিবিদের মধ্যে যারা উজ্জ্বল হয়ে রয়েছেন তাদের সংক্ষিপ্ত পরিচিত তুলে ধরা হলো।

**শ্যামেন ভট্টাচার্য :** অবিভক্ত ভারতীয় কমিউনিস্ট পার্টির বৃহত্তর ফরিদপুর জেলা কমিটির সম্পাদক (৪৬-৪৭) কমরেড শ্যামেন ভট্টাচার্যের জন্মস্থান বালিয়াকান্দির কোরকদিতে। কোরকদি হাই স্কুলের প্রধান শিক্ষক ছিলেন। ব্রিটিশ বিরোধী আন্দোলনে বহুবার কারাবরণ করেছেন। এ অঞ্চলের কমিউনিস্ট নেতা বিপ্লবী সমর সিংয়ের দীক্ষা গুরু ছিলেন।

**খাপড়া ওয়ার্ড আন্দোলনের নেতা আশু ভরদ্বাজ :** গোপালগঞ্জের কোটালীপাড়ায় জমিদার পরিবারের সন্তান আশু ভরদ্বাজ কমিউনিস্ট আন্দোলনে ব্রতী হয়ে রাজবাড়িতে স্মৃতিশ চক্রবর্তী (খোকন বাবু)র বাড়িতে দীর্ঘকাল অবস্থান নিয়ে এখানেই প্রয়াত হন। ব্রিটিশবিরোধী আন্দোলন করতে গিয়ে সন্ত্রাসবাদী অনুশীলন পার্টি থেকে কমিউনিস্ট পার্টির রাজনীতি ও আন্দোলন সংগ্রাম করতে গিয়ে তিনবার মৃত্যুর হাত থেকে রক্ষা পান। প্রথমে ব্রিটিশের চর মারতে গিয়ে ফরিদপুর জজ কোর্টে অপ্রাপ্ত বয়সে ফাঁসির আদেশ, পরে আন্দামানে দ্বীপান্তরী এবং রাজশাহীর জেলখানার খাপড়া ওয়ার্ডের গুলি বর্ষণের হাত থেকে রেহাই পান। ব্রিটিশ সরকার, পাকিস্তানের সামরিক শাসকদের বিরুদ্ধে আন্দোলন করতে গিয়ে চিরকুমার এই বিপ্লবীর জীবনের ৩৩ বছর জেলে কাটাতে হয়েছিল।

**সমরেন্দ্রনাথ সিংহ** (মাস্টার মশাই) : পাংশা উপজেলার শহরের পুরান পাংশা গ্রামে জমিদার কর্মচারী ও রাজবাড়ি উকিল ব্যাংকের সর্বশেষ কর্মকর্তা উপেন সিংহের পুত্র সমরেন্দ্র নাথ সিংহ ১৯২১ সালে গোয়ালন্দ মডেল হাই স্কুল (জেলা স্কুল) থেকে এন্ট্রান্স পাশের পর রাজেন্দ্র কলেজের ছাত্রাবস্থায় অল ইন্ডিয়া ছাত্র ফেডারেশনের তৎকালীন ফরিদপুর জেলার অন্যতম নেতা দর্শনশাস্ত্রে অনার্সের ছাত্র থাকাকালে কমিউনিস্ট পার্টিতে যোগ দিয়ে ব্রিটিশের কারাগারে বন্দী হন। একনাগাড়ে জেল কেটে '৪৭এ মুক্তি পেয়ে '৪৯ এ পুনরায় গ্রেপ্তার হয়ে '৫২এর পরে মুক্তি পান। '৫৮ তে আইয়ুবের সামরিক শাসন জারির প্রথম দিনেই রাজবাড়ির জাহ্নবী কুণ্ডুর বাড়ি থেকে গ্রেপ্তার হয়ে '৬৩তে মুক্তি পান। আন্তর্জাতিক কমিউনিস্ট আন্দোলন দ্বিধাবিভক্তির শুরুতেই তিনি বিভক্ত কমিউনিস্ট পার্টির পূর্ব বাংলা কমিউনিস্ট পার্টি (হক-তোহা) র কেন্দ্রীয় নেতৃত্বে অংশ নেন। '৬৫ সালে রেল ধর্মঘটে গ্রেপ্তার হয়ে '৬৭তে মুক্তি পান। ৭/৮ মাস পরে আবার গ্রেপ্তার হয়ে '৬৯ এ মুক্তি পাওয়ার ঢাকায় পল্টন ময়দানে ছাত্র সংগ্রাম পরিষদ এই বিপ্লবীসহ অন্যান্য কারামুক্ত কমিউনিস্টদের গণসংবর্ধনা প্রদান করে। '৭০ সালের সাধারণ নির্বাচনের ক'দিন আগে আত্মগোপনে চলে যান। আত্মগোপন অবস্থায় ৭৫ সালের ৭ নভেম্বর রাজবাড়ির উড়াকান্দা গ্রামে মৃত্যুবরণ করেন। আফ্রিকার স্বাধীনতা আন্দোলনের উপর লিখিত তাঁর 'তিনটি আগুনের ফুল' সাপ্তাহিক জনতায় ধারাবাহিকভাবে প্রকাশিত রচনা একটি ঐতিহাসিক দলিল। মাস্টার মশাই নামে তিনি সমধিক পরিচিত ছিলেন।

**প্রফুল্ল কর্মকার :** রাজবাড়ি কাপড় বাজারের সাবেক প্রসিদ্ধ রাধেশ্যাম জুয়েলার্সের মালিক রাধেশ্যাম কর্মকারের কনিষ্ঠ পুত্র প্রফুল্ল কর্মকার প্রথম জীবনে ব্রিটিশবিরোধী আন্দোলনে টেররিস্ট গ্রুপে যোগ দেন। পরে ভারতীয় কমিউনিস্ট পার্টির ফরিদপুর

জেলা সম্পাদক হন। দ্বিতীয় বিশ্বযুদ্ধের আগে ব্রিটিশ সরকার তাকে কারারুদ্ধ করে। '৪৭ এর ১৪ আগস্ট দেশভাগের পর কারামুক্ত হয়ে আত্মগোপনে যান। '৫০ সালের আগে ধুঞ্চির রুস্তম আলী খানের বাড়ি থেকে আত্মগোপণরত অবস্থায় গ্রেপ্তার হয়ে '৫৪ এর যুক্তফ্রন্টের নির্বাচনের পর মুক্তি পান। '৫৭ সালে অসুস্থ অবস্থায় দেশত্যাগ করেন।

**সত্য মৈত্র** : বালিয়াকান্দির কোরকদীর প্রখ্যাত সান্যাল পরিবারের সন্তান। সাহিত্যিক অজিত সান্যাল, আকাশবাণীর সংবাদ পাঠিকা নীলিমা সান্যাল ও কলকাতা মোহনবাগানের ফুটবলার মিহিব সান্যালের বোন পো। ব্রিটিশের শাসনামল থেকে কমিউনিস্ট আন্দোলনে এ অঞ্চলের নেতৃত্ব দেন। ষাটের দশকে কমিউনিস্ট পার্টির ভাঙনে তিনি পিকিংপন্থী আন্দোলনে যোগ দেন। সমাজতান্ত্রিক আন্দোলন করতে গিয়ে বহুবার কারাভোগ করেন। '৬৩ সালে রেল ধর্মঘট করতে গিয়ে আইয়ুবের সামরিক শাসনামলে সাজা প্রাপ্ত হন। '৬৯ সালের পর মুক্ত হয়ে '৭১ সালের মুক্তিযুদ্ধের পর আত্মগোপনে চলে যান। এখনও আত্মগোপনে থেকে জাতীয় গণফ্রন্টের কেন্দ্রীয় নেতৃত্ব থেকে রাজনীতি পরিচালনা করে আসছেন।

**মনমোহন ভাদুড়ি** : 'নেতাজী সুবাস বলছি' গ্রন্থের ক্যাপ্টেন ভাদুড়ি চরিত্রটি মনমোহন ভাদুড়ির অনুকরণে লিখিত। বোয়ালমারীর ভাদুড়ি পরিবারের সদস্য, আজাদ হিন্দ ফৌজের বৃহত্তর ফরিদপুর অঞ্চলে সদস্য সংগ্রহের দায়িত্বে রাজবাড়িতে দীর্ঘকাল অবস্থান করেন। ১৯৪৬ সালে কলিংপঙ ব্রিটিশের বিরুদ্ধে যুদ্ধে আজাদ হিন্দ ফৌজের ক্যাপ্টেন হিসেবে নেতৃত্ব দেন। যুদ্ধে জাপানের পরাজয়ের পর আত্মগোপনে রাশিয়া যান। '৪৭ এর যুদ্ধের পর রাজবাড়িতে এসে বেড়াডাঙ্গা গ্রামে জাহ্নবী কুন্ডুর বাড়িতে অবস্থান নিয়ে কমরেড সমর সিংহের সাথে বাম রাজনীতিতে অংশ নেন। '৬১ সালে কলকাতায় প্রখ্যাত 'মোহন প্রকাশনালয়' বসে প্রগতিশীল সাহিত্যচর্চা করেন। সেখানেই ১৯৬৪ সালে ৯৪ বছর বয়সে তিনি মারা যান।

**শান্তি রঞ্জন সেন** : কমিউনিস্ট নেতা শান্তিরঞ্জন সেন শরীয়তপুরের ভেদরগঞ্জ থেকে তৎকালীন রেলওয়ে সাব ডিভিশন রাজবাড়িতে এসে শ্রমিক আন্দোলনে যোগ দেন।'৬৫ সালের শ্রমিক ধর্মঘটে অংশ নিয়ে পাঁচুরিয়া রেলস্টেশন থেকে গ্রেপ্তার হন। '৬৯ এর গণঅভ্যুত্থানের পর কারামুক্তি পেলে এ অঞ্চলের অন্যান্য কমিউনিস্ট নেতা সমর সিংহ, সন্তোষ ব্যানার্জি প্রমুখের সঙ্গে তৎকালীন ছাত্র সংগ্রাম পরিষদ পল্টন ময়দানে তাদের সংবর্ধনা প্রদান করে।

**মোখলেছুর রহমান** : বাবার পুলিশি চাকরির সুবাদে গোপালগঞ্জ থেকে এসে কমিউনিস্ট পার্টির নেতা মোখলেছুর রহমান রাজবাড়িতে অবস্থানকালে ব্রিটিশবিরোধী আন্দোলনে যোগ দিয়ে '৪৭-এর আগে গ্রেপ্তার হন। বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমানের ঘনিষ্ঠ আত্মীয় কমরেড মোখলেছুর রহমান রাজবাড়িতে কমিউনিস্ট পার্টি, রেলশ্রমিক ইউনিয়ন, ছাত্র ইউনিয়ন ও ন্যাপ গঠনে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেন। সিপিবির জেলা সভাপতি ও কেন্দ্রীয় কমিটির কন্ট্রোল কমিশনের সদস্য ছিলেন। ব্রিটিশ শাসনামল, পাকিস্তানের স্বৈরশাসন ও স্বাধীন বাংলাদেশ আমলে সমাজতান্ত্রিক আন্দোলন করতে গিয়ে বহুবার কারাবরণ করেন।

**কমল কৃষ্ণ গুহ** : '৬২ সালে তৎকালীন গোয়ালন্দ মডেল হাইস্কুল থেকে এসএসসি পাশ করার পর ফরিদপুর সরকারি রাজেন্দ্র কলেজে ছাত্রাবস্থায় ছাত্র ইউনিয়নে যোগ

দেন। '৬৯ সালে ডাকসুর সদস্য নির্বাচিত হন। পাংশা কলেজে অংকশাস্ত্রের অধ্যাপনাকালে কমিউনিস্ট পার্টি করতে গিয়ে তৎকালীন কলেজ কর্তৃপক্ষের রোষানলে পরে চাকরিতে ইস্তফা দিয়ে আইন পেশায় যোগ দেন। গরিবের উকিল নামে কমল কৃষ্ণ গুহ সমধিক পরিচিত ছিলেন। রাজনীতির পাশাপাশি প্রগতিশীল সাহিত্য রচনা ও সাংস্কৃতিক আন্দোলনে তার ভূমিকা অপরিসীম। ভুসুকু ছদ্মনামে "সহজ কথা" কলাম লিখে স্বৈরাচার এরশাদের শাসনামলে তিনি ব্যাপক সাড়া তোলেন। স্থানীয় প্রগতিশীল সংবাদপত্র সাপ্তাহিক অনুসন্ধানের তিনিই ছিলেন প্রেরণাদাতা।

**আল্লাহ নেওয়াজ খায়রু :** পূর্ব পুরুষের বাস্তভিটা মাগুড়া জেলার শ্রীপুর উপজেলায়। হোমিওপ্যাথি চ্যারিটিবল ডিসপেনসারির চাকরির সুবাদে বাবা আব্দুল ওয়াহেদের পাংশা উপজেলার মদাপুরে স্থায়ী বসবাস। রাজবাড়ি কলেজের ছাত্রাবস্থায় '৬৬ সালে ছাত্র ইউনিয়নের রাজনীতিতে যোগ দেন। '৬৭ সালে বিভক্ত ছাত্র ইউনিয়নের মেনন গ্রুপের অন্যতম নেতা। পরবর্তীকালে পিকিংপন্থী কমিউনিস্ট আন্দোলনের নেতৃত্বে প্রথম সারিতে অবস্থান করেন। প্রগতিশীল রাজনীতি ও সাংস্কৃতিক আন্দোলনে আল্লাহ নেওয়াজ খায়রুর ভূমিকা যথেষ্ট। অকালপ্রয়াত এই নেতার অনুজ আলী নেওয়াজ মাহমুদ খৈয়ম তাঁর পদাঙ্ক অনুসরণ করে জাতীয় ছাত্রদল, বিপ্লবীছাত্র মৈত্রী এবং পরবর্তীকালে ওয়ার্কার্স পার্টির রাজনীতিতে অংশ নিয়ে রাজবাড়ি পৌরসভার চেয়ারম্যান নির্বাচিত হন।

**শহিদ মতিউল ইসলাম :** '৭১ সালের মহান মুক্তিযুদ্ধের সম্মুখ সময়ে অংশ নেন। ঢাকা বিশ্ববিদ্যালয়ের ছাত্রাবস্থায় ছাত্র ইউনিয়নের রাজনীতিতে যোগ দেন। ভিয়েতনামে মার্কিন সাম্রাজ্যবাদের বোমা হামলার প্রতিবাদে ১৯৭৩ সালে ১ জানুয়ারী ঢাকায় ছাত্র ইউনিয়নের বিক্ষোভ মিছিল নিয়ে মার্কিন দূতাবাস ঘেরাও করতে গিয়ে তৎকালীন আওয়ামী লীগ সরকারের পুলিশবাহিনীর গুলিতে শহীদ হন পাংশা উপজেলার হাবাস-পুর গ্রামের মতিউল ইসলাম।

এছাড়া নজিবর রহমান, ধুঞ্চির মফিজউদ্দিন খান ও তার ছেলে শ্রমিক নেতা রুস্তম আলী খান, আকবর বিশ্বাস, সুকুমার গোস্বামী, নিরোদ দাস. নিরোদ সেন, সুরেশ ঘোষ, অমূল্য অধিকারী, গোপাল নাথ, কমরেড তারু ও রাজা, দুলাল মোল্লা, এমএ মোমেন বাচ্চু মাস্টার এখানে বাম প্রগতিশীল রাজনীতি প্রতিষ্ঠায় বিশেষ ভূমিকা পালন করেন।

এ অঞ্চলে কংগ্রেস পন্থী স্বদেশী আন্দোলনের নেতাদের মধ্যে ছিলেন জমিদার রাজাবাবু, তারাপদ লাহিড়ী, সুকুমার দেব রায়, শৈলেশ বাবু, বৃন্দাবনচন্দ্র দাস, কালীশংকর মৈত্র, সত্যনারায়ণ গুহ, দেবব্রত ভট্টাচার্য, গোবিন্দ লাহিড়ী, উকিল নরেশ বোস, জাহ্নবীচরণ কুণ্ডু প্রমুখ উল্লেখযোগ্য ভূমিকা রাখেন।

ডানপন্থী রাজনীতি তথা মুসলিম লীগের প্রয়াত নেতাদের মধ্যে ইউসুফ হোসেন চৌধুরী, আহম্মেদ আলী মৃধা, আলীমুজ্জামান চৌধুরী, কাজী আহম্মদ আলী, এ্যাড: আব্দুল মাজেদ, এ্যাড. আব্দুল জলিল মিয়া, হাবিবুর রহমান প্রমুখ উল্লেখযোগ্য।

আওয়ামী মুসলিম লীগ উত্তরকালে কাজী হেদায়েত হোসেন, আব্দুল ওয়াজেদ চৌধুরী, অমলকৃষ্ণ চক্রবর্তী, মোসলেম মৃধা, খন্দকার নুরুল ইসলাম, এম এ জামান মুন্নু মিয়া, গওহর মণ্ডল, ডা. শেখ ইয়াহিয়া ইসলাম রাজবাড়িতে আওয়ামী লীগের রাজনীতির

গোড়া পত্তন করেন। বর্তমান গণতান্ত্রিক আন্দোলন সংগ্রাম ও রাজনৈতিক চর্চায় এ্যাডঃ চিত্তরঞ্জন গুহ, এ্যাড: সৈয়দ রফিকুস সালেহীন, মকসুদ আহমেদ রাজা, এটিএম আব্দুর রাজ্জাক উজির এখনও সক্রিয় ভূমিকায় রয়েছেন। বর্তমানে আওয়ামী লীগের জেলা সভাপতি জিল্লুল হাকিম ও সাধারণ সম্পাদক কাজী কেরামত আলী এবং বিএনপির সভাপতি নাসিরুল হক সাবু ও সাধারণ সম্পাদক আলী নেওয়াজ মাহমুদ খৈয়ম। বাম প্রগতিশীল রাজনীতিতে বর্তমানে কমরেড আনছার আলী, কমরেড জ্যোতি শংকর ঝন্টু, আহমেদ নিজাম মন্টু, দাউদ খান, ছলেমান মোল্লা দলু প্রমুখ নেতৃবৃন্দ সক্রিয় ভূমিকা রাখছেন।

**গুরুত্বপূর্ণ ব্যক্তিত্ব :** ইউনিভার্সিটি অফ অক্সফোর্ডের নিউরো সার্জারি বিভাগের গবেষক ড. টিপু আজিজ এ জেলারই কৃতী সন্তান। সম্প্রতি তিনি বানর ও শিম্পাঞ্জীর হরমোন সংগ্রহ করে মানবকল্যাণে ঔষধ আবিষ্কার করে বিশ্বব্যাপী খ্যাতি লাভ করেছেন। এছাড়া সাবেক প্রধান নির্বাচন কমিশনার মোহাম্মদ আবু হেনা, ইতিহাসবিদ ড. কেএম মহসীন, ইরানে অনুষ্ঠিত ইসলামিক গেমসে সাঁতারে রৌপ্যপদক বিজয়ী এবং ৯২-৯৩ সালে বয়স ভিত্তিক জাতীয় সাঁতারে ৩টি জাতীয় রেকর্ডকারী নিবেদিতা দাস, ৮৩ সালে বয়স ভিত্তিক জাতীয় সাঁতারে ১২টি স্বর্ণপদক জয়ী লায়লা নুর মিলু, ডাঃ আবুল হোসেন কলেজের প্রতিষ্ঠাতা লন্ডনপ্রবাসী ডাঃ আবুল হোসেন প্রমুখ এ জেলার কৃতী সন্তানেরা দেশ ও আন্তর্জাতিক পর্যায়ে গুরুত্বপূর্ণ অবদান রেখে চলেছেন।

**সংবাদপত্র সাংবাদিকতা :** সংবাদ ও সাংবাদিকতায় রাজবাড়ির দীর্ঘকালের ঐতিহ্য রয়েছে। পাক-ভারত উপমহাদেশে বাংলা সংবাদপত্র ও সাময়িকপত্র প্রকাশনার উষা লগ্নে ঊনবিংশ শতাব্দীর শেষ ভাগে ১৮৬৩ সালে কুষ্টিয়ার কুমারখালী কাঙ্গাল হরিনাথ মজুমদারের সম্পাদনায় প্রকাশিত গ্রামবার্তায় প্রকাশিকার সাথে যুক্ত ছিলেন এ জেলার কৃতী সন্তান মীর মশাররফ হোসেন। গ্রামবার্তা প্রকাশিকা প্রকাশের একযুগ পরে ১৮৭৪ সালের এপ্রিল মাসে বালিয়াকান্দির মীর মশাররফ হোসেন চুঁচড়া থেকে 'আজীজন নেহার' নামে মাসিক পত্রিকা প্রকাশ করেন। এরও দেড় দশক পরে এবং ১৮৮১ সালে গ্রামবার্তা প্রকাশিকা বন্ধ হওয়ার পর কুষ্টিয়ার লাহিনীপাড়া থেকে ১৮৯০ সালে তিনি প্রকাশ করেন পাক্ষিক হিতকরী। রাজবাড়ি জেলার পাংশা থেকে মোহাম্মদ রওশন আলী চৌধুরীর সম্পাদনায় বাংলা ১৩১১ সালের আষাঢ় মাসে বিখ্যাত মাসিক পত্র 'কোহিনুর' প্রকাশিত হয়। বিংশ শতাব্দীর প্রথম দশক পর্যন্ত প্রকাশিত হিন্দু মুসলিম সাম্প্রদায়িক সম্প্রীতির উজ্জ্বল দৃষ্টান্ত রেখে তৎকালীন প্রগতিশীল মুসলিম কবি-সাহিত্যিকদের এক অপূর্ব সম্মিলন ঘটিয়ে 'কোহিনুর' পত্রিকাটি ইতিহাসে স্থান করে রয়েছে। কবি কায়কোবাদের 'মহাশ্মশান' কবিতাটি প্রথম প্রকাশিত হয় এই 'কোহিনুর' পত্রিকায়। ত্রিশের দশকে খন্দকার নাজির উদ্দিনের সম্পাদনায় প্রকাশিত হয় খাতক। ত্রিশের দশকেই প্রকাশিত মুক্তবুদ্ধি আন্দোলনের মুখপত্র 'শিখা' পত্রিকা সম্পাদনার দায়িত্বে ছিলেন পাংশার কৃতী সন্তান ড. কাজী মোতাহার হোসেন ও কাজী আবদুল ওদুদ। '৪৭ এর দেশভাগের পূর্বে এখান থেকে আর কোন পত্র পত্রিকা প্রকাশিত না হলেও পরবর্তীকালে ষাটের দশকে এ্যাড. মাজেদ আলী খান ও পরে ফকীর আব্দুর রশিদের সম্পাদনায় প্রকাশিত হয় চন্দনা। এছাড়া 'গুর্খা' ও 'পাগলা মিছিল' নামে উল্লেখযোগ্য দুটি সাময়িকপত্র প্রকাশিত হয়। স্বাধীনতা পরবর্তীকালে এখান থেকে কোন নিয়মিত

সংবাদপত্র প্রকাশিত না হলেও অনিয়মিতভাবে কিছু সাময়িকপত্র পত্রিকা প্রকাশিত হয়েছে। সামরিক শাসনের শীর্ষ পর্যায়ে কমরেড কমল গুপ্তের সাহসী সময় নামে ব্যাঙ্গ পত্রিকা আলোড়ন তোলে। আবুল কালাম আজাদ, দুলাল বাবু মল্লিক, আবুল কালাম, আনোয়ার হোসেন মন্টু যুক্ত ছিলেন। নব্বই-এর দশকের গোড়া থেকে মূলত রাজবাড়িতে নিয়মিত সংবাদপত্রে প্রকাশনা শুরু হয়। ১৯৮২ সালে কবি বাবু হকের সম্পাদনায় পাক্ষিক 'প্রতিবেদন', মোমিনুর ইসলাম মানুর সম্পাদনায় 'রাজবাড়ি প্রতিবেদন', কেএম মারুফ সেজানের সম্পাদনায় পদ্মা, আমিনুর রহমান দিপু ও পরে বাবু মল্লিকের সম্পাদনায় 'রাজবাড়ি পদ্মা' প্রকাশিত হলেও সরকারি অনুমোদন না থাকায় এগুলি দীর্ঘকাল স্থায়ী হয়নি। সরকারি অনুমোদন লাভ করে নবগঠিত রাজবাড়ি জেলার প্রথম সংবাদ পত্র সাপ্তাহিক 'অনুসন্ধান' ১৯৮৫ সালের ১৪ এপ্রিল (১ বৈশাখ) আত্মপ্রকাশ করে। বাবু মল্লিকের সম্পাদনায় প্রগতিশীল দৃষ্টিভঙ্গি নিয়ে প্রকাশিত সাপ্তাহিক অনুসন্ধান এরশাদের সামরিক শাসন, জাতীয় পার্টি, বিএনপি, আওয়ামী লীগ ও বিএনপি জামাত জোট-প্রত্যেক সরকারের শাসনামলে বারবার ক্ষমতাসীনদের রোষানলে পরে। সাপ্তাহিক অনুসন্ধানের বিরুদ্ধে তৎকালীন জাতীয় পার্টির এমপি ও জেলা পরিষদ চেয়ারম্যান মুন্সি আব্দুল লতিফের দায়ের করা ১০ কোটি টাকার মানহানি মামলা এদেশের সংবাদপত্র ও সাংবাদিকতার ইতিহাসে উল্লেখযোগ্য ঘটনা। সাপ্তাহিক অনুসন্ধানের পরে জেলার দ্বিতীয় সাপ্তাহিক সংবাদপত্র আবু মুসা বিশ্বাসের সম্পাদনায় সাপ্তাহিক 'রাজবাড়ি সংবাদ' প্রকাশিত হয় ১৯৮৭ সালে এবং পরবর্তীকালে সাপ্তাহিক 'রাজবাড়ি বার্তা' ও সাপ্তাহিক 'পাংশা বার্তা' প্রকাশিত হয়। জেলার প্রথম দৈনিক পত্রিকা বাবু মল্লিকের সম্পাদনায় সহজ কথা প্রকাশিত হয় ১৯৯৪ সালের ১ নভেম্বর। '৯৬ সালের পরে পাংশা থেকে প্রকাশিত হয় সাপ্তাহিক 'পদ্মা বার্তা', সাপ্তাহিক রাজবাড়ি খবর 'গোয়ালন্দ), সাপ্তাহিক রাজবাড়ি কণ্ঠ। একুশ শতকের গোড়াতেই প্রকাশিত হয় সাপ্তাহিক 'সাহসী সময়', দৈনিক 'গতকাল' ও সাপ্তাহিক 'তদন্ত প্রতিবেদন'।

দৈনিক পত্রিকার সাংবাদিক হিসাবে পাকিস্তান আমল থেকে বিভিন্ন দৈনিকে কর্মরত ছিলেন এ এলাকার অনেক কৃতী সন্তান। '৫২র ভাষা আন্দোলনের পর সাংবাদিকতায় আসেন আনিসুর রহমান (সংবাদ)। 'ষাটের দশকে সাংবাদিকতায় আসেন কাজী ইকবাল ফারুক (অবজারভার), শিবেন্দ্রনাথ কুণ্ডু (সংবাদ), নাজিবুর রহমান (ইত্তেফাক), ব্রজকিশোর সিংহ সুভাষ (আওয়াজ), মকসুদ আহমেদ রাজা (অবজারভার), মোহাম্মদ সানাউল্লাহ, (দৈনিক পাকিস্তান), শ্যামল কুমার মজুমদার (ইত্তেফাক), মোঃ সামসুল হক সামছু (আজাদ/গোয়ালন্দ), এম ইকরামুল হক (দি পিপলস/বালিয়াকান্দি) ও সন্তোষ কুমার সাহা (সংবাদ/পাংশা) প্রমুখ। স্বাধীনতার পরে সাংবাদিকতায় আসেন এমন দেলোয়ার হোসেন (সংবাদ), শেখ সামসুজ্জামান নয়ন (বাংলার বাণী/গোয়ালন্দ), হিমাংশু কুমার সাহা (প্রথম আলো), গণেশ নারায়ণ চৌধুরী (বাংলার বাণী), একেএম সিরাজুল আলম ভূঁইয়া (গণজাগরণ), এটিএম রফিক উদ্দিন (রেডিও বাংলাদেশ), আকবর আলী মিয়া (অবজারভার), মোশাররফ হোসেন (সংগ্রাম), মো. রফিকুল ইসলাম (বাংলাবাজার পত্রিকা), এম মনিরুজ্জামান (নয়া দিগন্ত), আহসান হাবীব (জনকণ্ঠ), লিটন চক্রবর্তী (ভোরের কাগজ), করিম ইসহাক (ভোরের ডাক), জহুরুল হক (আমার দেশ), মতিউর রহমান (আজকের কাগজ), কাজী আঃ কুদ্দুস বাবু (দিনকাল) জাহাঙ্গীর

হোসেন (যায় যায় দিন), সুদাম রায় (দেশবাংলা), সাহিদ হোসেন খাজা (খবরপত্র), সৌমিত্র শীল চন্দন (আমাদের সময়) প্রমুখ।

গোয়ালন্দ উপজেলায় কর্মরত রয়েছেন একেএম আনোয়ারউদ্দিন (সমাচার) আওয়াল আনোয়ার (ইত্তেফাক), অমল সাহা (ভোরের কাগজ), শামীম আহমেদ (যুগান্তর), সিরাজুল হোসেন (আমার দেশ), গণেশ পাল (ফ্রিল্যান্স), আমীরুল ইসলাম লিন্টু (মানবজমিন) প্রমুখ।

পাংশায় কর্মরত সাংবাদিকদের মধ্যে মোক্তার হোসেন কবীর (আজকের কাগজ) উল্লেখযোগ্য। বালিয়াকান্দির কর্মরত সাংবাদিকদের মধ্যে সনজিৎ দাস (সংবাদ), দুর্লভ কর (ভোরের রানার), গোলাম মোস্তফা (মানব জমিন), রঘু সিকদার (ভোরের ডাক), জাকির হোসেন (খবরপত্র) উল্লেখযোগ্য।

জাতীয় ও আন্তর্জাতিক গণমাধ্যমসমূহে রাজবাড়ি জেলার অনেক কৃতী সন্তান গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করে আসছেন। এদের মধ্যে গোলাম তাহাবুর (এএফপি র সাবেক বাংলাদেশ ব্যুরো প্রধান বর্তমান ম্যানেজিং এডিটর দি ইন্ডিপেন্ডেন্ট), মোঃ সহিদুজ্জামান (ফিনান্সিয়াল এক্সপ্রেস), ফকীর আব্দুর রাজ্জাক (বাংলার বাণীর সাবেক সহ সম্পাদক), বেনজীর আহমেদ (সাবেক সম্পাদক, ভোরের কাগজ), রওশনুজ্জামান দুলু (ইউএনবি), মুহম্মদ জালাল (আবাস), মোঃ আঃ গফুর (ইনকিলাব), মিনার মাহমুদ (সাপ্তাহিক বিচিন্তার সম্পাদক), শামীমা চৌধুরী এলিস (পিআইবি), মহিতুল ইসলাম (জনতা), অশোক সিনহা (ইত্তেফাক), রেজোয়ানুল হক (এনটিভি), গোলাম মর্তুজা (সাপ্তাহিক ২০০০), আব্দুর রাজ্জাক (সংগ্রাম), মোঃ সিরাজুল ইসলাম (পথযাত্রা), কায়সুল মোমেন কাকন (চ্যানেল আই), মীর আফরোজ জামান (এনডিটিভি), জুলফিকার আলী (খবর), বোরহানুল হক সম্রাট (সিএসবি), রাগীব হাসান (দিনের শেষে), শামীম খান (আমাদের সময়), ফরিদুর রহমান পান্থ (চ্যানেল আই), রিমন রহমান (মানবজমিন) প্রমুখ।

**মুক্তিযুদ্ধ :** ১৯৭১ সালের মুক্তিযুদ্ধে রাজবাড়ি জেলার রয়েছে সংগ্রামী ইতিহাস। পাক হানাদার বাহিনীর কবল থেকে রাজবাড়িসহ সমগ্র দক্ষিণাঞ্চলকে মুক্ত করার জন্য এখানকার সংগ্রামী জনতা ও আনসার ইপিআর বাহিনী প্রাণপণ চেষ্টা চালায়। এখানকার অবাঙালী ও বিহারী অধ্যুষিত রাজবাড়ি শহরে পশ্চিম পাকিস্তানিদের এতই শক্ত ঘাঁটি ছিল যে, সারা দেশ ১৬ ডিসেম্বর মুক্ত হলেও রাজবাড়ি মুক্ত হয় এর দু'দিন পর ১৯ ডিসেম্বর।

কুষ্টিয়া প্রথমবারের মতো শত্রুমুক্ত হয় ১ এপ্রিল। ২৫ মার্চ রাতে যশোর সেনানিবাসের পাক সৈন্যরা কুষ্টিয়া শহর দখল করে নেয়। ২৭ মার্চ থেকে ৩১ মার্চ রাত পর্যন্ত কুষ্টিয়ায় যে তুমুল লড়াই চলে সে যুদ্ধে রাজবাড়ির মুক্তিযোদ্ধা সংগঠক কাজী হেদায়েত হোসেনের নেতৃত্বে একদল প্রশিক্ষিত আনসার বাহিনী সদস্যসহ শত শত মানুষ অংশ গ্রহণ করে কুষ্টিয়া শহরকে মুক্ত করতে সহায়তা করে। সে যুদ্ধে রাজবাড়ির আনসার সদস্য হাসমত আলী, পাংশার কুদ্দুস সহ ৪ বীর যোদ্ধা শাহাদৎ বরণ করেন।

পাকবাহিনীর বোমারু বিমানগুলো ৯ এপ্রিল থেকে গোয়ালন্দ ঘাটে অবতরণের চেষ্টা চালায় এবং আরিচাঘাটে অপেক্ষমাণ যুদ্ধ জাহাজ নদী পার হয়ে গোয়ালন্দের দিকে আসতে চায়। কিন্তু হাজার হাজার মানুষের বিনিদ্র রজনী প্রহরা আর সামান্য ক'জন

ইপিআর আনসার বাহিনীর মনোবল তাদের ২০ এপ্রিল পর্যন্ত ঠেকিয়ে রাখে। কামানের গোলা আর বিমান হতে নিক্ষিপ্ত বোমার আক্রমণের ১১ দিন পর বীর মুক্তিযোদ্ধা শহীদ মহিউদ্দিন (আনসার কমান্ডার) ও পল্লীকবি তোফাজ্জেল হোসেনসহ শত শহীদ মুক্তিযোদ্ধার বুকের ওপর দিয়ে পাকবাহিনী ২১ এপ্রিল রাতের অন্ধকারে গোয়ালন্দ ঘাট অবতরণ করে। অতঃপর শহীদ খুশি, শহীদ দিয়ানত, শহীদ রফিক, সফিক ও সাদীসহ অসংখ্য বীর যোদ্ধার প্রাণের বিনিময়ে ১৯ ডিসেম্বর রাজবাড়ি স্বাধীন হয়।

**অন্যান্য :** গোয়ালন্দের ইলিশ ও তরমুজ খানখানাপুরের সন্দেশ, রামদিয়ার, মটকা, রাজবাড়ির চমচম, খলিলপুরের পুঁটি মাছ, বেলগাছির গুড় সারা দেশেই সুস্বাদু খাবার হিসেবে পরিচিত।

**তথ্য-সূত্র :**


১। জেলা পরিচিতি : রাজবাড়ি, বাবু মল্লিক, দৈনিক জনকণ্ঠ ২২ মার্চ ১৯৯৫।

২। মুসলিম মানস : সংঘাত প্রতিক্রিয়া, রশিদ আল ফারুকী

৩। উনিশ শতকে বাংলাদেশের সংবাদ সাময়িকপত্র, ড. মুনতাসীর মামুন।

৪। তৃণমূল সাংবাদিকতার উন্মেষ ও বিকাশ, ড. তপন বাগচী, ঢাকা, ১৯৯৯

৫। দৈনিক সহজ কথা, (বাবু মল্লিক সম্পাদিত) রাজবাড়ি'র প্রকাশিত বিভিন্ন প্রতিবেদন।

৬। সাপ্তাহিক অনুসন্ধান (বাবু মল্লিক সম্পাদিত) রাজবাড়ি'র প্রকাশিত বিভিন্ন প্রতিবেদন।

৭। গোয়ালন্দ মহকুমা স্মরণিকায় প্রকাশিত ফকীর আবদুর রশীদের প্রতিবেদন।

৮। রাজবাড়ি জেলার ইতিহাস ও ঐতিহ্য, মতিয়র রহমান, ঢাকা, ২০০০।

৯। রাজবাড়ি জেলা সমিতির মুখপত্র 'রাজবাড়ি দর্পণ'-এ প্রকাশিত জেলা পরিচিতি: রাজবাড়ি। বাবু মল্লিক।

# ফতেহাবাদ থেকে ফরিদপুর

## মো. আবুল হোসেন

ব্রিটিশ শাসন আমলে সৃষ্ট একটি অন্যতম প্রাচীন জেলার নাম ফরিদপুর। অনেক আউলিয়া-দরবেশ এবং পুণ্যাত্মার আবাসভূমি হিসেবে এ অঞ্চল অত্যন্ত সুপ্রসিদ্ধ। এর রয়েছে শতাব্দী প্রাচীন ঐতিহ্য ও সংস্কৃতি। এ জেলার পূর্বনাম ছিল ফতেহাবাদ। জালালউদ্দিন ফতেহ্ শাহ্ এ অঞ্চলকে মানব বসতির উপযোগী করে তোলেন। এজন্য তাঁকে অবর্ণনীয় কষ্টের সম্মুখীন হতে হয়। তাঁর নামে এ অঞ্চলের নামকরণ করা হয় ফতেহাবাদ। গৌড়ের একটি প্রধান অঞ্চল ছিল ফতেহাবাদ। মধ্যযুগের কবি সৈয়দ আলাওল এ জেলায় জন্মগ্রহণ করেন বলে জানা যায়। সৈয়দ আলাওল সপ্তদশ শতকের শ্রেষ্ঠ কবি হিসেবে বিবেচিত। তিনি আনুমানিক ১৬০৭ খ্রিস্টাব্দে জন্মগ্রহণ করেন। পদ্মাবতী কাব্যে কবি আলাওল তাঁর জন্ম পরিচয় দিতে গিয়ে উল্লেখ করেছেন :

মুলক ফতেহাবাদ গৌড়েত প্রধান।
তথাত জালালপুর পুণ্যবন্ত স্থান ॥
বহু গুণবন্ত বৈসে খলিফা ওলমা।
কতেক কহিনু সেই দেশের মহিমা ॥
মজলিস কুতুব তাহাতে অধিপতি।
মুই হীন দনি তান অমাত্য সন্ততি ॥

বঙ্গ দেশের অধিবাসীদিগকে প্রাচীনকালে 'গৌড়' বলা হতো। আবার 'গৌড়' শব্দ জনপদ অর্থেও ব্যবহৃত হতো। অনেক প্রাচীন গ্রন্থে যথা: মৎস, লিঙ্গ, কর্ম, বায়ু, আদিপুরাণে, কৌটিল্যের 'অর্থশাস্ত্রে' ও বাৎসায়নের 'কামসূত্রে' 'গৌড়' নামটি পাওয়া যায়। ষষ্ঠ শতাব্দীতে 'গৌড়' নামের দ্বারা ভাগলপুরের পূর্বে অবস্থিত রাজমহল পর্বতমালার অপর পারের দেশকে বুঝাত। এই দেশটি অনেকগুলো অংশে বিভক্ত ছিল—যথা; পুণ্ড্রবর্ধন বা উত্তর বংগ, কর্ণসুবর্ণ (মুর্শিদাবাদ জেলা), সমতট (আধুনিক ঢাকা, ফরিদপুর ও কুমিল্লা জেলা)। জালালপুর পরগণাটি ফরিদপুর জেলায় অবস্থিত। উক্ত প্রমাণাদি হতে এটা নিশ্চিত করে বলা যায় যে, কবি সৈয়দ আলাওলের জন্মস্থান 'গৌড়' তথা সমতট রাজ্যের ফতেহাবাদের (ফরিদপুর) জালালপুরে।

কবি আলাওলের পিতা ছিলেন ফতেহাবাদের শাসনকর্তার মজলিশ কুতুবের অমাত্য। মহাকবি আলাওলের জন্মস্থান নিয়ে পণ্ডিতদের মধ্যে মতভেদ আছে। আলাওল

---

ফরিদপুরস্থ নদী গবেষণা ইনস্টিটিউটের উপপরিচালক (প্রশাসন) পদে কর্মরত মো. আবুল হোসেন সরকারি প্রশাসনে যুক্ত থাকার সুবাদে জমির দলিল খুঁজে মহাকবি আলাওলের জন্মস্থান যে চট্টগ্রামে নয়, অধুনা মাদারীপুরে– তা প্রমাণ করেছেন। তথ্য পরিবেশনে অসম্পূর্ণতা সত্ত্বেও এটি গ্রন্থে স্থান পেয়েছে জালালপুর পরগণার বিবরণ থাকার কারণে। -- সম্পাদক

চট্টগ্রাম জেলার ফতেহাবাদের অন্তর্গত জোবরা গ্রামে মতান্তরে বর্তমান ফরিদপুর জেলার (প্রাক্তন ফতেহাবাদ) জালালপুর পরগনায় জন্মগ্রহণ করেন। আলাওলের কাব্য পর্যালোচনায়ও প্রতীয়মান হয়, দ্বিতীয় মতটি ঐতিহাসিকভাবে বেশি প্রতিষ্ঠিত। কারণ বর্তমান ফরিদপুর জেলা গৌড়ের অন্তর্ভুক্ত ছিল। জলপথে চট্টগ্রাম যাওয়ার সময় আলাওল ও তাঁর পিতা জলদস্যুদের দ্বারা আক্রান্ত হন। যুদ্ধে পিতা নিহত হলে আলাওল পর্তুগীজ জলদস্যুদের হাতে পড়ে আরাকান রাজসভায় নীত হন। তখন ফরিদপুর অঞ্চলেও জলদস্যুদের ব্যাপক উপদ্রব ছিল। বাংলাদেশ গেজেটিয়ারের বর্ণনা হতে জানা যায় ১৮৫৪ সনে নৌ-ডাকাতির প্রাদুর্ভাবের কারণে মাদারীপুর মহকুমাটির সৃষ্টি হয়েছিল। যা তখন বাকেরগঞ্জ জেলার অন্তর্ভুক্ত করা হয়। সুতরাং এ অঞ্চল হতে নৌপথে চট্টগ্রামে রওনা হয়ে জলদস্যুদের দ্বারা আক্রান্ত হওয়ার ঘটনা অস্বাভাবিক ছিল না।

জালালপুর পরগণা সম্পর্কে ঐতিহাসিক এইচ বেভারিজ তাঁর History and statistics of Bakergonj গ্রন্থে নিম্নোক্ত বর্ণনা দিয়েছেন :

> This Pargona Chiefly belongs to Faridpur, but there are portions of it in the north of Bakergonj and in Dacca. It is remarkable for number of its Taluqs. Mr. Thomson (5th February 1794) wrote that there were about 2000 in the pargona that many of the Taluqders were in extreme distress, and that upwards of 100 of them had fled from inability to pay their revenue dues. The Pargona suffered much in the inundations of 1787.

উপযুক্ত বর্ণনা হতে বোঝা যায় জালালপুর পরগনার মুখ্যত অবস্থান ছিল ফরিদপুর জেলায়। বাকেরগঞ্জ জেলার উত্তরভাগে কিছু অংশ এবং কিছু অংশ ঢাকা জেলায়। বেভারিজ সাহেব উল্লেখিত গ্রন্থটি লিখেছিলেন ১৮৭৬ সনে। তার তিন বছর পূর্বেই মাদারীপুর মহকুমাটি ফরিদপুর জেলায় অন্তর্ভুক্ত করা হয়। সুতরাং তদানীন্তন বাকেরগঞ্জ জেলার উত্তরে অবস্থিত বর্তমান মাদারীপুর জেলার অধিকাংশ স্থানই যে জালালপুর পরগণার অন্তর্ভুক্ত ছিল তাতে কোনো সন্দেহের অবকাশ নেই। ১৭৮৭ সনের প্লাবনে পরগণাটি ভীষণভাবে ক্ষতিগ্রস্থ হয়। ফরিদপুর কালেক্টরেটের রেকর্ডরুম তল্লাসী করে সি,এস ও আর, এস রেকর্ডে জালালপুর পরগণার যে সমস্ত মৌজার নাম উদ্ধার করা হয়েছে তার বর্ণনা নিম্নে প্রদত্ত হলো :

> মাদারীপুর মহকুমার (বর্তমানে জেলা) শিরখাড়া ইউনিয়নের ছোট গোসাইদিয়া, বড় গোসাইদিয়া, শ্রীনদী, শিরখাড়া, কুচিয়ামোড়া, কলিমা ও বল্লভদী মৌজাসমূহ; ধুরাইল ইউনিয়নের উত্তর বিরাংগল, ধুরাইল, চাছার ও দক্ষিণ বাজিতপুর মৌজাসমূহ: বাহাদুরপুর ইউনিয়নের দক্ষিণ বিরাংগল, ধুরাইল, চাছার ও দক্ষিন বাজিতপুর মৌজাসমূহ; বাহাদুরপুর ইউনিয়নের দক্ষিণ বিরাংগল, মিরিকদিয়া, বাহাদুরপুর, তিথিরপাড়া, কালাপুর ও আলগী মৌজাসমূহ; কুনিয়া ইউনিয়নের কেন্দুয়া, খাটপাড়া, দিঘলপাড়া, দৌলতপুর, কুনিয়া ভরুয়াপাড়া, খাদনসী, আদিত্যপুর, আশাপাট, দিয়াপাড়াও ত্রিভাগদী মৌজাসমূহ; দুধখালী ইউনিয়নের মিঠাপুর, চণ্ডিবর্দী, রাজধরদী ও বলশা মৌজাসমূহ জালালপুর পরগণার অন্তর্ভূক্ত ছিল।

উপরোক্ত তথ্য প্রমাণ হতে প্রতীয়মান হয়, জালালপুর পরগণার উল্লেখিত যে কোন স্থানে মহাকবি আলাওলের জন্ম হয়েছিল। আলাওল পরে আরাকান রাজ সভায় সভাকবি হিসেবে নিয়োজিত হন। আলাওলের গ্রন্থসমূহ হলো: পদ্মাবতী; সয়ফুলমুলুক বদিউজ্জামাল, সপ্ত পয়কর, সেকান্দর নামা, তোহ্ফা, সঙ্গীত শাস্ত্র (রাগতালনামা) ও রাধাকৃষ্ণ রূপকে রচিত পদাবলি। এছাড়া তিনি কবি দৌলত কাজীর অসমাপ্ত কাব্য সতী ময়না ও লোরচন্দ্রানীর শেষাংশ রচনা করেন। এ মহান কবি ১৬৭৩ খ্রিস্টাব্দে মৃত্যুবরণ করেন।

বাংলাদেশ জেলা গেজেটিয়ারের বর্ণনা থেকে জানা যায় পবিত্র ভূমি আজমিরের প্রখ্যাত সাধক এবং দরবেশ খাজা মাইনউদ্দিন চিশ্‌তী (রহ.) এর শিষ্য শাহ ফরিদ (রহ.) এর নাম অনুসারে এ জেলার নামকরণ করা হয় ফরিদপুর। শাহ ফরিদ (রহঃ) এর প্রকৃত নাম ছিল হযরত খাজা ফরিদউদ্দিন মাসউদ গঞ্জেশকর (রহঃ)। হিজরী ৫৮২ সনে তিনি লাহোরে জন্মগ্রহণ করেন। মওলানা খন্দকার মোঃ বশির উদ্দিন তাযকেরাতুল আউলিয়া কিতাবের ১ম খণ্ডে হযরত শাহ ফরিদকে হযরত খাজা মাইনউদ্দিন চিশতী (রহঃ) এর প্রধান খলিফা খাজা কুতুবউদ্দিন বখতিয়ার কাকী (বহঃ) এর শিষ্য হিসাবে উল্লেখ করা হয়েছে। তবে তিনি যে খাজানা মাইনউদ্দিন চিশতী (রহঃ) এর সিলসিয়ার দরবেশ ছিলেন তাতে কোনো সন্দেহ নেই। ফরিদপুর কালেক্টরেট এলাকা সংলগ্ন যশোর রোডের পাশে শতাব্দীর পুরনো বটগাছের নিচে ফরিদশাহের দরগা বা চিল্লা ছিল। চিল্লাটির গায়ে উৎকীর্ণ লেখা থেকে জানা যায়, ১৩০০ বঙ্গাব্দে শাকরগঞ্জের জনৈক পনির উদ্দিন চিল্লাটি তৈরি করে দিয়েছিলেন। স্থানটি ছিল উন্মুক্ত এবং বটগাছের ছায়া ঢাকা। ধর্ম বর্ণ নির্বিশেষে সকল শ্রেণীর মানুষ এখানে আসতো বলে জানা যায়। এখানে মিলাদ মাহফিল, জিকির আযগর, গজল, নাত, হামদ অনুষ্ঠিত হতো। জনশ্রুতি আছে—একবার পদ্মা নদী তীর ভাঙ্গতে ভাঙ্গতে দরগাটির নিকট চলে আসে। পদ্মার ভাঙ্গন দেখে সকলের মনে বিষাদের ছায়া নেমে আসে। হাজার মানুষ মোনাজাত করল আল্লাহ্‌র দরবারে, ফরিয়াদ জানালো দরগাটিকে রক্ষা করতে। তাদের ফরিয়াদ মঞ্জুর হয়েছিল। পদ্মার খরস্রোতে স্তিমিত হয়ে গেল, নদী চলে গেল দরগা থেকে ৭-৮ কিলোমিটার দূরে। এ দরগার পাদপ্রান্তে গড়ে উঠে ফরিদপুর শহর। কিন্তু ফরিদ শাহের সেই চিল্লা এবং বুড়ো বটগাছটির অস্তিত্ব আজ আর খুঁজে পাওয়া যাবে না। জেলার ইতিহাসের, ইসলাম ধর্ম প্রসারের এক নীরব সাক্ষীকে ধ্বংস করা হয়েছে। জনশ্রুতি আছে বটগাছটি কেটে ফেলার সময় গাছটির মাথায় আগুন জ্বলে উঠেছিল। ভয়ে কাঠুরেরা কুড়াল নিয়ে পালিয়ে গিয়েছিল। অগ্নি নির্বাপক বাহিনী সে আগুন নিভিয়ে ফেললেও যে খ্রিস্টান কন্ট্রাক্টর গাছটি কাটার দায়িত্ব নিয়েছিল বেশ কিছুদিন দূরারোগ্য রোগে ভুগে সে মারা যায়। মৃত্যুর পূর্বে নরেন সাহা বলেছিল তার এ দুঃসাহস করা ঠিক হয়নি। যদিও বিষয়টি কাকতালীয়, গাছটি কাটার ঊনিশ দিনের মধ্যে ফরিদপুরে হেলিকপ্টার দুর্ঘটনা ঘটেছিল। বিজ্ঞান মনস্ক কুসংস্কারমুক্ত বাস্তববাদী মন এ সকল বিষয়কে গুরুত্ব না দিলেও ভাববাদী মন তার মনের মাধুরী মিশিয়ে বিষয়গুলোকে উপস্থাপন করে। মানুষ সব ক্ষেত্রে ভাব প্রবণতা দূর করতে পারে না। শাহ ফরিদ গঞ্জেশকর (রহ.) পাকিস্তানের পাঞ্জাবের পাক পত্তনে সমাহিত হয়েছেন; সেখানে তাঁর মাজার আছে।

১৭৯৩ খ্রি. গবর্নর জেনারেল লর্ড কর্নওয়ালিশের আমলে গোয়ালন্দ ও গোপালগঞ্জের অংশবিশেষ যশোর জেলার অধীনে ছিল। ফরিদপুরের অবশিষ্টাংশ ঢাকা জালালপুর জেলার অংশ হিসাবে পরিগণিত হয় যার হেড কোয়ার্টার ছিল ঢাকা। ঢাকা, ফরিদপুর ও বাকেরগঞ্জ সমন্বয়ে ঢাকা জালালপুর জেলার সৃষ্টি। ১৭৯৭ খ্রি. বাকেরগঞ্জ জেলার সৃষ্টি হয় যার হেড কোয়ার্টার স্থাপন করা হয় বাকেরগঞ্জ।

১৮০৭ খ্রি. ঢাকা জালালপুর জেলা হতে ফরিদপুর বিভক্ত হয়ে ফরিদপুর জেলা নামে অভিহিত হয় এবং হেড কোয়ার্টার স্থাপন করা হয় ফরিদপুর শহরে। ঢাকা জালালপুর জেলার অবশিষ্টাংশ ঢাকা জেলা নামে পরিচিত লাভ করে যার হেড কোয়ার্টার পূর্ববত ঢাকায় রয়ে যায়।

১৮১২ সনে চন্দনা নদীকে (অন্য নাম মধুমতি) ঢাকা জালালপুর ও যশোর জেলার সীমানা হিসেবে ঘোষণা করা হয়। ১৮৫৪ সনে মাদারীপুর মহকুমা সৃষ্টি হয় এবং প্রখ্যাত সাধক বদরুদ্দিন শাহ মাদার (রহ.) এর নামে এ মহকুমার নামকরণ করা হয়। ১৮৭১ সনে গোয়ালন্দ মহকুমা সৃষ্টি হয়। ১৮৭৩ সনে মাদারীপুর মহকুমাকে বাকেরগঞ্জ জেলা হতে ফরিদপুর জেলার অন্তর্ভুক্ত করা হয়।

১৯০৯ সনে সৃষ্টি হয় গোপালগঞ্জ মহকুমা। এই মহকুমাটি মাদারীপুর মহকুমার গোপালগঞ্জ, কোটালীপাড়া এবং ফরিদপুর সদর মহকুমার বিচ্ছিন্ন থানা মুকসুদপুর সমন্বয়ে গঠিত হয়। শতাব্দীব্যাপী পদ্মানদীর উত্তর তীর ভাঙ্গনের ফলে পয়স্থি ভূমির সমন্বয়ে প্রাচীন এ জেলাটির আয়তন আস্তে আস্তে প্রসারিত হয়। মাগুরা মহকুমার অন্তর্গত মোহাম্মদপুর থানার বানা, পাচুড়িয়া, গুনবহা ও ময়না ইউনিয়নসমূহ এবং আলফাডাংগা থানা মধুমতি নদীর পূর্বতীরে অবস্থিত হওয়ায় বর্ণিত আলফাডাংগা থানা এবং উল্লেখিত ইউনিয়নসমূহ পরে যশোর জেলা হতে ফরিদপুর সদর মহকুমার অন্তর্ভুক্ত হয়।

গোয়ালন্দ, ফরিদপুর সদর, মাদারীপুর ও গোপালগঞ্জ এই চারটি মহকুমা সমন্বয়ে ফরিদপুর জেলা পূর্ণাঙ্গতা পায়। প্রাথমিক পর্যায়ে এ জেলায় ২৪টি থানা ছিল। গোয়ালন্দে ৪টি, ফরিদপুর সদরে ৭টি, মাদারীপুরে ৯টি এবং গোপালগঞ্জে ৪টি থানার অবস্থান ছিল। বৃহত্তর ফরিদপুর জেলা বর্তমানে পাঁচটি জেলায় রূপান্তরিত হয়েছে। জেলাগুলো হলো– ফরিদপুর, মাদারীপুর, গোপালগঞ্জ, রাজবাড়ী ও শরীয়তপুর। জেলার পূর্ণাঙ্গ ইতিহাস আলোচনার সুবিধার্থে আমরা বৃহত্তর ফরিদপুর জেলার বিষয়েই বর্ণনা করবো। মাদারীপুর মহকুমার অন্তর্গত পালং একটি থানা ছিল। পরবর্তীতে পালংকে হেডকোয়ার্টার করে ৬টি থানার সমন্বয়ে এ অঞ্চলের সূফী সাধক হাজী শরীয়তুল্লাহর নাম অনুসারে শরীয়তপুর মহকুমা সৃষ্টি হয়। পরবর্তীতে প্রশাসনিক আদেশে ১৯৮৪ সনে মাদারীপুর, গোপালগঞ্জ, রাজবাড়ী ও শরীয়তপুর মহকুমাকে জেলায় রূপান্তর করা হয়। বর্তমানে ফরিদপুর জেলায় ৮টি উপজেলা, মাদারীপুরে ৪টি, শরীয়তপুরে ৬টি, রাজবাড়ীতে ৪টি এবং গোপালগঞ্জে ৫টি উপজেলা আছে।

ফরিদপুর জেলা ১৮১৫ খ্রি. একজন সহকারী কালেক্টরের অধীনে একটি কালেক্টরেটের মর্যাদা লাভ করে। ১৮৩৩ খ্রি. যুগ্ম-ম্যাজিস্ট্রেসি ও ডেপুটি কালেক্টরের সমন্বয়ে অত্র জেলায় একটি স্বাধীন ফৌজদারী বিচার ব্যবস্থা ও রাজস্ব প্রশাসন প্রতিষ্ঠিত হয়।

১৮৫৯ খ্রি. এ ব্যবস্থার বিলোপ ঘটে। একজন জেলা ম্যাজিস্ট্রেট ও কালেক্টরের অধীনে এ জেলা পূর্ণাঙ্গ জেলায় রূপ নেয়। ১৮৭৫ খ্রি. ঢাকা জজশীপ হতে ফরিদপুর জেলা আলাদা হয়ে যায় এবং এ জেলার অন্য নতুন জজ শীপের সৃষ্টি করা হয়।

এ জেলার উত্তরে ও পূর্বে জেলার সীমানা নির্ধারিত হয়েছে পদ্মা নদীর মূলস্রোত ধারা। এ নদী ফরিদপুর জেলাকে পাবনা, মানিকগঞ্জ, ঢাকা ও মুন্সীগঞ্জ জেলা হতে বিচ্ছিন্ন করেছে। দক্ষিণ পূর্বের সীমানা মেঘনা নদীর মূলস্রোতধারা—যা পদ্মা এবং ব্রহ্মপুত্রের মিলিত মোহনা চাঁদপুরের কাছে এ জেলাকে বিভক্ত করেছে। দক্ষিণে সীমানা বরিশাল, বাগেরহাট ও পিরোজপুর জেলা। পশ্চিমের সীমানা মাগুরা ও নড়াইল জেলা। গড়াই, মধুমতি এবং এর শাখা নদী বারাশিয়া উল্লেখিত জেলাদ্বয়কে এ জেলা হতে বিভক্ত করেছে। সর্ব পশ্চিমের সীমানা কুষ্টিয়া জেলা। নদীর মূলস্রোতকে জোর সীমানা হিসেবে ধরা হয়। প্রচণ্ড নদী ভাঙ্গন এবং নদীর গতিপথ ঘন ঘন পরিবর্তনের ফলে জেলার আয়তন এবং সীমানা প্রায়শই পরিবর্তিত হচ্ছে।

এ অঞ্চলের বাতাসে আর্দ্রতার পরিমাণ সারা বছরই খুব বেশি থাকে, যার গড় পরিমাণ প্রায় শতকরা ৭৫ ভাগ। সর্বনিম্ন আর্দ্রতা সাধারণত শতকরা ৬০ ভাগ। জলবায়ু মৃদু, আর্দ্র ও সহনশীল। প্রতি বছর এ এলাকার বহু জায়গা কাল বৈশাখীর ছোবলে আক্রান্ত হয়। কাঁচা ঘরবাড়ী ধ্বংস হয়। দরিদ্র মানুষের জীবন জীবিকা বিপর্যস্ত হয়। ১৮৬৬, ১৮৯৬, ১৯০৬, ১৯৪৩ ও ১৯৭৪ খ্রিস্টাব্দে এখানকার সাধারণ মানুষ দুর্ভিক্ষের মুখোমুখি হয়েছে এবং এর ফলে প্রচুর প্রাণহানি ঘটে।

অনির্দিষ্ট সময়ের ব্যবধানে বিভিন্ন বছর এ জেলার জনগণ বন্যার করালগ্রাসে আক্রান্ত হওয়ার ফলে তাদের স্বাভাবিক জীবন যাত্রা দুর্বিষহ হয়ে উঠে। জীবন জীবিকা হয় বিপর্যস্ত এবং অনিশ্চিত। ১৭৮৭, ১৮২৪, ১৮৩৮, ১০৯৭, ১৯৫৪, ১৯৫৮, ১৯৬৮, ১৯৭৮, ১৯৮৮, ১৯৯৮ ও ২০০৪ খ্রিস্টাব্দে এ জেলা ভয়াবহ বন্যায় আক্রান্ত হয়। অনেক ফসল ও জানমালের ক্ষতিসাধন হয়। বাসিন্দাদের দীর্ঘ মেয়াদে পানিবন্দি থাকতে হয়। বন্যা সবসময় দুর্ভোগের কারণ হয় না। কখনও কখনও মানুষের জীবনে আনন্দের বার্তা বয়ে নিয়ে আসে। বন্যায় নদীর দু'তীরের জমিতে প্রচুর পলি পড়ে। বন্যা পরবর্তী সময়ে বাম্পার ফসল উৎপাদিত হয়। সাধারণ মানুষের মুখে হাসি ফুটে উঠে।

১৯১৮, ১৯১৯, ১৯৬১, ১৯৬৬, ১৯৬৭ খ্রিস্টাব্দে এ জেলার বিভিন্ন এলাকায় প্রচণ্ড সাইক্লোন সংঘটিত হয়। ক্ষয়ক্ষতির পরিমাণ ছিল খুব সামান্যই। ১৯৬৮ ও ১৯৭৭ খ্রিস্টাব্দের ভয়াবহ টর্নেডোতে অসংখ্য ঘরবাড়ি এবং মানুষের জীবন বিনষ্ট হয়।

ব্রিটিশ শাসন আমলে ফরিদপুর জেলার সৃষ্টি হলেও তার বহু পূর্ব হতেই বিভিন্ন রাজন্যবর্গ কর্তৃক বহু বছর এ অঞ্চল শাসিত হয়েছে। গাঙ্গেয় ব-দ্বীপ এ অঞ্চল বঙ্গ রাজত্বের অংশ ছিল। দ্বিতীয় চন্দ্রগুপ্তের আমলের মহাকবি কালীদাসের 'রঘুবংশ' গ্রন্থে 'বঙ্গ' রাজত্বের উল্লেখ আছে। বঙ্গ রাজত্ব ছিল গঙ্গার শাখা প্রশাখার সমন্বয়ে সৃষ্ট গাঙ্গেয় অববাহিকা ও কিছু সংখ্যক দ্বীপাঞ্চল সমন্বয়ে গঠিত।

এ অঞ্চলের বাসিন্দাগণ তাদের জীবন জীবিকার সর্বক্ষেত্রে নৌযান ব্যবহার করত এবং নৌ-সংক্রান্ত বিষয়ে তারা অত্যন্ত পারদর্শী ছিল। চন্দ্রগুপ্ত শাসনামলের পূর্বের বঙ্গের ইতিহাস দুর্বোধ্য এবং অন্ধকারাচ্ছন্ন।

চতুর্থ শতাব্দীতে গুপ্ত বংশ এ অঞ্চলের শাসনভার গ্রহণ করেন বলে ইতিহাস সাক্ষ্য দেয়। গুপ্তদের শাসনকাল ছিল ৩৪০-৫৪৪ খ্রিস্টাব্দ পর্যন্ত। সমুদ্রগুপ্ত আমলের (৩৪০-৩৮০ খ্রী.) গোপালগঞ্জ মহকুমার অন্তর্গত এলাহাবাদ পিলারে উৎকীর্ণ লেখা এবং দ্বিতীয় চন্দ্রগুপ্ত এবং কর্ন্দপগুপ্তের আমলের কোটালীপাড়া দুর্গের নিকটবর্তী গুয়াখোলা গ্রামে আবিস্কৃত স্বর্ণমুদ্রার উপরে লেখা থেকে গুপ্ত আমলের সাক্ষ্য প্রমাণ মেলে।

ব্রোঞ্চপদকে উৎকীর্ণ স্মারকে প্রমাণ পাওয়া যায়, ষষ্ঠ শতকে ধর্মাদিত্য নামে একজন রাজা এ অঞ্চল শাসন করতেন। তিনি ধার্মিক এবং ন্যায়পরায়ণ শাসক ছিলেন বলে ইতিহাস সাক্ষ্য দেয়। ৬১৫-৬২০ খ্রিস্টাব্দে সমাচার দেব নামে একজন স্বাধীন রাজা এ অঞ্চলের শাসক ছিলেন।

সপ্তম শতকের দ্বিতীয়ভাগে সম্ভবত 'বঙ্গ' হর্ষবর্ধনের রাজত্বের অঙ্গীভূত হয়। ঐ সময়ের চাইনিজ পরিব্রাজক হিউয়েন সাঙ এর বর্ণনা হতে এ বিষয়টি জানা যায়। হিউয়েন সাঙ ৬৩০-৬৪৩ খ্রিস্টাব্দে ভারতবর্ষের বিভিন্ন অঞ্চল পরিভ্রমণ করেন। তখন হর্ষবর্ধন ক্ষমতার উচ্চ শিখরে অধিষ্ঠিত ছিলেন। ৬৪৭ খ্রিস্টাব্দে হর্ষবর্ধনের মৃত্যুর পর তার রাজত্ব খণ্ড বিখণ্ড হয়ে যায়। বঙ্গ অঞ্চলে স্বাধীন রাজন্যবর্গের উদ্ভব ঘটে। ঐ সময়ের পরে কয়েক শতাব্দী পর্যন্ত বঙ্গের তথা পূর্ববঙ্গের এ জেলার ইতিহাস তেমন জানা যায় না। তবে ব্রোঞ্চপদকে উৎকীর্ণ লেখা থেকে উদ্ধার করা যায় যে, ৬৫০-৭০০ খ্রিস্টাব্দ পর্যন্ত 'খাদগাস' নামে একজন বৌদ্ধ রাজা এ অঞ্চল শাসন করতেন। তার রাজধানী ছিল 'করমান্তা' মতান্তরে কুমিল্লার উত্তরে বড় কামতা।

দশম এবং একাদশ শতাব্দীতে বৌদ্ধ ধর্মাবলম্বী 'চন্দ্র' বংশের একদল শাসক এ অঞ্চল শাসন করতেন। তাদের রাজধানী ছিল ঢাকার বিক্রমপুর। ফরিদপুর জেলার ইদিলপুর ও কেদারপুর এবং ঢাকা জেলার রামপালে আবিস্কৃত ব্রোঞ্চপদকে উৎকীর্ণ লেখা হতে এ বিবরণ পাওয়া যায়। ১০৮০-১১৫০ খ্রিস্টাব্দ পর্যন্ত হিন্দু শাসকগণ এ অঞ্চল শাসন করতেন। তাদের রাজধানী ছিল বিক্রমপুর। তারা বর্মন নামে পরিচিত ছিলেন। শাসকদের মধ্যে বজ্রবর্মন, যতুবর্মন, হরিবর্মন, সমলাবর্মন অন্যতম। রামপালের সন্ধ্যাকর নন্দী বিরচিত 'বাম চবিত' গ্রন্থের বর্ণনা হতে এ বিবরণ পাওয়া যায়। এ রাজাগণ প্রায় স্বাধীন রাজার মতো এ অঞ্চল শাসন করতেন।

বিজয় সেনের শাসন আমল (১০৯৭-১১৬০ খ্রি.) হতে ফরিদপুর জেলায় সেন বংশের রাজত্ব কায়েম হয়। বিজয় সেন ছিল সেন বংশের তৃতীয় শাসক। তিনি বর্মনদেবকে বাংলার শাসন ক্ষমতা থেকে বিতাড়িত করেন। তাঁর উত্তরসূরী ছিলেন বল্লাল সেন। বল্লাল সেন ও বিজয় সেন উভয়ই শিব পূজা করতেন। বল্লাল সেন ১৮ বছর রাজত্ব করেন এবং পরে তাঁর পুত্র লক্ষণ সেন (১১৭৮-১২০৪ খ্রি.) এ অঞ্চলের শাসন পরিচালনা করেন এবং সেন রাজাদের রাজধানী নদীয়া দখল করেন। বৃদ্ধ লক্ষণ সেন নদীয়া থেকে পালিয়ে এসে ঢাকা জেলার বিক্রমপুরে আশ্রয় গ্রহণ করেন। তাঁর উত্তরসূরীগণ কয়েক প্রজন্ম বাংলার এ অঞ্চল শাসন করেন। তাদের মধ্যে বিশ্বরূপ সেন (১২০৬-১২২০ খ্রিস্টাব্দ) পর্যন্ত এ অঞ্চল শাসন করেন। ত্রয়োদশ শতকের মাঝামাঝি পর্যন্ত সেন বংশের রাজাগণ প্রায় নিরূপদ্রবভাবে এ অঞ্চলে শাসন কার্য পরিচালনা করেন। ত্রয়োদশ শতকের শেষভাগে দেব বংশের শাসক দশরথ দেব কর্তৃক সেন বংশ ক্ষমতাচ্যুত হয়। দশরথ দেব

ছিল দেব বংশের প্রতিষ্ঠাতা শাসক দামোদর দেবের উত্তরসূরী। বিক্রমপুর হতে ইস্যুকৃত ধাতব পদকে উৎকীর্ণ লেখা হতে এর সাক্ষ্য প্রমাণ পাওয়া যায়।

১২০৪ খ্রিস্টাব্দে ইখতিয়ারউদ্দিন মুহম্মদ বিন বখতিয়ার খিলজী সেন রাজাদের রাজধানী নদীয়া দখলে নিলেও পূর্ববঙ্গের এ অঞ্চল মুসলমান শাসকদের করতলগত হয়নি। বল্লাল সেনের উত্তরসূরীগণ ত্রয়োদশ শতকের শেষ সময় পর্যন্ত এ অঞ্চল শাসন করেন। ১৩৩০ খ্রিস্টাব্দে মুহম্মদ তুঘলক বঙ্গ জয় করেন। পূর্ব বঙ্গকে লক্ষণাবতী, সাতগাঁও ও সোনারগাঁও নামে তিনটি প্রদেশে বিভক্ত করেন। সোনারগাঁও এর গভর্নর ছিল তাতার বাহরাম খান। ১৩৩৮ খ্রিস্টাব্দে বাহরাম খানের মৃত্যুর পর তার অস্ত্র বাহক ফকরউদ্দিন ক্ষমতা দখল করেন এবং মুবারকশাহ নাম ধারণ করে দশ বছরেরও অধিক সময় এ অঞ্চল শাসন করেন। ১৩৫১ খ্রি. মোবারকশাহের পুত্র শামসউদ্দিন ইলিয়াস শাহ এবং পৌত্র সিকান্দার শাহ বঙ্গের পূর্বাংশের জেলাগুলোর ক্ষমতা দখলের ব্যর্থ চেষ্টা চালান। সোনারগাঁও রাজধানী ছিল বিধায় এখানেই রাজন্যবর্গ এবং তাদের যুবরাজদের আবাসস্থল ছিল। মাঝে মাঝে ক্ষমতা দখলের নেশায় এখানে বিদ্রোহ সংঘটিত হতো। এ ভাবেই সিকান্দার শাহের পুত্র গিয়াসউদ্দিন আজম শাহ সোনারগাঁও অঞ্চলের স্বাধীনতা ঘোষণা করেন। আজমশাহের উত্তরসূরীর আমলে অন্যায় ভাবে এ অঞ্চলের ক্ষমতা দখলের উদ্দেশ্যে বঙ্গের পূর্বাংশের জেলাগুলো প্রায়ই আসাম, ত্রিপুরা এবং আরাকানের রাজাগণের আক্রমণের লক্ষ্যস্থল ছিল। ১৪১৪ খ্রিস্টাব্দে রাজা গনেশ ইলিয়াস শাহী বংশের উচ্ছেদ করে বাংলার সিংহাসনে আরোহণ করেন এবং ৩০ বছর তিনি ও তাঁর বংশধরগণ বাংলা শাসন করেন। ১৪৪৫ খ্রি. ইলিয়াস শাহের উত্তরসূরী মাহমুদ শাহ (১) এর নেতৃত্বে বঙ্গ পুনরায় মুসলমান শাসক কর্তৃক অধিকৃত এবং একত্রিত হয়। শাহ বংশ ১৪৮৭ খ্রি. পর্যন্ত এ অঞ্চল শাসন করেন। এই সময়ে বঙ্গের পূর্বাংশের জেলাগুলো নিয়ে মুজামাবাদ প্রদেশ গঠিত হয় যার বিস্তৃতি ছিল মেঘনা নদীর উত্তর পাড় হতে সিলেট পর্যন্ত এবং দেশের অপরাংশ ঢাকা, ফরিদপুর এবং বাকেরগঞ্জ অঞ্চলকে অভিহিত করা হয় জালালবাদ এবং ফতেহাবাদ নামে।

মহান শাসক আলাউদ্দিন হুসাইন শাহ বঙ্গের পূর্বাংশের জেলাগুলো হতে সমগ্র বঙ্গে তার শাসন বিস্তৃত করেন। আলাউদ্দিন হুসেন শাহ ১৪৯৩-১৫১৯ খ্রি. পর্যন্ত বাংলার শাসন কার্য পরিচালনা করেন। আরব বংশোদ্ভূত এ শাসন কর্তাকে মিঃ ভিনসেন্ট স্মিথ মুসলমান শাসকদের মধ্যে সর্বোৎকৃষ্ট এবং সবচেয়ে বিখ্যাত শাসক হিসাবে অভিহিত করেছেন। আলাউদ্দিন হুসেনশাহ অত্যন্ত ন্যায় পরায়ন মুসলমান শাসক হিসেবে ইতিহাস প্রসিদ্ধ। তিনি প্রজা সাধারণের মঙ্গলের জন্য অনেক জনকল্যাণমুলক কার্যক্রম গ্রহণ করেছিলেন। এ প্রসিদ্ধ শাসকের আমলে 'মনসামঙ্গল' কাব্যের রচয়িতা বাকেরগঞ্জ জেলার ফুল্লশ্রী গ্রামের বাসিন্দা মধ্যযুগের প্রখ্যাত কবি 'বিজয়গুপ্ত' তার সভাকবি ছিলেন বলে জানা যায়। যশোর, খুলনা, পাবনা এবং ফরিদপুর জেলার নসরতশাহী, মাহমুদশাহী, ইউসুফশাহী, মাহমুদাবাদ পরগণা সমূহের নাম আলাউদ্দিন হুসেনশাহ এর ভ্রাতা ইউসুফশাহ এবং তাঁর পুত্র নসরতশাহ এবং মাহমুদ শাহ এর নামে নামকরণ করা হয়েছে বলে জানা যায়।

হুসেন শাহের আমলের একটি প্রধান শহরের নাম ছিল ফতেহাবাদ যা পরবর্তীতে

ফরিদপুর শহর নামে পরিচিত হয়। লক্ষণাবতীর শাসনকর্তা জালালউদ্দিন ফতেহ শাহ এর নামে (১৪৮১-১৪৮৭ খ্রি.) ফতেহাবাদ পরগণার উৎপত্তি বলে ধারণা করা হয়। ১৫৭৪ খ্রি. বঙ্গদেশ বিজয়ের জন্য যখন মোগল সম্রাট আকবরের সৈন্যবাহিনী নিয়োজিত করা হয় তখন মুরাদ খানের নেতৃত্বে দক্ষিণ-পূর্ব বাংলা বিজয়ের জন্য অন্য একদল সৈন্য নিয়োজিত হয়। 'আকবরনামার' বর্ণনা হতে জানা যায় মুরাদ খান এ অঞ্চল আক্রমন করেন এবং ফতেহাবাদ (ফরিদপুর), বাকলা (বাকেরগঞ্জ) দখল করেন। মুরাদ খান ফতেহাবাদে বসতি স্থাপন করেন এবং ছয় বছর পরে মৃত্যুবরণ করেন। তার নামানুসারে রাজবাড়ী জেলার খানখানাপুরের নামকরণ করা হয়েছে বলে অনুমান করা হয়। খানখানাপুর গ্রামে তার বসতবাড়ী ছিল বলে জানা যায়।

অনুন্নত যোগাযোগ ব্যবস্থা এবং দুর্গমতার কারণে সম্রাট আকবরের সময় (১৫৫৬-১৬০৫ খ্রি.) বাংলার এ অঞ্চলে মোঘল সাম্রাজ্যের ভিত গড়ে উঠতে পারেনি। এ সময় স্থানীয় কিছু সংখ্যক হিন্দু প্রধান এবং অধিকাংশ মুসলমানদের দ্বারা প্রায় স্বাধীনভাবে এ অঞ্চল শাসিত হতো। অসংখ্য নদী-নালা-খাল-বিল এবং দুর্গম দ্বীপাঞ্চলে আকবরের সৈন্যদের প্রবেশ ছিল অসাধ্য।

ঢাকা জেলার রাজাবাড়ী বার ভূঁইয়াদের অন্যতম চাঁদ রায় ও কেদার রায়ের রাজধানী ছিল। রাজাবাড়ী বহুপূর্বেই পদ্মা নদীতে বিলীন হয়ে যায়। চাঁদ রায় এবং কেদার রায়ের শাসিত অঞ্চল ঢাকা জেলার রাজাবাড়ী হতে ফরিদপুর জেলার কেদার বাড়ী পর্যন্ত বিস্তৃত ছিল। পালং থানায় এই দুই বার ভুঁইয়ার দুর্গের চিহ্ন এখনও বর্তমান আছে। আরেকজন বার ভূঁইয়া ছিলেন সিতারাম রায়। তিনি মোঘল শাসকদের বিরুদ্ধে বিদ্রোহ করেন এবং বশ্যতা অস্বীকার করেন। ফলে তাকে ধৃত করে হত্যা করা হয়। বার ভূঁইয়াদের মধ্যে সবচেয়ে শক্তিশালী এবং ক্ষমতাবান ছিলেন ঈশা খান। ঈশা খানের রাজধানী ছিল ঢাকা জেলার খিদিরপুর (সোনারগাঁও)। ঐতিহাসিক রালফ্ ফিচ ঈশা খান কে সকল রাজার প্রধান হিসেবে আখ্যায়িত করেছেন। ভাটি অঞ্চলের শাসক ছিলেন ঈশা খান। এ অঞ্চল ছিল ব্রহ্মপুত্র ও মেঘনা পাড়ের বিস্তৃত অংশ।

সম্রাট আকবরের সময় বাংলাদেশের নাম ছিল সুব-ই-বাংলা। সম্রাট আকবর একের পর এক সেনাপতি পাঠিয়েও এ অঞ্চলকে করায়ত্ব করতে পারেননি। ইসলাম খান যখন বাংলার সুবেদার হন (১৬০৮-১৬১৩ খ্রি.) এই সময় সম্রাট জাহাঙ্গীরের আমলে (১৬০৬-১৬২৭ খ্রি.) পূর্ববঙ্গ মোগল সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হয়। মোগল সাম্রাজ্যের পতনের পূর্ব পর্যন্ত ফরিদপুর জেলাও মোগল শাসনের আওতাধীন ছিল। সুবেদার ইসলাম খানের পর ১৬১৩ খ্রি. হতে ১৭৫৭ খ্রি. পর্যন্ত মোট ২১ জন সুবেদার বাংলার এ অঞ্চল শাসন করেন। এ সময় কালকে বাংলার সবচেয়ে শান্তিপূর্ণ এবং প্রগতির বছর হিসেবে অভিহিত করা হয়।

সুবেদার ইসলাম খানের সময় হতেই বাংলার এ অংশ মাঝে মাঝেই মগ এবং আরাকান দস্যুদের দ্বারা আক্রান্ত হতো। পর্তুগীজ জলদস্যুরা তাদেরকে সাহায্য সহযোগিতা দিতো। এ বিষয়টিও ইসলাম খান কর্তৃক ঢাকাকে বাংলার রাজধানী হিসেবে নির্বাচিত করার একটি অন্যতম কারণ। তিনি দেশ রক্ষা এবং জলদস্যুদের আক্রমণ [illegible] করার মানসে ঢাকাকে রাজধানী হিসেবে বেছে নেন। কিন্তু এ পদক্ষেপও

জলদস্যুদের সম্পূর্ণ প্রতিহত করতে পারেনি। ১৬৬৬ খ্রি. নবাব শায়েস্তা খান মগ, আরাকানীজ ও পর্তুগীজ জলদস্যুদের বাংলার সমগ্র অঞ্চল হতে বিতাড়িত করেন। শায়েস্তা খানের আমলে মোগলদের শাসন ফরিদপুরসহ এ অঞ্চলে দৃঢ় ভিত্তিলাভ করে। শায়েস্তা খানের শাসন আমল ছিল ঐতিহ্য মণ্ডিত এক স্বর্ণযুগ। তখন ১৬৮৮ খ্রি. টাকায় ৮ মন চাল পাওয়া যেত বলে ইতিহাস সাক্ষ্য দেয়। তিনি অত্যন্ত দক্ষতা ও যোগ্যতার সঙ্গে শাসনকার্য পরিচালনা করে এ অঞ্চলকে শান্তির আবাসভূমি হিসেবে গড়ে তোলেন। সম্মানিত পরিবারগুলোর মধ্যে বিনা রাজস্বে ভূমি বরাদ্দ প্রদান করেন যা তাঁকে অসম্ভব জনপ্রিয় করে তুলে।

শায়েস্তা খানের পর বাংলার সুবেদার নিয়োজিত হন নবাব মুরশিদ কুলী খান (১৭০৩-১৭২৬ খ্রি.)। বাংলার ইতিহাসে তিনি ছিলেন অত্যন্ত দক্ষ এবং কুশলী মোগল শাসক। তিনি এ জেলাকে রাজস্ব প্রশাসনিক একক হিসাবে সংগঠিত করেন। রাজস্ব আদায়ের উন্নয়ন ঘটান। মালিকানা স্বত্ব সংশোধন এবং নতুন জরিপের মাধ্যমে তিনি ভূমি রাজস্ব সংশোধন করেন।

১৭৫৭ খ্রি. বাংলায় মুসলিম শাসনের অবসান ঘটে। ব্রিটিশ ইস্ট ইন্ডিয়া কোম্পানি বাংলার শাসনভার অন্যায়ভাবে দখল করে। বণিকের মানদণ্ড রাজদণ্ডে রূপান্তরিত হয়। বাংলার ইতিহাসে অমানিশার ঘোর অন্ধকার নেমে আসে। বাংলার শেষ স্বাধীন নবাব সিরাজউদ্দৌলাকে পলাশীর যুদ্ধে পরাজিত করে লর্ড ক্লাইভ বাংলার মসনদ দখল করেন। ১৭৬৫ খ্রি. মাত্র ৬৫ লক্ষ টাকার বিনিময়ে ইংরেজগণ বাংলা, বিহার ও উড়িষ্যার দেওয়ানী লাভ করে। বাংলার অংশ হিসেবে ফরিদপুর অঞ্চল ও ইংরেজদের অধীনে চলে আসে।

ভাইসরয় লর্ড কার্জনের আমলে (১৮৯৯-১৯০৫ খ্রি.) ১৯০৫ সালে দুই বাংলা বিভক্ত হয়ে যায়। বাংলার রাজনৈতিক ইতিহাসে এ বিভক্তি সুদূর প্রসারী ফলাফলের সৃষ্টি করে। পূর্ববঙ্গে এবং আসামে মুসলমান সংখ্যাগরিষ্ট থাকায় এ অঞ্চলে তারা বঙ্গভঙ্গ কে স্বাগত জানায়। কিন্তু হিন্দু সম্প্রদায় এর বিরোধিতা করে। ১৯০৬ সালে এ জেলার হিন্দু সম্প্রদায় বঙ্গভঙ্গের বিরুদ্ধে আন্দোলন শুরু করে। তারা বঙ্গভঙ্গের বিরুদ্ধে স্বদেশী আন্দোলনের মাধ্যমে পূর্ববাংলা নতুন প্রদেশ সৃষ্টির বিরোধিতা করে এবং সমগ্র বাংলা ভাষাভাষী বাঙালি সম্প্রদায়কে একটি জাতি হিসেবে স্বীকৃতি দেওয়ার দাবি জানায়। পূর্ববঙ্গ ও আসামের তৎকালীন গভর্ণর স্যার ফুলার এ আন্দোলনকে দমন করার সর্বাত্মক প্রচেষ্টা চালান। কিন্তু আন্দোলন স্তিমিত না হয়ে আরো জঙ্গিরূপ ধারণ করে। ফলে ১৯১১ সালে ইংরেজ শাসক বঙ্গভঙ্গ রদ করতে বাধ্য হয়। স্বরাজ আন্দোলন এ জেলার জন মানসে ব্যাপক প্রভাব ফেলে।

প্রথম বিশ্ব যুদ্ধের (১৯১৪-১৯১৮ খ্রি.) পর হতেই এ অঞ্চলে ইংরেজদের বিরুদ্ধে আন্দোলন চাঙ্গা হতে থাকে। সর্ব ভারতীয় মুসলিম লীগ এবং ভারতীয় জাতীয় কংগ্রেস ১৯১৬ সালের পরে ছয় বছর একই সাথে আন্দোলন সংগ্রাম করে। ১৯২০ খ্রি. মাওলানা মোহাম্মদ আলী ও মাওলানা শওকত আলীর নেতৃত্বে এতদঞ্চলের মুসলমানগণ ইংরেজদের বিরুদ্ধে খেলাফত আন্দোলনে অংশ নেয়। এর এক বছর পর মহাত্মা গান্ধীর নেতৃত্বে শুরু হয় অসহযোগ আন্দোলন। জাতীয় কংগ্রেস এবং মুসলিম লীগ এ আন্দোলনে

সমর্থন জানায়। এ জেলার হিন্দু মুসলমান যৌথভাবে আন্দোলনে অংশ নেয়। এ জেলার কৃতি সন্তান মৌলভী তমিজউদ্দিন খান এ আন্দোলনে অংশ গ্রহণ করে নতুন মাত্রা যোগ করেন। তিনি এ জেলায় খেলাফত আন্দোলন কমিটির ভাইস প্রেসিডেন্ট এবং জাতীয় কংগ্রেসের জেনারেল সেক্রেটারি নির্বাচিত হন। ১৯২১ খ্রিষ্টাব্দে তাঁকে গ্রেফতার করা হয় এবং তিনি কারাবরণ করেন। পরে তিনি মুসলিম লীগে যোগদান করেন। এ জেলার কংগ্রেসের দুই বিখ্যাত নেতা ছিলেন বাবু আম্বিকাচরণ মজুমদার।

মুসলিম লীগের প্রখ্যাত নেতা মৌলভী তমিজউদ্দিন খান, শেরে বাংলা এ.কে. ফজলুল হক, হোসেন শহীদ সোহরাওয়ার্দীর নেতৃত্বে মুসলমানদের জন্য একটি আলাদা আবাসভূমি তথা পাকিস্তান আন্দোলন বিস্তার লাভ করে। ফলশ্রুতিতে ১৯৪৭ খ্রিষ্টাব্দে ভারত বিভক্ত হয়ে ইন্ডিয়া ও পাকিস্তান নামে দুটি রাষ্ট্রের সৃষ্টি হয়। পূর্ব পাকিস্তানে (বর্তমানে বাংলাদেশ) ফরিদপুর জেলা অন্তর্ভুক্ত হয়।

দেশ বিভাগের পর হতেই পশ্চিম পাকিস্তানীরা এ অঞ্চলের জনসাধারণের প্রতি অবিচার ও বৈষম্যমূলক আচরণ করতে থাকে। শিক্ষা, কর্মসংস্থান, ব্যবসা বাণিজ্য প্রতিটি ক্ষেত্রে তারা পূর্ব পাকিস্তানকে শোষণ করতে থাকে। তাঁদের এ অন্যায় আচরণের বিরুদ্ধে এতদ্অঞ্চলের মানুষের ক্ষোভ বৃদ্ধি পেতে থাকে। ১৯৫২ খ্রিস্টাব্দে ২১ শে ফেব্রুয়ারি রাষ্ট্র ভাষা বাংলা চাই আন্দোলনে সম্পৃক্ত ছাত্রদের পশ্চিমা শাসক গোষ্ঠী নির্বিচারে গুলি করে হত্যা করে। ১৯৫২ খ্রিস্টাব্দের ২১শে ফেব্রুয়ারির স্মরণে এখন সারা বিশ্বে আন্তর্জাতিক মাতৃভাষা দিবস পালিত হচ্ছে। ১৯৫৪ খ্রিস্টাব্দে শেরেবাংলা এ. কে. ফজলুল হকের নেতৃত্বে যুক্তফ্রন্ট মন্ত্রিসভা শপথ গ্রহণ করার অল্প কিছুদিন পরেই পশ্চিম পাকিস্তানের শাসক গোষ্ঠী কর্তৃক এ মন্ত্রিসভা বাতিল করা হয়। প্রেসিডেন্ট ইস্কান্দার মির্জাকে বন্দুকের নলের জোরে অপসারণ করে আরেক জেনারেল আইয়ুব খান ১৯৫৮ খ্রিস্টাব্দে পাকিস্তানের ক্ষমতা দখল করেন। তাঁর অত্যাচারে পূর্ব পাকিস্তানের মানুষ অতিষ্ট হয়ে উঠে। স্বায়ত্ব শাসন দাবী করে, ছয় দফা পেশ করে। ছয় দফাকে স্বাধিকারের 'ম্যাগনাকার্টা' হিসাবে অভিহিত করা হয়। এর সঙ্গে যুক্ত হয় ছাত্রদের এগার দফা। আন্দোলন নতুন মাত্রা পায়। পূর্ব পাকিস্তানের মানুষ সংগঠিত হতে থাকে। ১৯৬৯ খ্রিস্টাব্দে গণ অভ্যুত্থান সৃষ্টি হয়। ১৯৭০ খ্রিস্টাব্দের সাধারণ নির্বাচনে বাঙ্গালীরা পাকিস্তানের শাসন ক্ষমতা লাভের রায় পেলেও পশ্চিম পাকিস্তানীরা ক্ষমতা হস্তান্তর না করে ষড়যন্ত্রের আশ্রয় গ্রহণ করে।

১৯৭১ খ্রিস্টাব্দের ২৫ মার্চ তারা পূর্ব পাকিস্তানের নিরস্ত্র জনসাধারণের উপর হামলা চালিয়ে ইতিহাসের নজীর বিহীন হত্যাযজ্ঞ সংঘটিত করে। হাজার হাজার বাড়িঘরে অগ্নি সংযোগ করে। লক্ষ লক্ষ মা বোনের সম্ভ্রম কেড়ে নেয়। নয় মাস রক্তক্ষয়ী সংঘর্ষের পর একটি অসম জনযুদ্ধে ত্রিশ লক্ষ মানুষের প্রাণের বিনিময়ে বিশ্ব মানচিত্রে অভ্যুদয় হয় একটি নতুন দেশের। নাম তার বাংলাদেশ। ফরিদপুর জেলাটি বাংলাদেশের একটি অন্যতম প্রাচীন জেলা।

পাকিস্তানের প্রথমদিকে পূর্ব পাকিস্তান জেলার সংখ্যা ছিল ১৭টি। পাকিস্তানের শেষ আমলে ১৯৬৯ খ্রিস্টাব্দে পটুয়াখালী ও টাংগাইল নামে আরো দু'টি জেলা সৃষ্টির পর জেলার সংখ্যা দাঁড়ায় ১৯টিতে। বর্তমানে বাংলাদেশে জেলার সংখ্যা ৬৪টি।

অস্ট্রিক, দ্রাবিড় ও আর্য জাতির প্রবাহমান রক্তের সংমিশ্রণে বাঙ্গালি একটি সংকর জাতি হিসেবে পরিচিত। তবে বাঙ্গালির রক্তে কোল, ভীল, সাঁওতাল ও মুণ্ডা উপজাতির রক্তের প্রভাব বেশি। ফরিদপুর জেলাটি গাঙ্গেয় ব-দ্বীপ অঞ্চলে অবস্থিত বিধায় বাঙ্গালির মূল বৈশিষ্ট্য ও সংস্কৃতি এ অঞ্চলের জনগোষ্ঠীর মধ্যে লক্ষ্য করা যায়।

উপর্যুপরি বন্যার ফলে নদীগুলোর দু'পাশের জমিতে প্রচুর পলি পড়ে। যার ফলে এখানকার মৃত্তিকা খুব উর্বর। জেলার দক্ষিণাংশে অসংখ্য বিলের আধিক্য পরিলক্ষিত হয় এবং এ নিম্নাঞ্চলসমূহ বছরের অধিকাংশ সময় পানিতে নিমজ্জিত থাকে। ফরিদপুরের দক্ষিণ-পশ্চিমাংশ, মাদারীপুর, শরীয়তপুর এবং গোপালগঞ্জ এ অঞ্চলগুলোর আওতাভূক্ত। এ অঞ্চলের বর্ণনা দিতে গিয়ে ১৯১৬ সনে মিঃ জে.সি. জ্যাক, আই.সি.এস তাঁর The Economic Life of Bengal District বইতে লিখেছেন :

"In the south-east, the land is still below flood level and broad rivers and countless streams are still building up their banks; In the south-west, the rivers are flanked by wide strips of land which has emerged but marsh (beel) is still prodominant ; in the north, the land is generally above flood level, broad rivers have given place to narrow streams, which are usually dry, hollows are already small and are slowly disappearing. In the south-western part of the district, the whole land is a vast marsh, yet able to sustain a large and growing population. In the normal course, this land would have been raised any centuries ago by silt from the great rivers, but owing to adrupt and unexplained change in their courses, those rivers abadnoned it and went further eastward, leaving a few smaller distributaries to fill up the vast basin."

ইতিহাসের পথ বেয়ে বেয়ে কালের বিবর্তনে এ অঞ্চলের মানুষের সংস্কৃতি ও ঐতিহ্য হয়েছে সমৃদ্ধ। পূর্ব বঙ্গের মধ্যভাগে অবস্থান এবং ঢাকা জালালপুর জেলার অংশ হিসাবে দীর্ঘদিন থাকার ফলে প্রাকৃতজন তথা বাঙ্গালির প্রকৃত বৈশিষ্ট্য এ অঞ্চলের মানুষের মধ্যে পুরোপুরি বিদ্যমান।

প্রকৃত অর্থে বঙ্গের প্রতিনিধিত্ব বিভিন্ন সময়ে এ জেলার মানুষই সফলভাবে সম্পাদন করেছে। গঙ্গার অববাহিকায় অবস্থান বিধায় নদীর ভাঙ্গা গড়ার খেলা গণমানুষের চরিত্রে এবং আচার আচরণে পরিলক্ষিত হয়।

নদীবিধৌত এ অঞ্চলের মানুষের জীবন ও জীবিকার উপর নদীর ব্যাপক প্রভাব রয়েছে। এক সময় যোগাযোগের এবং পণ্য পরিবহণের একমাত্র মাধ্যম ছিল নদী-নালা-খালবিল। কালের বিবর্তনে এবং সভ্যতা বিকাশের সংগে সংগে এ অবস্থার পরিবর্তন ঘটেছে। তবুও নদীর ভাংগা গড়ার খেলা এ অঞ্চলের মানুষের মন ও মননকে এখনও আচ্ছন্ন করে রাখে।

নদীর এ কুল ভাঙ্গে ও কুল গড়ে
এইতো নদীর খেলা,
সকাল বেলা আমির যে ভাই
ফকির সন্ধ্যা বেলা।

বাউল কবির গানের এ চরণগুলো এখনও এ অঞ্চলের মানুষের জীবনে অমোঘ সত্য। প্রতিবছর নদী ভাঙ্গনে সর্বশান্ত হয় অসংখ্য মানুষ। বাপ দাদার পুরনো ভিটা, চাষের জমি এক নিমিষে নদীগর্ভে বিলীন হয়ে যায়। নতুন আশ্রয়ের সন্ধানে মানুষ এক অঞ্চল হতে অন্য অঞ্চলে গমন করে। আবার নদীতে চর জাগে, পলি মাটিতে নতুন করে ঘর বাঁধার, বাঁচার স্বপ্ন দেখে সর্বহারা মানুষ। পলল মৃত্তিকায় চালাঘর তৈরী করে, লাউ এবং শীমের মাচান তুলে দেয় ঘরের বারান্দায়। আর এভাবেই তারা নতুন করে বাঁচার স্বপ্ন দেখে। সতত নদীর ভাঙ্গা গড়ার খেলা মানুষের মনকে আলোড়িত করে। পদ্মা পাড়ের এই মানুষগুলোর জীবন ভাবনার সাথে নদী তাই একান্তভাবে জড়িয়ে আছে। নদীর সাথে তাদের জীবন জীবিকা ওৎপ্রোতভাবে জড়িত। ক্ষ্যাপানদী আর ক্ষ্যাপা জীবন তাদের কাছে দুটোই সমান সত্য। একসময় এ অঞ্চলের মানুষের প্রধান জীবিকা ছিল নদী নালা-খাল-বিল হতে মৎস আহরণ এবং পলি-গঠিত উর্বর মৃত্তিকায় বিভিন্ন রকম শস্য উৎপাদন।

এ জেলার প্রধান নদ নদীগুলো হলো, পদ্মা, মরাপদ্মা, গড়াই, আড়িয়াল খাঁ, বারাশিয়া, মধুমতি, চন্দনা, কুমার, বিলপদ্মা ইত্যাদি। এ নদীগুলোর মধ্যে পদ্মা সর্ব বৃহৎ এবং এ অঞ্চলের মানুষের জীবন জীবিকার উপর এর প্রভাব ব্যাপক এবং সুদূরপ্রসারী।

এ অঞ্চলগুলোতে এক সময় মিঠা পানির সুস্বাদু মৎস সমূহ প্রচুর পরিমাণে পাওয়া যেত। এর মধ্যে বোয়াল, পাবদা, রুই, কাতল, মৃগেল, চিতল, কই, মাগুর, শিং, শোল, টেংরা, পুটি, ভ্যাদা (রয়না বা মেনি), আইড়, পাংগাশ, বাইন, সরপুঁটি, খলিশা, টাকি, গজার, চান্দা, বৈচা, ফাইসা, চেলা ইত্যাদি অন্যতম। এ অঞ্চলের পদ্মার রূপালী ইলিশ জগত বিখ্যাত। যার সুনাম সারা পৃথিবীতে ছড়িয়ে আছে। একমাত্র সামুদ্রিক মাছ ভেটকী যা স্থানীয়ভাবে 'কোরাল' নামে পরিচিত তাও এখানে পাওয়া যেত। এখন অবশ্য কিছু কিছু সামুদ্রিক মাছ যেমন; রূপচাঁদা, ছুড়ি, লইট্যা, ফাইসা, মেধ, দাতিনা কখনও কখনও খুব স্বল্পাকারে স্থানীয় বাজারে পাওয়া যায়।

এ অঞ্চলের উৎপাদিত প্রধান খাদ্য শস্য এবং অর্থকরী ফসলগুলো হলো : ধান, গম, মসুর, খেসারী, মাস কলাই, ছোলা, সরিষা, তিল, তিসি, মেথি, ধনিয়া, কাঁচা মরিচ, পিঁয়াজ, রসুন, আখ এবং পাট ইত্যাদি। এখানকার উৎপাদিত উন্নতমানের পাট 'সোনালী আঁশ' নামে পরিচিত এবং সমগ্র পৃথিবীতে বিখ্যাত ছিল। মাদারীপুরে উৎপাদিত খেজুরের পাটালী গুড় এতদ্অঞ্চলে অত্যন্ত জনপ্রিয় এবং প্রসিদ্ধ। প্রচুর পরিমাণে আখ উৎপাদনের কারণে এখানে একটি চিনি কল গড়ে উঠেছে।

এ জেলার মানুষের কিছু কিছু সংস্কার ও আচরণ দেশের অন্যান্য অঞ্চল হতে আলাদা বৈশিষ্ট্যের ছিল। বার মাসে তের পার্বণ, জামাই ষষ্ঠী, আত্মীয় স্বজন নিমন্ত্রণ করে বিভিন্ন রকম পিঠা যেমন, ভাপা, পুলি, পাটিসাপটা, দুধ পিঠা, রসের পিটা, কাটা পিঠা, চিতই পিঠা, ঝুড়ি পিঠা, তেলের পিঠা, বড়া পিঠা, পাকন পিঠা, নারকেলী পিঠা, করলা ফরাস পিঠা ইত্যাদি খাওয়ার ধুম পড়ে যেত। এ জেলার মানুষের অতিথি পরায়ণতা সর্বজন বিদিত। পৌষ সংক্রান্তিতে গাঁয়ের মানুষ স্থানীয় বিলে পলো দিয়ে মাছ ধরার উৎসবে মেতে উঠতো। জেলার কোনো কোনো অঞ্চলে এ উৎসবকে "হাকরাইন" উৎসব বলা হতো।

আশ্বিন মাসের শেষ দিনে গ্রামের ছেলে মেয়েরা আরেক ধরনের উৎসবে মেতে

উঠতো। যাকে স্থানীয় ভাষায় বলা হতো 'গাশ্‌শি'। আম, জাম, পেয়ারা, ইত্যাদি গাছের মুকুল সংগ্রহ করে, কাঁচা হলুদ বেটে, আশ্বিন মাসের শেষ দিন দিবাগত ভোর রাতে তারা স্থানীয় নদী, খাল, বিলে দল বেঁধে গোসল করতো, নিজেদের মঙ্গল কামনা করতো, সবাই মিলে কুলা পিটিয়ে গ্রাম থেকে মশা তাড়াতো। কলার বাকল দিয়ে নৌকা বানিয়ে তার মধ্যে মাটির প্রদীপ জ্বেলে নদীতে ভাসিয়ে দিতো। আশ্বিন মাসের শেষ দিনে বিকালে রান্না করা নতুন চালের ভাত, ডাল এবং কচুর লতির তরকারী কার্তিক মাসে প্রথম দিন খেতো। তালের ফোঁপড়া তুলে খেতো।*

মুরুব্বীদের মুখে শোনা যেত নিম্নরূপ খনার বচন

আশ্বিনে রাঁধে কার্তিকে খায়,
যেই বর মাগে সেই বর পায়।

চৈত্র সংক্রান্তিতে গাঁয়ের হাটের বটতলায় কয়েকদিনব্যাপী মেলা বসত। গায়ের ছেলে মেয়েরা মেলা থেকে খেলনা, বাঁশি এবং মিষ্টি কিনে মাটির হাড়িতে ভরে নিয়ে আসতো। এ উৎসবকে কোনো কোনো অঞ্চলে স্থানীয় ভাষায় 'গলুইয়া' বলা হতো।

সাধারণ বাঙ্গালি মুসলমানগণের পরিধেয় পোশাক লুঙ্গি, গামছা, গেঞ্জি, শার্ট, পাজামা-পাঞ্জাবি ইত্যাদি। হিন্দুদের পরিধেয় পোশাক ধুতি, লুঙ্গি, গামছা, শার্ট পায়জামা ইত্যাদি। বিয়ের সময় মুসলমান যুবকেরা শেরওয়ানি পাজামা পড়ে, পাগড়ি মাথায় দেয়। হিন্দু বরেরা পাজামা-পাঞ্জাবির অথবা ধুতির সাথে মুকুট মাথায় দেয়। মহিলাদের সাধারণ পোশাক শাড়ি ব্লাউজ। শীতের সময় পুরুষ মহিলা উভয়ই চাদর পরিধান করে।

গ্রাম্য কুলবধুরা অধিকাংশই তাদের গৃহস্থালী কাজে মাটির তৈরি তৈজস পত্র যেমন মটকা, হাড়ি, কলস, বাসন-কোসন, কড়াই পাতিল, সরা ইত্যাদি ব্যবহার করত। এগুলো তারা বিভিন্ন শস্যের বিনিময়ে ফেরীওয়ালা কুমারদের নিকট হতে ক্রয় করত। অবসর সময়ে তাদের প্রিয় শখ ছিল নকশী কাঁথা বুনন এবং পাশের বাড়ির সহচরীর সঙ্গে পান খাওয়ার আনন্দ উপভোগ করা।

এ জেলার বিভিন্ন অঞ্চলে বিবাহ অনুষ্ঠানে গ্রাম্য বালিকা ও কুলবধূগণ একত্রে গলা মিলিয়ে সুর করে বিভিন্ন ধরনের গীত গাইতো। এ গ্রাম্য গীতের অধিকাংশগুলোতে থাকতো বর বধু, তাদের আত্মীয়স্বজন, ঘটক এবং বিবাহ সংশ্লিষ্ট ব্যক্তিবর্গের নিন্দা বা প্রশস্তিসূচক বর্ণনা। নিম্নে একটি গ্রাম্য গীতের নমুনা প্রদর্শন করা হলো ঃ—

বরতে আইছে বরণী কন্যা বরতে নালো জানে,
হাউলকা মাঞ্জা ডুলাইয়া ডালাইয়া গেরামী পাগল করে নালো,
গেরামী বেডারা বড়ই ঠ্যাডা তুইল্যা নিলো কোলে,
দুই গালে দুই চুমা না দিয়া লইয়া গেল ঘরে নারে।**

নবান্ন উৎসব, পহেলা বৈশাখ, হালখাতা ইত্যাদি অনুষ্ঠান এ অঞ্চলের মানুষ পালন করতো। এ জেলার বিভিন্ন অঞ্চলের গরিব কৃষি শ্রমিকগণ ধান কাটার জন্য প্রতি বছর উত্তরের সিলেট এবং ময়মনসিংহ অঞ্চল এবং দক্ষিণের খুলনা, বাগেরহাট (সুন্দরবন

* এটি খনার বচন নয়, গাশশি উৎসবে পরিবেশিত লোকছড়া। – সম্পাদক।

** টীকা : বরতে (বরণ করতে), হাউলকা (হাল্কা বা পাতলা), মাঞ্জা (কোমর), ডুলাইয়া ডালাইয়া (দুলিয়ে দুলিয়ে), গেরামী (গ্রাম্য), বেডারা (গ্রাম্য পুরুষ), ঠ্যাডা (খারাপ)।

অঞ্চল) অঞ্চলে গমন করতো। তাদের বিদায় মুহূর্তে আত্মীয় স্বজন কান্নায় ভেঙ্গে পড়তো। মনে হতো তারা আর কোনোদিন ফিরে আসবে না। শেষ বিদায় নিয়ে চলে যাচ্ছে। উত্তর অঞ্চল থেকে ধান কেটে আসার সময় (সাধারণত) বৈশাখ-জ্যৈষ্ঠ মাসে তাদের অনেকের নৌকা কালবৈশাখীর কবলে পড়তো। প্রচুর জানমাল হজরত খোয়জ খিজির (আ.) এবং বদর পীরের নামে মানত করতো। দক্ষিণ অঞ্চলের সুন্দর বনের বাঘের কবল হতে বাঁচার জন্য তারা গাজী, কালু ও বনের দেবতা দক্ষিণারায়ের নামে মানত করতো। কোথাও রওয়ানা দিয়ে বাঁধা পেলে, পেঁচা ডাকলে, গরু হাম্বা ডাকলে, টিকটিকি ডেকে উঠলে অমঙ্গল আশংকায় যাত্রা বাতিল করতো অথবা কিছুক্ষণ অপেক্ষা করে পুনরায় যাত্রা আরম্ভ করতো। কেউ ভয় পেলে লবণ পানি খাইয়ে দিতো। শিশুদের স্বাস্থ্য ভালো থাকার জন্য গলায় কড়ি বেঁধে রাখতো। কুটুমপাখি ডাকলে মনে করা হতো বাড়িতে অতিথি আসবে। রাতে কুকুর ডাকলে অমংগলের আশঙ্কা করতো এ অঞ্চলের মানুষ।

দুর্গা পূজায় দশোহরার সময় হিন্দু সম্প্রদায়ের লোকেরা খুব আনন্দ ফূর্তি করতো। এ সময় যাত্রা, নৌকাবাইচ, পুতুলনাচ, সার্কাস ইত্যাদি অনুষ্ঠিত হতো। বহুদূর হতে ঢাক-ঢোলের আওয়াজ শোনা যেত।

যে কোনো শুভ কাজ শুরু করার আগে এবং নানা উছিলায় মুসলমানদের ঘরে ঘরে মিলাদ শরীফ (স্থানীয় ভাষায় মৌলুদ শরীফ) অনুষ্ঠিত হতো এবং এখনও হয়। মিষ্টি অথবা পায়েশ মিলাদে তবারক হিসেবে বিতরণ করা হয়।

এ জেলার গ্রামাঞ্চলে জনপ্রিয় খেলা ছিল হা-ডু-ডু, দাঁড়িয়াবাঁধা, গোল্লাছুট, বউচি ইত্যাদি। শহরের এবং গ্রামের কিছু সীমিত অঞ্চলে ফুটবল জনপ্রিয় খেলা ছিল। ক্রিকেট, ব্যাডমিন্টন, টেবিল টেনিস আধুনিক ও শিক্ষিত ব্যক্তিদের খেলা হিসেবে খুবই অল্প সংখ্যক মানুষের মধ্যে সীমাবদ্ধ আছে। ব্যাপক সংখ্যক মানুষের প্রিয় খেলা ছিল হা-ডু-ডু। বাজি ধরে হা-ডু-ডু খেলা হতো। বিজয়ীদের মধ্যে রেডিও-সাইকেল ইত্যাদি পুরস্কার হিসেবে বিতরণ করা হতো। এ ছাড়া তাস, কেরাম, লুডু, বাঘগুটি, বাগডুলি ইত্যাদি খেলাও গ্রামাঞ্চলে প্রচলিত আছে। আবহমান বাংলার ঐতিহ্যের সঙ্গে সম্পৃক্ত খেলাগুলো আস্তে আস্তে বিলীন হয়ে যাচ্ছে। তার জায়গায় একবিংশ শতাব্দীতে জায়গা করে নিচ্ছে ক্রিকেট। ক্রিকেট এখন গ্রাম ও শহরাঞ্চলে সমান জনপ্রিয়।

সংস্কার হোক, কুসংস্কার হোক আবহমান বাংলার এ অঞ্চলের বাত্যজনের হাজার বছরের প্রাত্যহিক আচরণের কিছু বৈশিষ্ট মাত্র উপরে তুলে ধরা হলো।

বিজ্ঞান ও প্রযুক্তির অভূতপূর্ব আবিষ্কার, সভ্যতার বিকাশ এবং কালের করাল থাবায় বাঙালির সংস্কৃতির হাজার বছরের পুরনো বৈশিষ্ট্য সমূহের অধিকাংশই বর্তমানে বিলুপ্ত প্রায় এবং অস্তিত্বমান কিছু বৈশিষ্ট্য দ্রুত বিলীয়মান।

এ অঞ্চলের মুসলমানগণ অত্যন্ত ধর্মভীরু। ঈদুল ফিতর, ঈদুল আযহা, ঈদ-ই-মিলাদুন্নবী, শবে বরাত, শবে কদর, মহররম এ সমস্ত ধর্মীয় উৎসবগুলো এ জেলার মানুষ অত্যন্ত ভাব-গাম্ভীর্যের সঙ্গে পালন করে।

আউলিয়া, দরবেশ, পীর, মাশায়েখগণের প্রতি এ অঞ্চলের মানুষ অত্যন্ত শ্রদ্ধাশীল। এ অঞ্চলের মুসলিমদের সাধারণ বিশ্বাস পীর সাহেব পানিতে ফুঁ দিলে সে পানি খেলে যে কোনো রোগ ভাল হয়ে যাবে।

এ জেলার অধিকাংশ সাধারণ মুসলমান এক সময় এ অঞ্চলের প্রখ্যাত অলীয়ে কামেল হাজী শরিয়তউল্লাহ (রহঃ) এবং তাঁর পুত্র দুদু মিয়ার অনুসারী ছিল। হাজী শরিয়ত উল্লাহ শিবচর উপজেলার শামাইল গ্রামে জন্মগ্রহণ করেন। মাত্র আঠারো বছর বয়সে তিনি মক্কা গমন করেন। এক প্রতিবেদনে জানা যায় তিনি হযরত আল শেখ তাহিরের (যিনি সম্বল আল মক্কী নামে পরিচিত) সঙ্গে থেকে পড়াশোনা করেন এবং বিশ বছর মক্কায় অবস্থানের পর উনবিংশ শতকের প্রথম ভাগে দেশে ফিরে আসেন। তাঁর জন্ম সম্পর্কে Dr. James wise তার প্রবন্ধে লিখেন :

"The first person, The Mohammedans of Eastern Bengal, who stirred his countrymen, by resuscitating the dormant spirit of their faith, was Haji Shariatullah, born of obscure parents, probably Jolhas or weavers, who resided in a village of pargana Bandarkhola, Zilla Faridpur."

হাজী শরিয়তউল্লাহ মুসলিম সমাজ সংস্কারক ছিলেন। তিনি বঞ্চিত, নিপীড়িত মুসলিম জনগোষ্ঠীর পক্ষে তাঁর আন্দোলন শুরু করেন। ইংরেজ এবং হিন্দু জমিদারদের দ্বারা শোষিত জনগণ তাঁর এ আন্দোলনে ব্যাপকভাবে সাড়া দেয়। ইসলামের ইতিহাসে তাঁর এ আন্দোলন ফরায়েজী আন্দোলন নামে পরিচিত। ফরায়েজ অর্থ কর্তব্য বা করণীয়সমূহ। কোরআন এবং সুন্নাহর আলোকে কি করণীয় এবং কি বর্জনীয় তাই ফরায়েজী আন্দোলনের মূল বিষয়বস্তু। তাঁর অনুসারীগণ ফরায়েজী নামে অভিহিত।

হাজী শরিয়তউল্লাহ বাঙালি মুসলমান সমাজ জীবন হতে সকল প্রকার কুসংস্কার, বিদআত দূরীভূত করার জন্য ফরায়েজী আন্দোলন শুরু করেন। প্রথমে ধর্মীয় আন্দোলন হিসেবে পরিচালিত হলেও পরে এটি সমাজ সংস্কারের প্রধান হাতিয়ার হয়ে দাঁড়ায়। কবর পূজা, পীর পুজা, দরগা পূজা, গাজীর শিরনী, ফাতেমার শিরনী, পাঁচ পীরের পূজা, বদর পীরের পূজা, খোয়াজ খিজিরের নামে ভেলা ভাসানো ইত্যাদি অনৈসলামিক এবং বেশরা কাজ নিবৃত্ত করার জন্য তিনি আপ্রাণ চেষ্টা করেন। হাজী শরীয়তউল্লাহ মহররম উৎসব-পালন, শিশু জন্মের চৌদ্দ দিনের মধ্যে পট্টি, চাট্টি এবং চিল্লা প্রথা, আকিকা প্রথা ইত্যাদি নিষিদ্ধ করেন। এ অঞ্চল তখন ইংরেজ শাসিত ছিল বিধায় তিনি এ অঞ্চলকে 'দারুল হরব' ঘোষণা করে পরাধীন দেশে জুম্মার নামাজ এবং ঈদের নামাজ পড়া নিষিদ্ধ ঘোষণা করেন। James Taylor এর মতে,

"They (The Farazis) Profess to adhere to the strict letter of koran and reject all ceremonies those are not Sanctioned by it ... the Commemoration of the martyrdom of Hassan and Hussain ... is not only forbidden but even witnessing the ceremonies connected with it is a avoided by them. They reject the rites of puttee, chuttee and chiilla which are performed between the first and fourteenth day after the birth of a child and observe the rite of 'Aqiqa'. In the same way they have divested the marriage ceremony of its formalities. The funeral obsequies are conducted with a corresponding degree of simplicity. offerings of fruits and flowers at the grave and the various fatiha ceremonies being prohibited; their graves are not raised above the surface of the ground nor marked by any building or brick of stone. To impress upon the mind of his followers that the English were-the rulers of the country and that

they were living in a 'Darul Harab' Shariatullah declared that no Ed or Friday Congregational prayer could be said in Bengal."

শিশুদের ব্যয় বহুল জন্ম উৎসব এখন পালন করা না হলেও স্বচ্ছল মুসলিম ব্যক্তিবর্গ তাদের সাধ্যমতো আকিকা উৎসব পালন করেন। মৃত মুসলিম নর-নারীকে কবর দেয়া হয়, অন্যদিকে মৃত হিন্দু নর-নারীকে চিতায় পোড়ানো হয়। মৃত্যুর ৪০ দিন পরে মুসলমান সমাজে বিদেহী আত্মার মাগফেরাত কামনা করে দোয়া-মুনাজাত করা হয় এবং ভুরিভোজের আয়োজন করা হয়। মৃত ব্যক্তির নামে ভুরিভোজের অনুষ্ঠানকে মুসলিম সমাজে 'জিয়াফত' এবং কোনো কোনো স্থানে ফয়তা বলে। হিন্দু সমাজে মৃত্যুর পর ভোজ অনুষ্ঠানকে বলে 'শ্রাদ্ধ'।

হাজী শরীয়তউল্লাহ এবং তাঁর সুযোগ্য পুত্র অলীয়ে কামেল হযরত মাওলানা মোহসেন উদ্দিন আহমেদ দুদু মিয়া নীলকর সাহেবদের অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ করেন। দুদু মিয়ার অনুসারীগণ ১৮৪৬ খ্রিস্টাব্দের ৫ ডিসেম্বর শিবচরের পাঁচচরে ইংরেজ সাহেব ডানলপ এর কুঠিবাড়ীতে আক্রমণ করেন এবং আগুন দিয়ে পুঁড়িয়ে দেন। ডানলপের ব্রাহ্মণ গোমস্তাকে বাকেরগঞ্জে ধরে নিয়ে গিয়ে হত্যা করা হয়। ডানলপ এর অভিযোগের ভিত্তিতে এ ঘটনায় দুদু মিয়া এবং তাঁর অনুসারীদের সাজা হয়। কিন্তু আপীলে তিনি বেকসুর খালাস পান। এ জেলার মুসলিম জাগরণে এবং মুসলিম সমাজ সংস্কারে হাজী শরীয়তউল্লাহ ও মোহসেন উদ্দিন আহমেদ দুদু মিয়ার অবদান চিরকাল স্মরণীয় হয়ে থাকবে। তাঁরা তাঁদের অনন্য কীর্তিতে মহিমান্বিত।

ফরিদপুর অঞ্চলের সাহিত্য সম্পর্কে আলোচনা করতে গেলে যার নামটি শ্রদ্ধার সঙ্গে সর্বাগ্রে স্মরণ করতে হয় তিনি হলেন পল্লী কবি জসীম উদ্‌দীন। রবীন্দ্র-নজরুল যুগে জন্ম গ্রহণ করেও তাঁদের অসাধারণ প্রভাব কাটিয়ে স্বকীয় অনন্য মহিমায় বাংলা সাহিত্য জগতে নিজেকে প্রতিষ্ঠিত করতে সক্ষম হয়েছেন। তিনি গ্রাম বাংলার প্রতি সাধারণ মানুষের জীবন কাহিনীকে তাঁর কলমের আঁচড়ে অপূর্ব মহিমায় ফুটিয়ে তুলে নিজে হয়েছেন অনন্য সাধারণ। তাঁর রচিত গল্পগাথা, কবিতা, গান নাটক ইত্যাদি হয়েছে শিল্পোত্তীর্ণ এবং কালোত্তীর্ণ। পল্লীর মানুষের আনন্দ- বেদনা, সুখ-দুঃখ, প্রেম-ভালোবাসা, মিলন-বিরহ ইত্যাদি বিষয়কে তাঁর রচনার উপজীব্য করে তিনি ভূষিত হয়েছেন 'পল্লীকবি' নামে। তিনি ১৯০৩ খ্রিস্টাব্দে ফরিদপুর জেলার তাম্বুলখানা গ্রামে জন্মগ্রহণ করেন। পৈত্রিক নিবাস একই জেলার অম্বিকাপুর গ্রামে। ড. দীনেশচন্দ্র সেন কর্তৃক তিনি পল্লীসংগীত সংগ্রহে নিয়োজিত হন। বাংলার বিভিন্ন গ্রামে ঘুরে ঘুরে তিনি প্রচুর গ্রাম্য গাথা, গীত সংগ্রহ করেন।

ভাটিয়ালী সংগীতে অসাধারণ সংগ্রহ তাঁর 'রঙ্গীলা নায়ের মাঝি'। গ্রাম্য নৌকার মাঝিদের সুখ-দুঃখ এ গানগুলোতে মূর্ত হয়ে উঠেছে। জসীম উদদীন তাঁর অসংখ্য অমূল্য সৃষ্টি সম্ভারে বাংলা সাহিত্যের ভাণ্ডারকে সমৃদ্ধ করেছে। তিনি শিশুদের জন্য লিখেছেন হাসু, এক পয়সার বাঁশি, ডালিম কুমার, বাংগালীর হাসির গল্প। কাব্যগ্রন্থ লিখেছেন, নকশী কাঁথার মাঠ, সোজন বাদিয়ার ঘাট, মা যে জননী কান্দে, রাখালী, বালুচর, ধানক্ষেত, রূপবতী, মাটির কান্না, সুচয়নী ইত্যাদি। কবিতার পাশাপাশি তিনি গদ্যও লিখেছেন প্রচুর। সে সব সুধী সমাজে আদৃত হয়েছে ব্যাপকভাবে। এগুলোর মধ্যে রয়েছে, যাঁদের দেখেছি, ঠাকুরবাড়ীর আঙিনায়, জীবন কথা ইত্যাদি। অনেক

সুখপাঠ্য ভ্রমণ কাহিনীও লিখেছেন তিনি চলে মুসাফির, হলদে পরীর দেশ, যে দেশে মানুষ বড় তাঁর সুপরিচিত ভ্রমণ কাহিনী। তাঁর বেশ কিছু নাটক বাংলা সাহিত্যের অনন্য সংযোজন। পদ্মা পাড়, বেদের মেয়ে, মধুমালা, পল্লীবধু, গ্রামের মায়া এগুলোর মধ্যে অন্যতম। উপন্যাস লিখেছেন, বোবা কাহিনী নামে। সংগীত গ্রন্থ লিখেছেন, রঙ্গিলা নায়ের মাঝি, গাঙ্গের পাড় এবং জারীগান নামে। তাঁর সুবিখ্যাত নক্শী কাঁথার মাঠ কাব্যটি "ফিল্ড অব দি এমব্রয়ডারী কুইল্ট" নামে ইংরেজিতে অনুদিত হয়েছে। আজীবন মাটি ও মানুষের কাছাকাছি থেকে এ অসাধারণ কবি ১৯৭৬ খ্রিস্টাব্দে পৃথিবীর মায়া ছেড়ে চির দিনের মতো বিদায় গ্রহণ করেন এবং তাঁর অন্তিম ইচ্ছানুসারে 'কবর' কবিতায় উল্লেখিত ফরিদপুরের অম্বিকাপুর গ্রামে ডালিম গাছের নিচে তাঁর পিতার কবরের পাশে তাঁকে সমাহিত করা হয়।

কবি সাহিত্যিক এবং শিক্ষাবিদদের মধ্যে এ জেলায় আরো যাঁদের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য তাঁদের কয়েক জনের নাম* উল্লেখ করা হলো:—

সুকান্ত ভট্টাচার্য (কবি)
এয়াকুব আলী চৌধুরী (প্রাবন্ধিক)
আবদুল ওদুদ (প্রাবন্ধিক)
কাজী মোতাহার হোসেন (প্রখ্যাত শিক্ষাবিদ)
সুফী মোতাহার হোসেন (লেখক ও কবি)
অধ্যাপক নুরুল মোমেন (বিশিষ্ট নাট্যকার)
আবু ইসহাক (উপন্যাসিক)
আবুল হোসেন মিয়া (কবি ও ছড়াকার)
অসীম সাহা (কবি)

বিখ্যাত 'বিষাদ সিন্ধুর' রচয়িতা মীর মশাররফ হোসেন এ জেলার পদমদীতে তাঁর জীবনের একটি দীর্ঘ সময় অতিবাহিত করেছেন। এজেলার কয়েকজন কৃতি সন্তান ভারতের পশ্চিমবঙ্গেও অত্যন্ত জনপ্রিয় এবং স্ব স্ব অধিক্ষেত্রে উজ্জ্বল জ্যোতিষ্কের ন্যায় দীপ্যমান। সুনীল গঙ্গোপাধ্যায় একাধারে কবি, প্রাবন্ধিক, উপন্যাসিক ও গল্পকার। মৃণাল সেন প্রখ্যাত চলচ্চিত্র পরিচালক। অনুপ ঘোষাল বিখ্যাত সংগীত শিল্পী। তাঁদের অবদান অতুলনীয় এবং অসাধারণ।

এ জেলার গ্রাম অঞ্চলের অধিকাংশ জনগণের বিনোদনের একটি জনপ্রিয় মাধ্যম ছিল পুঁথি সাহিত্য। পুঁথি সাহিত্যে আউলিয়া দরবেশগণের অলৌকিক কীর্তি এবং মুসলিম বীরযোদ্ধাদের বীরত্বের কাহিনীর বর্ণনা থাকতো। কিছু পুঁথি সাহিত্যের বর্ণনা ছিল রূপক বিষয়বস্তু ভিত্তিক। গ্রামের বাড়ির আঙিনায় মাদুর বিছিয়ে গভীর রাত পর্যন্ত সুর করে পুঁথি পাঠ করা হতো। পুঁথি পাঠ গ্রামের সাধারণ মানুষ অত্যন্ত পছন্দ করত। গভীর মনোযোগের সাথে শ্রবণ করে তাদের বিনোদন তৃষ্ণা প্রশমিত করত। উল্লেখযোগ্য পুঁথি সমূহ ছিল, জঙ্গে কারবালা, সোনাভানের পুঁথি, ছয়ফুল মুল্লুক বদিউজ্জামাল, গফুর বাদশা

* পালসম্রাট এই তালিকায় ব্রজেন্দ্রকুমার দে, নরেন বিশ্বাস, ড. সনজীদা খাতুন, রথীন্দ্রকান্ত ঘটকচৌধুরী, হাবীবুল্লাহ সিরাজী, আ.ন.ম আবদুস সোবহান, কাজলেন্দু দে, ড. দুলাল ভৌমিক, বাবু ফরিদী, মাসুদ রেজা, অঞ্জনা সাহা, আবু জাফর দিলু, রবীন্দ্রনাথ অধিকারী, কবি দুলাল সরকারের নাম উল্লেখ করা যায়। –সম্পাদক

বানেছা পরী, হাতেম তাই, হাশেম কাজীর পুঁথি ইত্যাদি। গ্রাম্য লোক কবিগণ বিভিন্ন বিষয় অবলম্বনে তাদের নিজস্ব রচিত চটি কবিতা গ্রাম্য হাটে সুর করে পাঠ করত এবং ফেরী করে বিক্রয় করত। এভাবে জনসাধারণের বিনোদন তৃষ্ণা মিটাতো।

এ জেলার পল্লী অঞ্চলে মরমী গান বা বাউল সঙ্গীত অত্যন্ত জনপ্রিয়। অনেক বাউল ও মরমী সাধকের জন্ম এ জেলায় যাদের গান মানুষের হৃদয়কে স্পর্শ করে। জীবনকে নাড়া দেয়। তাদের সংগীতের বিষয়বস্তু হলো মানুষের জন্ম-মৃত্যু রহস্য, ভাববাদ, দেহতত্ত্ব, মারফতী, মুর্শিদী, স্রষ্টা এবং সৃষ্টির সম্পর্ক, জীবাত্মা ও পরমাত্মা, হিন্দু ও মুসলিম, প্রেমতত্ত্ব ও কামতত্ত্ব, নারী ও পুরুষ, মানুষ ও শয়তান, শরিয়ত ও মারফত, ইহকাল ও পরকাল, বেহশত ও দোযখ, গুরু ও শিষ্য ইত্যাদি। এ গানের ভাষা এবং সুরের আলাদা মাধুর্য আছে—যা মানুষের অনুভূতিকে একটি ভিন্ন জগতে নিয়ে যায় এবং অবর্ণনীয় আনন্দ দেয়। কোনো নির্দিষ্ট বিষয়বস্তুর উপর দুই জন পালা কবি গানের মাধ্যমে প্রশ্নবাণ ছুঁড়ে দেন একে অপরের উদ্দেশ্যে। এভাবে তাঁরা তাঁদের জ্ঞানের গভীরতা পরিমাপ করেন এবং পরস্পরকে পরাজিত করার নেশায় মেতে উঠেন। এ গানকে পালা গান/বিচার গান বা স্থানীয় ভাষায় করচাও বলা হয়। পালা কবিদের প্রিয় বাদ্য যন্ত্র হলো সারিন্দা, দোতারা ও বেহালা ইত্যাদি। এ জেলার কয়েকজন বাউল ও মরমী সাধক হলেন : আরফিন শাহ, মেছের শাহ, মুন্সী বাছের, সানাল চাঁদ, গনি বয়াতী, আব্দুল হালিম বয়াতি, আব্দুর রহমান চিশতী, হাজেরা বিবি, দলিলউদ্দিন, আলেয়া বিবি, কাঙ্গালিনী সুফিয়া প্রমুখ। আরো অনেক বাউল ও মরমী সাধকের নাম পরিসর বৃদ্ধির আশংকায় উল্লেখ করা হলো না। জারী-সারি, পল্লীগীতি, ভাটিয়ালী, ভাওয়াইয়া, লালনগীতি এবং হাছনরাজার গানও এ অঞ্চলেব মানুষের কাছে অত্যন্ত সমাদৃত। নৌকার মাঝি পাল তুলে ভাটিয়ালী গান গেয়ে এক স্থান থেকে অন্য স্থানে চলে যাচ্ছে এ ছিল এ অঞ্চলের প্রাত্যহিক দৃশ্য। যান্ত্রিক সভ্যতা বিকাশের ফলে এখন আর সেদৃশ্য পরিলক্ষিত হয় না।

লোককাহিনী অবলম্বনে যাত্রাপালা এবং নাটকও গ্রাম অঞ্চলে অত্যন্ত জনপ্রিয় বিনোদন মাধ্যম ছিল। রহিম বাদশা রূপবান কন্যা, গুনাই বিবির পালা, সাগর ভাসা, মধুমালা এর মধ্যে অন্যতম।

এ জেলায় বহু কীর্তি, রাজনৈতিক ব্যক্তিত্ব, আধ্যাত্মিক সাধক এবং সমাজসেবক জন্ম গ্রহণ করেছেন। যাঁরা তাঁদের স্ব স্ব ক্ষেত্রে স্বমহিমায় উজ্জল হয়ে আছেন। নিম্নে তাঁদের কয়েক জনের নাম উল্লেখ করা হলো :

বঙ্গবন্ধু শেখ মজিবুর রহমান (রাজনীতিবিদ, বাংলাদেশের প্রথম রাষ্ট্রপতি)

শেখ হাসিনা (রাজনীতিবিদ, প্রাক্তন প্রধানমন্ত্রী)

হাজী শরীয়তউল্লাহ (রাজনীতিবিদ, আধ্যাত্মিক সাধক ও সমাজ সংস্কারক)

পীর মোহসেন উদ্দিন আহমদে দুদু মিয়া (রাজনীতিবিদ, আধ্যাত্মিক সাধক ও সমাজ সংস্কারক)

মৌলভী তমিজউদ্দিন খান (রাজনীতিবিদ ও সমাজসেবক)

অম্বিকাচরণ মজুমদার (রাজনীতিবিদ ও সমাজসেবক)

অধ্যাপক ড. হুমায়ুন কবির (কবি ভারতের প্রাক্তন মন্ত্রী ও শিক্ষাবিদ)

আলীমুজ্জামান চৌধুরী (জেলার প্রথম মুসলমান স্নাতক, প্রাক্তন চেয়ারম্যান, জেলার

বোর্ড/পৌরসভা ও সমাজসেবক)।

পীর বাদশা মিয়া (রাজনীতিবিদ, আধ্যাত্মিক সাধক ও সমাজ সংস্কারক)

ইউসুফ আলী চৌধুরী (মোহন মিয়া) (রাজনীতিবিদ ও সমাজ সেবক)

ড. জি. ডব্লিউ চৌধুরী (পাকিস্তানের প্রাক্তন মন্ত্রী ও শিক্ষাবিদ)

চৌধুরী কামাল ইবনে ইউসুফ (রাজনীতিবিদ এবং প্রাক্তন মন্ত্রী)

আলী আহসান মোহাম্মদ মুজাহিদ (রাজনীতিবিদ এবং প্রাক্তন মন্ত্রী)

কে. এম. ওবায়দুর রহমান (রাজনীতিবিদ ও প্রাক্তন মন্ত্রী)

ফণিভূষণ মজুমদার (রাজনীতিবিদ ও প্রাক্তন মন্ত্রী)

গৌরচন্দ্র বালা (রাজনীতিবিদ ও প্রাক্তন মন্ত্রী)

এ জেলায় আরো অনেক রাজনীতিবিদ, শিক্ষাবিদ, বিজ্ঞানী, গবেষক, বিচারক ও পদস্থ কর্মকর্তা জন্মগ্রহণ করেছেন। যাঁরা তাঁদের নিজ নিজ অধিক্ষেত্রে কৃতিত্বের স্বাক্ষর রেখেছেন।* পৃথিবীখ্যাত স্থাপত্যবিদ এফ. আর. খানের জন্ম এ জেলার শিবচর উপজেলার ভাণ্ডারীকান্দি গ্রামে। তাঁর প্রণীত নকশায় আমেরিকার শিকাগো শহরে একশত দশ তলা সুউচ্চ সিয়ার্স টাওয়ার নির্মিত হয়েছে। প্রখ্যাত উচ্চাঙ্গ সংগীত শিল্পী আভা আলমও এ জেলায় জন্মগ্রহণ করেছেন।

এ জেলায় কিছু প্রাচীন ঐতিহাসিক স্থান দৃশ্যমান হয় যা তার ইতিহাস ও ঐতিহ্যেকে স্মরণ করিয়ে দেয়। কয়েকটি দর্শনীয় স্থানের নাম উল্লেখ করা হলো :

হযরত শাহ ফরিদ মসজিদ — ফরিদপুর সদর।

জগবন্ধু সুন্দরের আশ্রম — ফরিদপুর সদর।

গেরদা ঐতিহাসিক মস্‌জিদ — ফরিদপুর সদর।

আলী আফজাল মসজিদ—মধুখালী, ফরিদপুর।

কান্দি মসজিদ— মধুখালী, ফরিদপুর।

রায়নগর মসজিদ—ভাংগা, ফরিদপুর।

ভূষণার ধ্বংসাবশেষ—মধুখালী, ফরিদপুর।

মনসা বাড়ী—শরিয়তপুর।

অম্বিকা হল ও ময়দান— ফরিদপুর সদর।

পল্লীকবি জসীম উদ্‌দীনের মাজার— ফরিদপুর সদর।

মজলিশ আউলিয়া মস্‌জিদ—পাতরাইল, ভাংগা, ফরিদপুর।

সাতৈরের ঐতিহাসিক মসজিদ— বোয়ালমারী, ফরিদপুর।

বিশ্ব জাকের মঞ্জিল—আটরশি, সদরপুর, ফরিদপুর।

ডানলপের কুঠিবাড়ী—আউলিয়াপুর, মাদারীপুর।

পর্বতের বাগান— মোস্তফাপুর, মাদারীপুর।

মাদারীপুর লেক— মাদারীপুর সদর।

---

* এই তালিকায় আদেল উদ্দিন আহমেদ, আবদুর রাজ্জাক, কর্ণেল শওকত আলী, দ্বারিকানাথ বারুরী, মোল্লা জালালউদ্দিন, ভবানী শংকর বিশ্বাস, আছমত আলী খান, ওয়ালিউর রহমান লেবু মিয়া, কমলেশ বেদজ্ঞ, সন্তোষ ব্যানার্জী, আশু ভরদ্বাজ, মোখলেছুর রহমান, চিত্তরঞ্জন ঘোষ, আতিয়ার রহমান, শাজাহান খান, সৈয়দ আবুল হোসেন, শেখ ফজলুল করিম সেলিম, শেখ শহীদুল ইসলাম, কাজী ফিরোজ রশীদ প্রমুখের নাম উল্লেখ করা যায়।

–সম্পাদক

রাজারাম মন্দির— খালিয়া, রাজৈর, মাদারীপুর।

সেনাপতির দীঘি— আমড়াতলা ও খাতিয়ালের মধ্যবর্তী স্থান, কালকিনি, মাদারীপুর।

বঙ্গবন্ধু শেখ মুজিবুর রহমান এর মাজার—টুংগীপাড়া, গোপালগঞ্জ।

এ জেলার মানুষের রয়েছে দীর্ঘ সংগ্রাম এবং আন্দোলনের উজ্জ্বল ইতিহাস। শৌর্য-বীর্যের ইতিহাস, ভয়কে জয় করার ইতিহাস-হার না মানার ইতিহাস—সকল অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদের ইতিহাস। স্বাধীনতা সংগ্রামসহ সকল আন্দোলন সংগ্রামে এ জেলার মানুষ লড়াকু মনোভাব নিয়ে অগ্রণী ভূমিকা পালন করেছে। সকল বাঁধা-বিপত্তি উপেক্ষা করে তাদের অভীষ্ট লক্ষ অর্জন করেছে। তাঁদের বীরত্ব গাঁথা সর্বজন বিদিত এবং ইতিহাসে তাঁদের অবদান স্বর্ণাক্ষবে লেখা থাকবে।

প্রতিনিয়ত প্রাকৃতিক ও মনুষ্য সৃষ্ট দুর্যোগ মোকাবেলা করে এ অঞ্চলের মানুষকে বেঁচে থাকতে হয় বলে স্বভাবতই তারা সংগ্রামী, প্রতিবাদকারী এবং লড়াকু স্বভাবের। বাংলার মধ্যস্থলে মূল ভূখণ্ডে এ জেলার অবস্থান বলে বাঙ্গালির মূল বৈশিষ্ট্য এ জেলার মানুষের মধ্যে সম্পূর্ণরূপে বিদ্যমান। এ জেলার মানুষ গৌরবোজ্জ্বল ইতিহাস, ঐতিহ্য ও সংস্কৃতির উত্তরাধিকারী। একবিংশ শতাব্দীর চ্যালেঞ্জের মুখোমুখি দাঁড়িয়ে অতীতের ন্যায় সকল বাধা বিপত্তি এবং বিপদ সংকুল বন্ধুর পথ অতিক্রম করে বাঙ্গালির স্বপ্নের সমৃদ্ধ বাংলাদেশ গড়ার প্রয়াসে এ জেলার মানুষ তাঁদের সর্বোৎকৃষ্ট অবদান রাখবে—এ প্রত্যাশাই তাঁদের কাছে।

**তথ্য-সূত্র**


1. Md.Nurul Islam: Bangladesh District Gazetteers: CSP. BG Press, 1977.
2. H Beveridge: The District of Bakergonj-its History and Statistics: (1876)
3. Dr Enamul Huq: Sufism in Bengal (1st Edition -1975, p-258-259)
4. Encyclopaedia of Islam, 11, 47

৫। ড. গোলাম সাকলায়েন: বাংলাদেশের সূফী সাধক।

৬। আবদুল জব্বার মিয়া: মাদারীপুর জেলা পরিচিতি।

৭। অম্বিকাচবণ ঘোষ, যোগেন্দ্রনাথ গুপ্ত, হিমাংশু মোহন চট্টোপাধ্যায়: বিক্রমপুর - রামপালের ইতিহাস।

৮। বিজিয়া রহমান: বং থেকে বাংলা।

৯। ড. মাসুদ রেজা: ফরিদপুরের লোককবি লোকগান।

১০। মোঃ রুহুল আমিন, এম. এ. জাফর: সাধারণ জ্ঞান, আমার বিশ্ব।

১১। মাধ্যমিক বাংলা সংকলন (৯ম ও ১০ম শ্রেণী): বাংলাদেশ টেক্সট বুক বোর্ড।

১২। সৈয়দ আলাওল: পদ্মাবতী কাব্য।

১৩। দৈনিক জনকণ্ঠ, ঢাকা, ঈদ-উল-আযহা বিশেষ সংখ্যা - ২০০৫।

১৪। দৈনিক ইত্তেফাক, ঢাকা, ২৮ জানুয়ারি/ ২০০৫ সংখ্যা।


*উৎস: ড. মাসুদ রেজা সম্পাদিত সাময়িকপত্র 'চাষ' ফরিদপুর, বর্ষ ২ সংখ্যা ১, এপ্রিল ২০০৫।*

# ফরিদপুরের লোকসাহিত্য ও সংস্কৃতি

ড. মাসুদ রেজা

বাংলাদেশের দক্ষিণ-পশ্চিমাঞ্চলের মৃতপ্রায় গাঙ্গেয় ব-দ্বীপ অঞ্চলের (Moribund Delta Region) ২০৭২.৭২ বর্গকিলোমিটার এলাকা বিশিষ্ট জেলা ফরিদপুর। পদ্মা, আড়িয়ালখাঁ, কুমার, গড়াই, মধুমতি, চন্দনা, বারাশিয়া ও ভুবনেশ্বরের স্রোতধারা ফরিদপুর জেলার আবহমান লোকসংস্কৃতির ঐতিহ্যকে লালন করেছে। এই জেলার মধুমালা, বেদের মেয়ে, গুনাইবিবি, আলোমতি অথবা গাজির গানের উচ্চারিত কণ্ঠস্বরে ভাষা,ধ্বনি, কাহিনী ও বিষয় বৈচিত্র্যে আঞ্চলিক মানস সংগঠনের (Regional Mental selling) পরিচয় বহন করলেও প্রসারণের ফলে (Spatial diffusion) তা মানবিক আবেদনে সার্বজনীন, সার্বত্রিক এবং অন্তর্লীন আবেদনে তা সর্বকালীন ও সর্বাঞ্চলের। তবে উৎপত্তি, প্রসারণ, পরিপ্রেক্ষিত অনুসন্ধান ঐশ্বর্যকে নির্দেশ করা যায়। ভাষাগত বৈশিষ্ট্য, জৈবনিক উচ্চারণ; মানসক্রিয়াকাণ্ডে সহজ-সরল প্রাণময়ী গন্ধ, স্পর্শ ও শব্দমালায় ফরিদপুরের শাশ্বতরূপ পরিলক্ষিত।

ভৌগোলিক কারণে এ জেলার কোনো কোনো অঞ্চলের লোকজীবন অত্যন্ত আরামপ্রিয় আবার কোন কোন অঞ্চলের মানুষ প্রতিনিয়ত নদীভাঙন ও বন্যার বৈরীস-ংহারের সম্মুখীন। বেশকিছু নদ-নদী, বিল-বাওড়, কোল এবং ছোটবড় অসংখ্য চর, ধু ধু কাশবন, কিছু উর্বর অনুর্বর কিছু মাঠাম জমি নিয়ে ফরিদপুর। একসময় গান, বাজনা, আসর-মজলিসে এবং বিভিন্ন পূজা-পার্বণ, উৎসবে এ জেলার বহমান জনপদ মুখরিত ছিল। বর্তমান জটিল জীবনপ্রবাহে যদিও সাধারণ জীবনযাত্রা বাধাপ্রাপ্ত হচ্ছে তবুও প্রত্যন্ত অঞ্চলে এখনো কিছু গানের সুর পরিলক্ষিত হয়। জীবনপ্রবাহে লোকসংস্কৃতির ছাপ দৃশ্যমান।

ফরিদপুর জেলায় কোনো উপজাতি বা আদিবাসীর বসবাস নেই। কোনো কোনো অঞ্চলে নমঃশূদ্র, বিন্দু ও বেদে সম্প্রদায়ের বসবাস রয়েছে। এদের সামাজিক ক্রিয়াকলাপ ও লোকাচারে ভিন্নতর সংস্কৃতির ছাপ সুস্পষ্ট। অপরদিকে ফরিদপুরের সাধারণ মানুষ কী খায়, কী পরে, কী ধরনের সামাজিক অনুষ্ঠানাদি পালন করে, কী তাদের বিশ্বাস; এ জেলা থেকে সংগৃহীত লোকসাহিত্য ও সংস্কৃতির বিভিন্ন শাখায় তার প্রমাণ মিলবে। লোকতাত্ত্বিক, নৃতাত্ত্বিক, সমাজবিজ্ঞানী এবং ঐতিহাসিক বিশ্লেষণে এগুলির মধ্যে একটি স্বাদ দৃশ্যমান হবে। এ পর্যন্ত ফরিদপুর জেলার বিভিন্ন এলাকা থেকে যে সকল লোকঐতিহ্য সংগৃহীত হয়েছে, বিষয়ভিত্তিক বিন্যাসের মাধ্যমে তার সংক্ষিপ্ত রূপরেখা তুলে ধরা হলো।

---

* ড. মাসুদ রেজা সত্তর দশকের কবি ও ফোকলোরবিদ। ফরিদপুরের লোকসংস্কৃতি বিষয়ে পিএইচ.ডি. ডিগ্রি অর্জন করেছেন। প্রবন্ধটি তাঁর গবেষণার সারাৎসার। সম্পাদকের অনুরোধে এটি গ্রন্থের জন্য পুনর্বিন্যস্ত।

**ছড়া.**

বাংলার সর্বত্র 'ছড়া' 'শব্দটি 'ছড়া' নামে ব্যবহৃত হয় না। আঞ্চলিক পর্যায়ে সিলেটে 'শিলল বা শিলুক' অন্যকোথাও সককোল বা শিগ্‌কলি; ময়মনসিংহে 'সিগুললি'; পাবন-ায় 'শিকোলি' এবং ফরিদপুরসহ অধিকাংশ অঞ্চলে 'শোলক' বা 'শল্‌লক' নামে পরিচিত। অষ্টাদশ শতক, বস্তুত উনিশ শতকের প্রথম পাদ্যে বর্তমান অর্থে 'ছড়া' নামেই চলন। ফরিদপুরে লোকসাহিত্য ছড়ার সংগ্রহ ব্যাপক।

এই সকল ছড়ায় এই অঞ্চলে লোকের মানসিকতা, আশা-হতাশা, আনন্দ- বেদনা, আচার-সংস্কার প্রভৃতির পরিচয় পাওয়া যায়। এই জেলার ছড়াকে তিনটি প্রধান ভাগে ভাগ করা যায়; যেমন শিশুবিষয়ক ছড়া, খেলার ছড়া ও বিবিধ ছড়া। এর উপবিভাগ হল : ছেলেভুলানো ছড়া, ঘুমপাড়ানি ছড়া, দুধ খাওয়ানোর ছড়া, সান্তনার ছড়া, বিবাহবিষয়ক ছড়া, ব্যবহারিক ছড়া, জীবনবিষয়ক ছড়া, উৎসববিষয়ক ছড়া, বিদ্রূপাত্মক ছড়া, ভৎর্সনাসূচক ছড়া ও শাস্তিবিধানমূলক ছড়া, করুণারসাশ্রিত ছড়া, বৃষ্টির ছড়া, ক্ষেপানোর ছড়া, আবোল-তাবোল ছড়া, হৃদয়বেদনা প্রকাশক ছড়া, প্রার্থনামূলক ছড়া ও কৌতুকপ্রদ ছড়া; বিভিন্ন প্রকার খেলার ছড়া ও বিবিধ ছড়ার মধ্যে– ব্রতের ছড়া, মাছ ধরার ছড়া, গাশশির ছড়া, কৃষিবিষয়ক ছড়া, কবিওয়ালের ছড়া, নীতিমূলক ছড়া, গোয়ালের ডাক ও গায়েনের গীত। এই সকল ছড়ায় জীবনচর্চা ও পারিপার্শ্বিক সমাজ পরিবেশের অনেক উপাদানের পরিচয় পাওয়া যায়। ফরিদপুর থেকে সংগৃহীত কয়েকটি উল্লেখযোগ্য ছড়ার নমুনা তুলে ধরা হলো :

ঘুমপাড়ানি ও ছেলেভুলানো ছড়া

ঘুমপাড়ানি মাসিপিসি আমাগো বাড়ি আইসো
খাট নাই, পালঙ্ক নাই খুকুর চোখে বইসো,
বাটা ভইরা পান দিবো, গাল ভইরা খাইয়ো
খির্কি দুয়ার খুইলা দিবো ফুরুৎ কইরা যাইয়ো।

এই ছড়ায় ঘুমের অধিষ্ঠাত্রীদেবী মাসিপিসিকে আমন্ত্রণ জানানো হয়েছে।

**সান্ত্বনার ছড়া**

শিশুর কান্না থামাতে আকাশের চাঁদ দেখিয়ে আহ্বান জানানো হয়। চাঁদের আগমনের প্রশান্তিতে দুরন্ত শিশু শান্ত হয় ; কান্না থামে। অথবা আকাশের চাঁদের সঙ্গে কোলের চাঁদের তুলনায় রয়েছে একটি আনন্দ।

আয়রে চাঁদ নাইড়া চাইড়া/ কেলা গাছের ঘাড়ে চইড়া
গাই দুয়াইলি দুধ দিব / বাড়া ভানলে খুদ দিব
চইড়া আইলে ঘোড়া দিব/ আইরে চাঁদ আয়
খুকুর কপালে টিপ দিয়ে যা।

**জামাই মস্করার ছড়া**

লোকছড়ার একটি বিরাট অংশ জুড়ে আছে জামাই নিয়ে হাসি-ঠাট্টা এবং মস্করা করা। এই সকল ছড়াগুলিতে লক্ষণীয় যে, জামাইয়ের সঙ্গে সম্পর্কটি খুব হৃদ্যতাপূর্ণ নয়। এতে একটা প্রচ্ছন্ন বিদ্বেষের ভাব প্রকাশ পেয়েছে।

ইটিং বিটিং জামাই তিটিং/ তাতে পরে মাখন বিটিং
জামাই বেটা নড়ে চড়ে/ সাত গণ্ডা ডিম পাড়ে
ডিম নিয়া নগা-ডগা/ ফুল ফুটে থোকা থোকা
ফুলের নাম কুঁড়ি/ বাগুন-তাগুন ভুইল্যা গেলি
নাক কাটা ছুড়ি।

**খেলার ছড়া**

খেলার ছড়াকে ছেলেভুলানো ছড়ারই অপভ্রংশ ছেলেখেলার ছড়া বলা হয়। এই সকল ছড়াগুলির সহজ সরল গীতি সুর খুবই আনন্দদায়ক। কিছু কিছু ছড়ার খেলা আছে ঐন্দ্রজালিক ক্ষমতা সম্পন্ন। এরমধ্যে লোকবিশ্বাস ও মন্ত্র শক্তির প্রভাব খুঁজে পাওয়া যায়।

ফরিদপুর জেলার বহুধরনের লোকজ খেলা রয়েছে যার প্রধান বিষয় হলো ছড়া। এ জাতীয় খেলাগুলি হলো : ডেংগুটি, হা-ডু-ডু, ছি-বুড়ি, রসকস, ওপেনটি বাইস্কোপ, আগডুম-বাগডুম, ইকির মিকির, ঘুঘু সই, হাতটা বুটি, ছুঁয়া (জলকেলি), পুতুল খেলা, ঢেঁকি ভানা, হাতিসূরী, চিল ও হাঁস-হাস, ঝুল্লু খেলা, রুমাল চুরি, ছাগলগিরি, বিয়ে বিয়ে খেলা উল্লেখযোগ্য।

**ব্রতের ছড়া**

বাঙালির একান্ত নিজস্ব ঐহিক ধর্মবোধ থেকে ব্রতের জন্ম। লৌকিক দেব-দেবীর কাছে পারিবারিক কল্যাণ কামনায় নারীরা ব্রত পালন করে। তাই বারো মাসে তের পার্বণের মূল উদ্দেশ্য হলো ইহজাগতিক চাওয়া-পাওয়া এবং আশা-আকাঙ্ক্ষার বাস্তবায়ন। প্রসঙ্গত ব্রতগুলি হচ্ছে : লক্ষ্মী ব্রত, সুবচনী ব্রত, পৃথিবী ব্রত, তারা ব্রত, সাঁজ-পূজনী বা সেঁজুতি ব্রত, হরিচরণ ব্রত, ভাদুলী ব্রত, মাঘমঙ্গল ব্রত, রণেব্রয়ো ব্রত, বসুধারা ব্রত, যমপুকুর ব্রত, থুয়া ব্রত, ত্রিভুবন চতুর্থী ব্রত, ফাল্গুন কোণা ব্রত, শংকর ব্রত, মনসা ব্রত, ভাঁজো ব্রত, মুট পূজা ব্রত, সত্যনারায়ণ পূজা ব্রত, ভাই ফোঁটা ব্র**,** ও সতীন ব্রত।

**মন্ত্র-তন্ত্র**

মন্ত্র-তন্ত্রের সাহায্যে শিলাবৃষ্টি, ঝড়তুফান থেকে রক্ষা; অনাবৃষ্টি থেকে রক্ষার জন্য বৃষ্টি নামানো, ভূত-প্রেত তাড়ানো; জ্বিন হাজির; চোরের উপদ্রব থেকে গৃহবন্দি; সাপের বিষ নামানো; বশীকরণ; জটিল রোগের চিকিৎসা এবং কলেরা-বসন্ত রোগের দেবী ওলাবিবি ও শীতলা দেবীকে হাজির করানো হয়। ওঝাগণ যখন এ সকল কাজে তন্ত্র-মন্ত্রের ব্যবহার করেন তখন গ্রামবাসীদের কাছে বিশ্বাসযোগ্য করে তুলতে সাগরেদরা বিচিত্র ও অদ্ভুত ধ্বনির সাহায্যে একটি অলৌকিক পরিবেশ বানিয়ে তোলে। অমাবস্যার রাত, দিন ও সন্ধ্যার সন্ধিক্ষণে, শনি-মঙ্গলবার কোনো নির্দিষ্ট তিথিতে ওঝা তার মন্ত্র বলে নানা প্রকার অশুভশক্তি, ভূত-প্রেত ইত্যাদি আত্মাকে হাজির করেন। তাদের মন্ত্রের সঙ্গে চণ্ডী, কামাখ্যাদেবী মহাদেব, কালী, আল্লা-রসুল, রাম-লক্ষ্মণ-সীতা, নরসিংহ, কংসাসুর, গুরু-মুর্শিদ প্রমুখের সশ্রদ্ধ উল্লেখ দেখা যায়। অনেকে মনে করেন কামরূপ-কামাখ্যাদেবীর মন্দির এর উৎস। অনেক মন্ত্রের ভনিতায় কামাখ্যাদেবীর উল্লেখ দেখা যায়।

**প্রবাদ-প্রবচন**

| | | |
|---|---|---|
| কুকুর | : | যেমন কুকুর তেমন মুগুর। |
| কাজী | : | কাজের বেলায় কাজি, কাজ ফুরালে পাজি। |
| কিল | : | ভাত দেবার মুরদ নেই, কিল মারার গোঁসাই। |
| চালুন | : | চালুন বলে ছুচ তোর গুদ ছেঁদা। |
| চোর | : | চোর পালালে বুদ্ধি বাড়ে। |
| ঝি | : | ঝিকে মেরে বউকে শিখান। |
| ঝোপ | : | ঝোপ বুঝে কোপ মারা। |
| ঢেঁকি | : | ঢেঁকি স্বর্গে গেলেও ধান ভানে। |
| নাপিত | : | নাপিত দেখলে কেনি আঙ্গুল বাড়ে। |
| পাগল | : | এক পাগলে ভাত পায়না, অন্য পাগলের আনাগোনা। |
| ফোঁড়ে | : | আড়ে নাই ফোঁড়ে আছে। |
| ফকির | : | ঝড়ে বক মরে, ফকিরের কেরামতি বাড়ে। |
| বাটপার | : | নেংটার আবার বাটারের ভয়। |
| বাপ | : | নিজে বাঁচলে বাপের নাম। |
| ভাত | : | পেটে ভাত নেই নাঙের উৎপাত। |
| মা | : | মায়ের কাছে মাসীর খবর। |
| লাভ | : | লাভে লোহা বয় বিনা লাভে সোনা বয়না। |
| শকুন | : | শকুনের দোয়ায় (শাপে) গরু মরে না। |
| খাজনা | : | খাজনার চেয়ে বাজনা বেশি। |
| গঙ্গা | : | ভাগের মা গঙ্গা পায় না। |

**প্রবচন**

'প্রবচন' আভিধানিক অর্থে প্রবাদেরই নামান্তর। প্রবাদের পরিপূরক শব্দ হচ্ছে প্রবচন। প্রবচন মূলত বাচ্যার্থ নির্ভর; এতে রূপক, প্রতীক, সংকেত চিত্রকল্পের স্থান নেই। সাধারণ পদ্যে অথবা অন্ত্যমিলযুক্ত ছন্দোবদ্ধ পদ্যে প্রবচন রচিত হয়।

| | |
|---|---|
| আকাল | কাল অইলে অকাল/ছাগল চাটে বাঘের গাল। |
| ঘুম | মজামারে ফজা ভাই/মধ্যি হান্তা ঘুম কামাই। |
| ঘোড়া | ঘোড়া আলার ঘোড়া না/ সেকেন্দারের ঘোড়া। |
| জামাই | আসপি জামাই নিবি ঝি/জামাইর গোস্বায় হবে কি। |
| ঝি | বাপের বাড়ি ঝি নষ্ট/পান্তা ভাতে ঘি নষ্ট। |
| ধন | দিয়া ধন বুঝে মন/কাইরা নিতে যতক্ষণ |
| পানি | সাত ঘাটের পানি খেয়ে/বিড়াল বইসে তপস্যায়। |
| পাখি | খায়দায় পাখিটি/বনের দিকে আঁখিটি |
| ফল | মাকাল ফল দেখিতে ভালো/উপরে লাল ভিতরে কালো। |
| বর | আশ্বিনে রান্দে কার্তিকে খায়/যে বর মাঙ্গে সেই বর পায় |
| ভাত | উনা ভাতে দুনা বল/অতি ভাতে রসাতল। |
| ভাত | মেয়ে দিবে ভাত দেখে/ বউ আনবে হাড় দেখে। |

ভাত : যার ঘরে ভাত নাই/ তার কোন জাত নেই।
মা : মুড়ি বল চিড়া বল ভাতের মত নাই/ খালা বল, ফুপু বল মার মত নাই।
শ্বশুর : শ্বশুর বাড়ি মধুর হাড়ি/ নিত্য গেলে ঝাঁটার বাড়ি।
সতীন : দুই সতীনের ঘর/ আল্লায় রক্ষা কর।

**মিশ্র :**

১। দাতার নারকেল, কৃপণের বাঁশ/ কাটো না কাটো বাড়ে বার মাস।
২। যম জামাই ভাগিনা/ তিন নয় আপনা।
৩। অভাবে স্বভাব নষ্ট মুখ নষ্ট বচনে/ ঝরায় ক্ষেত নষ্ট, স্ত্রী নষ্ট মারণে।
৪। হেগে খায় খেয়ে মুতে/ তার না ছোঁয় যমদূতে।

বাংলাদেশের বিভিন্ন অঞ্চলে ধাঁধা শব্দটি বিভিন্ন নামে প্রচলিত। বরিশালে 'ভাঙ্গানি' ময়মনসিংহে 'কথা', চট্টগ্রামে 'কিচ্ছা', রংপুরে 'ছিলকা', সিলেটে 'শিমাসা', নোয়াখালীতে 'পিলিকা', রাজশাহীতে 'মান' ও ফরিদপুরে 'শ্লোক'। ফরিদপুরের ধাঁধাগুলি মূলত আখ, ইট, উনুন, কলসি, কলার মাতী, কলাগাছ, কচুরিপানা, কাগজের টাকা, কাছিম, খেঁজুরগাছ, ক্ষুর, গেঞ্জি, মশারি, ঘূর্ণি, চক্ষু, চশমা, চিঠি, ছাতা, জাল, তরমুজ, ঢেঁকি, ডাব, ডিম, ডুমুর, নারকেল, নৌকা, পালকি, পিঁপড়া, পেঁপে, বড়শি, বাঁশ, বিচ্ছা, বিজলী, মরিচ, রৌদ্র, শামুক, হুক্কা বিষয়ক।

১. সি মাঠে জনম তার, মকরেতে কাটা
তারে কাটি পারে গেলে কত লক্ষ হয়
তার রুধির সর্বলোকে খায়।

---আখ (ইক্ষু)

২. ইট ঘুঘুর পিঠটান
কোন ঘুঘুর তিন কান।

- -উনুন

৩. যুবতী ধরিয়া কণ্ঠে করে আলিঙ্গন
নিতম্বে রাখিয়া দেয় করিয়া যতন;
গুরুজন থাকিলেও চক্ষের উপরে
লাজ-লজ্জা পরিহারি কত শব্দ করে।

---কলসি

৪. আশায় বাঁধলাম ঘর, দুয়ার রাখলাম না
গরম জলে পুড়ে মরলাম টের পেলাম না।

---গর্ভবতী নারী

৫. কুটি কুটি পানের বিড়া
তার মধ্যে কালিজিরা
সেই পান শহরে যায়
মরা মাইনষে কথা কয়।

---চিঠি

৬. জন্ম ধলা কর্ম কালা
গলায় গজমতির হার
উইড়া গিয়া ধইরা আনে মুনিষ্যির

----জাল

৭. মাটির উপর কাঠ, কাঠের উপরে পাতা
পাতার নিচে ফুল, ফলের ভিতর মাথা।

---নারিকেল

৮. চার পায়ের জিনিস আমি, আট পায়ে হাঁটি
রাক্ষস না খাককোস না আনাম মানুষ গিলি।

---পালকি

৯. অহুর মহুর কহুর বুড়ি বুকে একটা দাঁত
হাত পাঁচ ছয় লেজ তার, পাছায় একটি বাঁশ।

---বঁড়শি

১০. আট কুটুরী উনিশ ঠ্যাং
আছে কাপড়ের তলে,
ঠেলা দিলি খুইলা পড়ে।

----ছাতা

১১. ওলো শ্যামের মা
ভাত দেও কারে?
আমার বাজান বিয়া করছে
ওর বাজানের মাবে।

---ফুফু ও ভাতিজা।

জীবন, সমাজও সংস্কৃতির নানান উৎসে বাংলার লোকবিজ্ঞানীগন এদেশের লোকসংগীতকে প্রধানত ধর্মীয়, ধর্মনিরপেক্ষ এনং সাময়িক এই তিনিটি প্রধান ভাগে বিভক্ত করেছেন। এ পর্যন্ত ফরিদপুর জেলা থেকে ৪২ প্রকাব লোকসংগ্রীত সংগৃহীত হয়েছে। এব মধ্যে উল্লেখযোগ্য হলো : বাউল, মরমি, বিচার গান, মুর্শিদী-মারুফতি, ভাটিয়ালী সুরেশ্বরী গান, খাজাবাবার গান, ফকিরালী গান, কবিগান, জারিগান, ধুয়াগান, কীতন, ধামালী, রয়ানী বা ভাসান, বিচ্ছেদ গান, অন্নপ্রাশন, ভাইফোঁটার গান, হ্যাঁচড়া পূজার গান, সূর্যপূজার গান, মাঘমণ্ডল, তারাব্রত, কার্তিক পূজায় ভুলপুড়ানো, সতীনব্রত, ক্ষেত্রব্রত, গোক্ষুর নাড়ু, ত্রিনাথের মেলা, ভাংড়া বা অষ্টক, হুলোই বা অড়ণ, নইলা, সারিগান, বারমাসি, গাশশি, পালাকর গান, গোয়ালের গান, বৃষ্টির গান, বোল, মেয়েলীগীত, ছয়হাটুরে বা নামকরণ, তালপান গুয়ার গান, খাতনাব গীত, সাইরগান এবং বেদেবেদীয় গান প্রভৃতি। এর মধ্যে এ জেলার প্রতিনিধিত্বশীল কয়েকটি লোকসংগীত উল্লেখ করা হলো : বাউল, মরমী, মুর্শিদী, ফরিদপুর জেলার অগ্রগণ্য সংগীত। এ সকল ধারা থেকে সৃষ্ট 'বিচার গান ফরিদপুর জেলার শ্রেষ্ঠ গীত। বাংলাদেশের প্রায় অঞ্চলে এই সংগীত পরিদৃষ্ট হলেও দক্ষিণ-পশ্চিম ব-দ্বীপ অঞ্চলের (Moribund Delta Region) কুষ্টিয়া, যশোর,

ফরিদপুর অঞ্চলের পরিপূর্ণ বিকাশ লাভ করে এবং পরে বিভিন্ন সাধকের প্রচেষ্টায় এক একটি ঘরণার (School) মাধ্যমে খুলনা, ঢাকা, টাঙ্গাইল, ময়মনসিংহ ও পশ্চিম সিলেটে স্পর্শক প্রসারণ ঘটে। এর মূলে ছিল তৎকালীন সামাজিক ও ধর্মীয় প্রেক্ষাপট। বাউল মতবাদে বিশ্বাসীদের লোকায়ত ধর্ম, সখ্য, যোগ-সাধনা, বৌদ্ধ সহজিয়া মত, তন্ত্র, বৈষ্ণব রসবাদ, শাহ সুলতান রুমীর (১০৫৩ খ্রি.) মরমীবাদ, সংস্কার, লোকাচার ও বিশ্বাস প্রভৃতি। ইরানের সুফি সাধকদের 'সামা' গজলের উত্তরসূরী হিসাবে মুর্শিদী, মারফতি ও সুরেশ্বরী গানের প্রচলন হয়।

ফরিদপুর জেলার উল্লেখযোগ্য বাউল ও মরমী সাধকদের একটি তালিকা প্রণীত হলো। তিনুশাহ (চণ্ডিপুর), খোশাল চাঁদ (রামনগর), মেছের শাহ (মাসাউজান), আরফিন শাহ (দত্তপাড়া), পাঁচু ফকির (সাকপাইলদ্যা), নৈমদ্দিন ফকির (ধোপাডাঙ্গা), গহেরশাহ (ঘাগর), কিতাবদ্দি শাহ (কৃষ্ণনগর), করিমদ্দিন (খলিলপুর), ছৈজদ্দিন ফকির (বিলমামুদপুর), মুন্সী বাসের (কোশগাঁও), যোগেশ সরকার (কৃষ্ণ নগর), সানাল চাঁদ (পদ্মাপাড়), সমীর চাঁদ (মথুরাপুর), নবাব চাঁদ (ব্রাহ্মণকান্দা), কালাচাঁদ (প্রেমতারা), কুন্ডুদাস (গোয়াইলপোতা), ক্ষ্যাপা-ক্ষেপী (ধোপাডাঙ্গা), পাইলন ফকির (সাতৈর), ফটিক গোঁসাই (মাইচ কান্দি), আহাম্মদ শাহ (বিনিকর্দিয়া), ডা. হানিফা (বাখুণ্ডা), আনেচ আলী (মানিকদা), সতীশ গুহ (খামারপাড়া), কমলাবালা (লংকার চর), জসীমউদ্দিন (ঝাউখালী), ছাদেক (রূপদিয়া), গনি বয়াতি (চরভদ্রাসন), সাধু শিকদার (ভাজনডাঙ্গা), মঙ্গল সাধু (অম্বিকাপুর), মঙ্গল বয়াতি (ভীমপুর), ফেলাশাহ (কানাইপুর), হাসমত চাঁন (ভাটি লক্ষীপুর), মোন্তাজ ফকির (ভাজনডাঙ্গা), মেছের ফকির (আলিযাবাদ), ওয়াজেদ মোল্লা (ভাটপাড়া), আজিম শাহ (গোয়ালেরটিলা), আমিনুদ্দিন মোড়ল (মৃজারচর), মেঘু বয়াতি (গোয়ালের টিলা), মহিন সাঁই (কমলাপুর), খোরশেদ (কাজির সুরা), ইয়াছিন ফকির (প্রেমতারা), সেক দবিরউদ্দিন (গজারিয়া), দেওয়ান মোহন (সদরদি), নাসিরশাহ (কুমার কান্দি), কোরবান খাঁ (ডিক্রিরচর), আইনুদ্দিন (কানাইপুর), জলুবশাহ (শুকতলী), কুটি শিকদার (বাখুণ্ডা), খোরশেদ (চাঁনপুর), করিম বয়াতি (ভাজনডাঙ্গা), আঃরহমান চিশতি (ঘনশ্যাম), আব্দুর রহমান (টেপাখোলা), ফরমান সাধু (ভাবুকর্দিয়া), মজিদ (সদরদি), মোকসেদ (বিনিকদিয়া), ছৈজদ্দিন (খয়েরদিয়া), আকমত বয়াতি (রামনগর), জমির আলী (সদরপুর), আসাদ বয়াতি (ধুলদী), হাজেবা বিবি (অম্বিকাপুর), আয়নাল মিয়া (মাহিশালা), পূর্ণসরকার (পুয়াইল), চাঁদ মিয়া (সোনাখোলা), কানাইলাল শীল (নগরকান্দা), কুটি মুন্সুর (লোহারটেক), দাইজদ্দিন (রামনগর), মাখন (বসুলহাট), মোতালেব শরীফ (রামচন্দ্রপুর), আব্দুর রহমান (বায়তুলআমান), আলাউদ্দিন সাঁই (ভাজনডাঙ্গা), মান্নান খাঁ (বাখুন্ডা), মঈনুদ্দিন ফকির (সাদিপুর), আলেয়া বিবি (সন্ন্যাসীর চর), তাইজদ্দিন শাহ (সদরদি), কাসিম ফকির ওরফে কোছে কাওড়া (ধোপাডাঙ্গা চাঁদপুর), পাগলা বাবলু (ওয়ারলেস পাড়া), সিকান্দার আলী খান মনা (আলীপুর), জব্বার ফকির, ওয়াজেদ চাদ, রশিদ বয়াতি, আব্দুস সামাদ, আমজেদ, ইসমাইল আলী, ইয়ার আলী, গোলামহায়দার, দেওয়ানমোহন, ফকির মজিদ, জালান বয়াতি (ধুলদী বাজার) প্রমুখ।

ফরিদপুর জেলার শ্রেষ্ঠতম মরমী সাধক হিসেবে মেছের শাহকে গণ্যকরা হয়। যিনি ১২৪৭ মতান্তরে ১২৫৭ বঙ্গাব্দের ৮ ফাল্গুন সদরপুর থানার কোনো এক চরে জন্মগ্রহণ

করেন। এবং নদীভাঙনে সেই স্থান পরিত্যাগ করে নগরকান্দা থানার মাসাউজা গ্রামে বসতি স্থাপন করেন। মৃত্যু ১৩২৪ বঙ্গাব্দে। খোসাল চাঁদ দরবেশ ছিলেন তাঁর সাধক গুরু। 'সত্যধর্ম মারুফাতে এছলাম' নামক কেতাবসহ দেহতত্ত্ব, মারুফতি, মুর্শিদী, প্রেমতত্ত্ব ও নবীতত্ত্বমূলক বিচিত্রধর্মী পাঁচ শতাধিক গানের সন্ধান পাওয়া যায়। কুমারনদ সংলগ্ন রসুলপুর বাজারের পশ্চিমপাশে এই সাধকের মাজার রয়েছে। এখানে বর্তমানে প্রতি বছর ১৯ চৈত্র ওরস হয় এবং অসংখ্য ভক্তকুল ও অনুরাগীদের সমাবেশ ঘটে। মেছের শাহের একটি গান :

সে যে চিন্ময় চৈতন্য স্বরূপ/ চারগুণে এক দেহ তার
আইদ্য মানুষ সাধ্য কাব যার।
ক্ষিতি, অপ, তেজ, বায়ুর জোরে/ নিত্য লীলা ঘরে ঘরে
চার দিয়া চার পূরণ করে/ চার গুণে হয় এক আকার।
ঠিক যেন সে সর্বশক্তি/ জীবের জীবন ভক্তের মুক্তি,
যত দেখ প্রতিমূর্তি,/ একজনার এইসব্ আকার।
অধীন মেছের চান্দের কথা/ ওহিকে তা জানবে কোথা,
এক মানুষ জগতের দাতা/ শরিক নাই সে একেশ্বর।

## মুর্শিদীগান

ফরিদপুরের কিছু কিছু মুর্শিদী গানের ভনিতায় মরমী সাধক মেছের শাহের নাম পাওয়া যায়। এই জেলায় মুর্শিদী গানের সমৃদ্ধ ভান্ডার রয়েছে।

তুমি দাও দেখা দয়াল চাঁনরে আমার
তোরে না দেখিলে প্রাণ আমার বাঁচে নারে॥
দয়াল আমারে দিয়া ফাঁকি
তুমি হইলা বনের পাখিরে
তোরে পঞ্জিরায় ভরিয়া রাখবো ।[....]

## বিচার গান

মুর্শিদী বা ভাবগানের আসরে বিচার গানের উত্তরণ ঘটেছে। গুরু-শিষ্য, মারুফত-শরীয়ত, নিরাকার-আকার, নারী-পুরুষ, সৃষ্টিতত্ত্ব, আহাদিয়াত নবুয়তি, রূপ-স্বরূপ, কাম-প্রেম ইত্যাদি বহুবিধ বিষয় নিয়েই বিচার গানের আলোচনা। বিচারগানে মূলত মঞ্চে উপস্থিত দুই বয়াতির মাঝে প্রতিযোগিতামূলক গান। কেউ কেউ মনে করেন বিচারগানের আদিভূমি ফরিদপুর।

এই গানের জন্ম অর্ধশতাব্দী আগে। মেছের শাহ (১২৪৭-১৩২৪ বঙ্গাব্দ) এই গানের গোড়াপত্তন করেন। লোকগবেষক খলিলুল্লাহ-দিল-দরাজ ফরিদপুরের বিচার গানের সময়কালকে তিনটি ভাগে ভাগ করেছেন : ১২৮০ থেকে ১৩৩০ বঙ্গাব্দ প্রথমভাগ। এই ভাগের বিখ্যাত সাধকগণ হলেন, মেছের শাহ, তাহেরশাহ, কিতাবদী শাহ, নৈমদ্দি ফকির, পাঁচু ফকির, পাইলন ফকির, আজিম শাহ, যোগেশ সরকার, লক্ষীকান্ত সেন, কুঞ্জুদাস, মুন্সি বাছের, কসিমদ্দিন (কোচে কাওড়া); গহের শাহ, ক্ষ্যাপা-ক্ষেপী। দ্বিতীয় ভাগ ১৩৩০ থেকে ১৩৬০ বঙ্গাব্দ পর্যন্ত। এই ভাগে রয়েছেন আহম্মদ

ফকির; জসিমদ্দিন, তাজদ্দিন ফকির, আইনদ্দিন, ইয়াছিন, ইসমাইল সরকার, ছৈজদ্দিন, ফকির চাঁদ, মজিদ মিয়া, দেওয়ান মোহন, তমিজদ্দিন, ছাদেক, কমলাবালা বৈষ্ণবী, মোসলেম ও ছাদেক ফকির। তৃতীয় ভাগের সময়কাল ১৩৬০ থেকে ১৩৯০ বঙ্গাব্দ পর্যন্ত। এই সময়ের বিখ্যাত সাধক আব্দুল হালিম বয়াতি। তাঁর প্রতিভা ছিল আকাশ ছোঁয়া। এরপর অ.নাল মিয়া, দলিলউদ্দিন, জমির আলী বয়াতি, আকমত, চাঁনমিয়া, জলিল, জালাল, হাজেরা বিবি, মাখন, আলাউদ্দিন, সুফিয়া, অনিতা, কুটি মনসুর, ইয়াদআলী, খোরশেদ ও আলেয়া বিবি। একটি বিচার গানের উদ্ধৃতি :

জ্ঞানের আয়না ভক্তির পায়রা/ মুর্শিদ রূপের সুরাত দেখ
স্বরূপে রূপ দেখতে চাইলে ধ্যানের ঘরে কর লক্ষ।
নিরব নিটল ভাবে/ নির্জনেতে বসে তবে
গোপন দরজা যে খুলিবে/ সেই মানুষের করণ শিখ॥
আপন দেল কর সাদা/ কেন ভাব জুদাজুদা
যথা মুর্শিদ তথা খোদা/ সেই রূপেতে ডুবে থাকো।
পরমের নাই আকার সাকার/ জীব হইতে হইলেন প্রচার
হালিমের নাই তত্ত্ববিচাব/ মন তুমি কেন উল্টা ডাকো॥

**গাজির গান**

'গাজির গান' ফরিদপুর জেলার প্রতিনিধিত্বমুলক লোকসংগীত হিসেবে চিহ্নিত। গাজিপীর এতদঞ্চলের অন্যতম লৌকিকদেবতা। এঁকে জিন্দাপীর বা গাজিসাহেব বলেও অভিহিত করা হয়। বাঙালি হিন্দুসমাজে দক্ষিণা রায় এবং বাঙালি মুসলমান সমাজে গাজিপীর মূলত অভিন্ন। চাষী, জেলে বিশেষ করে বনজীবীরা এঁকে মান্য করেন।

অতীতে গাজিপীর সকল রোগ ও বিপদের উদ্ধারকর্তা রূপে পূজ্য ছিল। বাঘের হাত থেকে রক্ষা, উঁইপোকার বংশ ধ্বংস গৃহপালিত বিপদ থেকে রক্ষা করার জন্য গাজির গানের 'পালা' ও 'মানসিক' দেয়া হতো এবং ঘরে ঘরে রক্ষিত হতো 'গাজির পট'।

**গাজির বন্দনা গানের নমুনা**

এসো এসো দয়াল গাজি, এসো এসো এই আসরে গো
একবার চাও ফিরে।
প্রথমে বন্দনা করি প্রভূনিরঞ্জন রে দয়াল গাজি,
দ্বিতীয় বন্দনা করি নবীজীর চরণ রে দয়াল গাজি,
উত্তরে বন্দনা করি হিমালয় পর্বত রে দয়াল গাজি
যার হাওয়ায় গলে ওই দেশের পাথর রে দয়াল গাজি। [...]

**কবিগান**

যশোর, খুলনা, বরিশাল, ও ফরিদপুর অঞ্চলের যে কয়জন উল্লেখযোগ্য কবিয়ালের নাম পাওয়া যায় তাঁরা অধিকাংশই তারক সরকারের শিষ্য পরম্পরারূপে নিজেদের পরিচয় দেন। তারক সরকারের দুই শিষ্য নড়াইলের বিজয় সরকার এবং ফরিদপুরের নিশি সরকার। এঁরা বিশ শতকের প্রথমার্ধে বিশেষ আলোড়ন সৃষ্টি করেছিলেন। ফরিদপুর জেলার কয়েকজন উল্লেখযোগ্য কবিয়াল হলেন : রাসমোহন সরকার

(জানদি), বসন্ত সরকার (গজারিয়া), নিতাই সরকার (গজারিয়া), মধু ভূঁইয়া (জোয়ার)। বিভিন্ন প্রজাসাধন, বারণী স্নান, বৈশাখী ও চৈত্রের মেলায় কবিগনের আসর বসে।

## জারিগান

মুসলমান সম্প্রদায়ের মহররম পর্ব উপলক্ষে যে সঙ্গীত গীত হয়, তাকে জারিগান বলা হয়। জারি গানের অর্থ ক্রন্দন বিলাপ। এক সময় ফরিদপুর জেলায় ব্যাপকভাবে জারি গানের প্রচলন ছিল। এই অঞ্চলের বিখ্যাত কয়েকজন জারিগানের বয়াতি হলেন; মেঘু বয়াতি (গোয়ালের টিলা), ডা. হানিফা (বাখুণ্ডা), হাকিম চান্দ (কালিশঙ্করপুর), মেহের চান্দ (কালিশঙ্করপুর), তমিজদ্দিন (ভাংগা), হানিফ বয়াতি (উজানচর), এনাতুল্লা (সদরপুর), গনি বয়াতি (সদরপুর), মঙ্গল বয়াতি ( টেপাখোলা), জমীর আলী (সদরপুর), নিশিকান্ত (বাঁশতলা), ওয়াহেদ আলী (গোয়ালের টিলা), ছবেদ আলী (গোয়ালের টিলা), বদরুদ্দিন (গোয়ালের টিলা), ইয়াছিন বিশ্বাস, আমজেদ, নাসির শাহ।

দুল দুল ঘোড়ারে তুমি কি জবাব দাও আমারে
চতুর্দিকে ঘিরারে কাফের কি হালে রাখলা মোরে
বুকের উপর বইসা সীমাররে তুমি হলকমে না দাও ভর
তোর সমান আর গুনাগার নাইরে এই দুনিয়ার পর। [...]

## রয়ানী বা ভাসান গান

সর্পদেবী-মনসার জন্ম থেকে লক্ষীন্দরের পুনর্জীবন প্রাপ্তির মধ্যে দিয়ে তার দেবত্ব প্রচলিত লোককাহিনীই 'রয়ানী' নামে পরিচিত। রয়ানী মূলত চাঁদ সওদাগর, লক্ষীন্দর ও বেহুলার প্রচলিত লোককাহিনীভিত্তিক মনসাদেবীর মাহাত্ম্যসূচক লোকসংগীত। সাপের উপদ্রুপ থেকে রক্ষা পাবার জন্য ফরিদপুরসহ দক্ষিণ বাংলার সমগ্র জেলার ঘরে ঘরে এ সংগীত গীত হয়।* হিন্দু-মুসলিম নির্বিশেষে সকলেই এ গানের শ্রোতা। বর্ষা মৌসুমে গ্রামে গ্রামে মনসা পূজা কিংবা মাহাত্ম্য পরিবেশিত হয়।

ইউফ্রেটিস নদীর অববাহিকা, সিন্ধু সভ্যতার হরপ্পা-মহেনজোদারো থেকে উদ্ভব হয়ে ক্রমান্বয়ে সর্পপূজা ভারতীয় উপমহাদেশের বিভিন্ন অঞ্চলে ছড়িয়ে পড়ে।

রয়ানী গান ফরিদপুর অঞ্চলে 'ভাসান গান' নামে পরিচিত।

জ্যৈষ্ঠ না আষাঢ় মাসে গগনে গর্জন
রে বিধির কী অইলো
লোহার আটন লোহার ছাটন
লোহার বাসর ঘর
সেই ঘরেতে বসত করে বেহুলা-লক্ষীন্দর। [...]

## সূর্য পূজার গান

ফরিদপুর জেলায় হিন্দু-কুমারী মেয়েরা সূর্যবন্দনা করে 'মাঘমঙ্গল ব্রত' পালন

* বরিশাল জেলার গৌরনদী থানার ফল্লশী গ্রামের কবি বাড়ি থেকে রয়ানী বা ভাসান গানের উদ্ভব হয়েছে বলে ধারণা নেয়া হয়। --সম্পাদক

করে। সূর্যরশ্মিতে বৃক্ষ যেমন ফলবান হয়ে ওঠে তেমনি কুমারীদের বিবাহের বসনা যথাশীঘ্র ফলপ্রসূ হয়। সূর্য দেবতার মতো সুন্দর, বলবান ও শৌর্যবীর্যের অধিকারী বর পাবার জন্য মাটিতে কল্পিত সূর্যদেবতা অঙ্কন করে।

উঠো উঠো সূর্যঠাকুর ঝিকিমিকি দিয়া
তোমার জন্য বসে আছি ধূপ প্রদীপ নিয়া
উঠো উঠো সূর্যঠাকুর ঝিকিমিকি দিয়া
তোমার জন্য বসে আছি ধান দুব্বা নিয়া;
উঠো উঠো সূর্যঠাকুর আবির মাইখা গায়
সাজি ভইরা রক্তজবা দিবো তোমার পায়।
আইসো আইসো সূর্যঠাকুর সোনার রথে চইরা
সপ্তবর্ণ সপ্তঘোড়া চালাও আকাশ জুইড়া
সূর্য উঠলো ঝিকিমিকি আঁধার গেলো দূরে
সূর্যঠাকুর দিলো দেখা সোনার রথে চড়ে।

**গোক্ষুর নাড়ু**

গৃহপালিত গাভী প্রসবান্তে একুশদিন পরে বাইশ দিনে দোহন করে সেই দুধ দিয়ে ক্ষীরের নাড়ু তৈরি করে সন্ধ্যায় উঠানের মধ্যখানে ঘট পেতে তার উপর আম্রপল্লব, বিভিন্ন রকমের ফুল, কলার আগপাতায় নাড়ুগুলি রেখে একজন ছড়া আবৃত্তি করে সহযোগিরা ধুয়া ধরে।

গৃহপালিত গাভীর রোগবালাই থেকে মুক্তি লাভ করার জন্য গোরক্ষকের উদ্দেশ্যে গোক্ষুর নাড়ু অনুষ্ঠিত হয়। এটি একটি যাদুবিদ্যাগত ক্রিয়া (Ritual)।

১. ওরে পাইকেরি/উপরে যাবো/কত পানি?
আটু পানি।
ওরে পাইকেরি/উপরে যাবো/কত পানি?
গলা পানি।
(ক্রমান্বয়ে অথৈপানি পর্যন্ত ছড়া কাটা হয়)

২. মামা দোয়ালে আসে না আসে
ভাগনে দোয়ালে সাগর ভাসে।

**ত্রিনাথের মেলা**

ত্রিনাথের পূজার আঞ্চলিক নাম ত্রিনাথের মেলা।* ত্রিনাথপন্থীরা তিন দেবতার একই অখণ্ড ব্যক্তিকে পূজা করে। এই তিন দেবতা হলেন ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর। ত্রিনাথ হলেন নাথ সম্প্রদায়ের গুরু, গোরক্ষনাথ, মীননাথ ও জালন্ধরী-পা। ত্রিনাথের পুজাকে 'সেবা' বা 'মেলা' বলা হয়। স্বর্গ, মর্ত্য, পাতাল এই তিন জগতের অধীশ্বর হলেন ত্রিনাথ। তার উদ্দেশ্যে যে পূজা করা হয় তাতে উপকরণ হিসেবে এক পয়সার পান-সুপারী, এক পয়সার তিনটি মাটির প্রদীপ, একপয়সার তিনটি গাঁজার কলকে একদামে

* বৃহত্তর ফরিদপুর জেলার অন্তর্গত, বর্তমান শরীয়তপুর জেলায় ত্রিনাথের মেলার গানগুলোর উৎসভূমি রয়েছে বলে ধারনা করা যায়। -সম্পাদক

ক্রয় করতে হয়। তবে প্রধান উপকরণ হলো গাঁজা। দেবতাকে নিবেদন করার পর ভক্তগণ তা গ্রহণ করে থাকে। সর্বমঙ্গলের জন্য হিন্দু বাউল একত্রিত হয়ে তিনটি গাঁজার কলকে সাজিয়ে 'বোম ভোলানাথ' বলে সম্মিলিতভাবে গাঁজায় টান দেয়।

আমার ঠাকুর ত্রিনাথ/যে করিবে হেলা
তার হাত পা খসিয়া যাবে/চোখ দিয়া বের হবে ঢেলা।
দিয়া গাঁজায় দম/ বলছে বোম
বোবায় বলে বোম ভোলা/কলিতে ত্রিনাথের মেলা।

**ভাংড়া বা অষ্টকগান**

ভাংড়াগান বা ভাংড়া নাচের গান কোথাও অষ্টকগান; নীলপূজা বা দেলপূজার গাজন নামে পরিচিত। চৈত্রমাসের শেষ সপ্তাহ থেকে শুরু করে চৈত্র সংক্রান্তি পর্যন্ত হিন্দু সম্প্রদায়ের একটি দল শালকাঠের মতান্তরে নিম, তমাল, বেলকাঠের নির্মিত চৈতাঠাকুরের প্রতিকৃতি মাথায় করে বাড়িবাড়ি ঘুরে মাঙ্গন করার সময় যে গান গায় তা ভাংড়া গান বা অষ্টক গান নামে পরিচিত। কাঠের নির্মিত চৈতাঠাকুরের প্রতিকৃতিতে মৎস্য, ক্রম, বরাহ, মিন নামের দশ অবতার অঙ্কিত থাকে। এ ছাড়া চৈতাঠাকুরের মাথায় শঙ্খ, চক্র, গদা এবং পদ্ম অঙ্কন করে সরিষার তৈল মেখে প্রতিকৃতিটি কালো করা হয়। মস্তকঅংশে দেয়া হয় সিঁদুরের ফোঁটা।

বন্দী ভগবতী লক্ষ্মী-সরস্বতী গনেশের জননী মা
মাগো যে বাণী সরবাণী-ঈশাণীয় ইন্দ্রানী
নিশুম্ভ নিশানী শ্যাম মা,
আমি পড়েছি আজ কুল্য পাথার
দিয়েছি সাঁতার তোমার নাম ভরসা করি।
কোথায় দীনবন্ধু তরি, তরাও মোরে।
এসো ভোলা মহেশ্বর আমারি ঈশ্বর
কার্তিক গনেশ লয়ে সঙ্গে আমি যদি ডুবে মরি।
ওহে, ষোলপানি কলঙ্ক হবে যে তোমারি। [...]

**নইলা গান**

ফরিদপুর জেলার লোকসংগীতের মধ্যে বৃষ্টি কামনায় কৃষিনির্ভর জীবনযাত্রায় মেঘবাজার গান, বদনা বিয়ে, সত্যপীরের গান, সোনারায়ের গান, মাদারের গান, মানিকপীরের গান এবং নইলা গান প্রচলিত ছিল। একসময় শিরালী, হিরালী বা হিড়াল নামক বৃষ্টির ওঝা বলে কথিত একশ্রেণীর পেশাদার লোক নিয়োজিত ছিল। বৃষ্টি আহ্বানে তারা মন্ত্র-তন্ত্র প্রয়োগ করত। কোথাও কিশোরী মেয়েরা গৃহস্থের বাড়িতে গিয়ে মেঘ রাজার গান গেয়ে মাঙ্গন করত। ঐ সময় তাদের লোকাচারে 'বদনা বিয়ে' এবং 'ব্যাঙ' বিয়ের প্রচলন ছিল।

**নইলা গানের উদ্ধৃতি**

রক্তজবা জলে ভাসাইছে ভাইরে
মা বুঝি আজ আসরে আইসাছে,

আমাগো উপরে আছে দয়াল আল্লা সখা
কোথায় রইলি হাইড়া ম্যাঘারে
আইসা করো দেখা।
ওনুর ঝনুর বাজে সোনার নূপুর পায়
ঐ আসতেছে দয়াল নবী এই আসরে আয়।
ওনুর ঝনুর বাজে সোনার নূপুর পায়
ঐ ফুলের নাগররে
হারে ফুলের ডালা নামাইয়া দে
আমার দয়াল চাঁন চাইছে ফুল ঝাঁপি ভইরা দে।

## হুলোই গান

ফরিদপুর জেলার লোকায়ত জনগোষ্ঠীর মধ্যে 'হুলোই গান' নামে একশ্রেণীর প্রার্থনামূলক মাঙ্গনগীতি প্রচলিত আছে। 'হুলোই' শব্দের ব্যুৎপত্তিগত দিক হচ্ছে হুল্লোড়>হুল্লোই>হুলাই। হুলাই আনন্দসূচক ধ্বনি। কোনো কোনো অঞ্চলে এ গান 'অড়া' বা 'অড়ণ' নামে পরিচিত। বছরের নির্দিষ্ট সময়ে এই গান আনুষ্ঠানিকভাবে গীত হয়। নির্দিষ্টকাল অতিক্রান্ত হলে গানগুলি বছরের অন্যকোন সময়ে শুনতে পাওয়া যায় না। সাধারণত 'নবান্নের' জন্য রাখাল ছেলেরা শীতের আগমনে শিরণি উৎসবে আয়োজন করে। ঐ সময় সন্ধ্যায় এরা দলবেঁধে গৃহস্থের বাড়িতে বাড়িতে ঘুরে চাল-ডাল, ভোজ্যদ্রব্য, টাকা-পয়সা ইত্যাদি সংগ্রহ করে। পৌষমাসের শুরু থেকে পৌষসংক্রান্তি পর্যন্ত এদের মাঙ্গন চলে। সংক্রান্তির দিন প্রভাতে মাঙ্গনকৃত চাল-ডাল ও ভোজ্যসামগ্রী দিয়ে খিচুড়ী রান্না করে হৈ-হুল্লোড় করে নিজেরা খায় এবং পড়শীদের মধ্যে তা বিতরণ করে।

'হুলোই গান' ছড়াধর্মী হলেও এর কথায় ধর্মাশ্রিত বিষয়টি লক্ষ্য করা যায়। মাঙ্গন গান বলে এর পিছনে একটি লৌকিক পটভূমি আছে।

কোন লৌকিক দেবতার উদ্দেশ্যে গান গাওয়া হয় বলে স্বভাবতই বাড়ির মালিক অথবা গৃহিণী তুষ্টি সাধনের জন্য মাঙ্গন দেন। হিন্দু মুসলমান উভয় সম্প্রদায় এতে যুক্ত থাকে। বিশেষ করে শিবঠাকুরের দোহাই, লক্ষ্মীর নাম উচ্চারিত হতে দেখা যায়। উদ্ধৃতি—

ও গিরি ও গিরি/(ধুয়া)হুলোই হুলোই।
বার কইরা দাও সোনার ফিড়ি।/(ধুয়া)হুলোই হুলোই।
সোনার ফিরিতে বসবে কে? /(ধুয়া)হুলোই হুলোই।
বাস্তঠাকুর এইসাছে/(ধুয়া)হুলোই হুলোই।
ব্যস্ত ঠাকুর দিলেন বর, /(ধুয়া)হুলোই হুলোই।
ধান-চালে গোলা ভর।/(ধুয়া)হুলোই হুলোই। [...]

## সারিগান

লোকসাহিত্যে সমবেত সংগীত (Group Song)-এর মধ্যে সারিগান একটি জনপ্রিয় শাখা। এ গানে শ্রম লাঘব হয় বলে একে শ্রমসংগীত (Work Song) বলা হয়।

নদীকেন্দ্রিক অঞ্চলের অধিবাসীদের জীবনে এ গান বড়ই ঐতিহ্যময়। বিশেষ করে নৌকা বাইচের জয়লাভের নিমিত্তে আনন্দ, উৎসাহ, উদ্দীপনা ও শক্তিসাহস বর্ধনে এ গান পরিবেশিত হয়। এ ছাড়া দালানের জলছাদ করার সময় সুরকি পেটার তালে তালে, গাড়ি ঠেলা, ক্ষেতে ধান-পাট নিড়ানো ও কাটা, ফসল গৃহস্থের ঘরে তোলা ইত্যাদি পরিশ্রমের কাজেও এ গান গীত হয়। এ গান তাল প্রধান বলে একে Rhythmied সংগীত। প্রধানত পূর্ববঙ্গকে সারিগানের সংগীতাঞ্চল বলা হলেও সিলেট, ময়মনসিংহ, ঢাকা, ফরিদপুর, বরিশাল, খুলনা, যশোর ও রাজশাহী তথা চলনবিল অঞ্চলে এ গান ব্যাপকভাবে প্রচলিত। ফরিদপুর অঞ্চলের একটি সারিগানের উদ্ধৃতি :

ওমা, জয়ের ধ্বনি দে,
তোর গোপাল সাজিল গোষ্ঠে, জয়ের ধ্বনি দে।।
ওমা, ধান দুব্বা বরণ কুলা মাগো লইয়া আইস ঘাটে।
আশীর্বাদ কর মা তোমার গোপাল যাবে গোষ্ঠে।।
ওরে সাজাইয়া নন্দরাণী নূপুর দিয়া পায়,
পূর্ণিমারো চন্দ্র যেন হইয়াছে উদয়।।
ওমা, ডান কুলে বাজে শঙ্খ বামে বাজে বাঁশী।
গোষ্ঠে যাবার জন্যি মাগো হইলো উদাসী।।
তোর গোপাল সাজিল গোষ্ঠে, জয়ের ধ্বনি দে।।

ফরিদপুরে শান্তির বারোমাসি, ফুল্লোরার বারোমাসি, বেহুলার বারোমাসি, মইফুলের বারোমাসি প্রচুর জনপ্রিয়তা লাভ করেছে। মধ্যযুগের বাংলা ধ্রুপদী সাহিত্যে 'ময়মনসিংহ গীতিকায়' মলুয়ার বারোমাসি, নীলার বারোমাসি, কমলার বারোমাসি ষোল শতকের কবি মুকুন্দ দাসের 'কালকেতু উপাখ্যানে' ফুল্লরার বারোমাসি অনন্য সৃষ্টি। লৌকিক সাহিত্যে এমন কিছু রাধার বারোমাসি আছে যে গুলি রাধা-কৃষ্ণের সাক্ষাৎ লীলাব বর্ণনায় মুখর।

ফরিদপুরের একটি বারোমাসির উদ্ধৃতি :

ওরে আমি তোর পিরীতে হইলাম দেশান্তরি।
জ্যৈষ্ঠ গেল আষাঢ় এলো/ বন্ধুর দেখা না হইল রে
শ্রাবণ মাসে বর্ষা হইল ভারী॥
ভাদ্র গেল আশ্বিন আসে/ আশ্বিনেতে রয় বিদেশে
কার্তিক মাসে শুকনায় গড়াগড়ি॥
দেখিতে দেখিতে মাস আগুন/জ্বালাইয়া যায় মনের আগুন রে

ওরে পৌষ মাসে শীত করলো আড়ি।।
মনে হইল মাঘের শেষে/জীবন গেল হায় হুতাশে
ফাল্গুনে দক্ষিণা বাতাস ছাড়ি।।
শীত গেলো বসন্ত এলো/বন্ধুর দেখা না হইল রে
চৈত্র মাসে গরম পইল ভারী।।
বৈশাখ করে আনচান/বাতাসে জুরায় না প্রাণ

আমি গ্রীষ্মকালে কারে বাতাস করি।।
জালালের আষাঢ় মাসে/ জোয়ারে নদী গেল ভরে
মাঝিবিনে ঘাটে নাই তরী।। [...]

**গাশ্‌শি**

আশ্বিন সংক্রান্তির রাতে হিন্দু-মুসলিম উভয় সম্প্রদায়ের মধ্যে আনুষ্ঠানিকভাবে 'গাশ্‌শি' উদযাপিত হয়। 'গাশ্‌শি' অনুষ্ঠানে মশা-মাছি এবং রোগ বালাই থেকে মুক্তি পাবার আশায় বিভিন্ন প্রকার ছড়া আবৃত্তি করা হয়। এ ছাড়া সন্ধ্যা গাছে ফলের প্রত্যাশায় ছড়া কেটে সম্মিলিতভাবে কিছু অভিনয় করা হয়। গাছের গায়ে কুঠারের কোপ দিয়ে মাদুলি হিসেবে খড় বেঁধে দেয়। গাছের আত্মা আছে, এই ধারণা থেকে গাছকে ভয় দেখানো হয়। এ হল Animism-এর দৃষ্টান্ত। অভিনয়ের পিছনে আছে সদৃশ্য যাদুবিদ্যায় বিশ্বাস। ফরিদপুর অঞ্চলে প্রচলিত গাশ্‌শির ছড়া–

১. গাশ্‌শি জাগো জাগো/ভালো কইরা জাগো
আশ্বিনে রান্ধে কার্তিকে খায়/ যে বর মাঙ্গে সেই বর পায়।
২. গাশ্‌শি জাগো জাগো/ ভালো কইরা জাগো
অলদি জাগো, তুলসী জাগো, কুলা জাগো, চালুন জাগো
ভালো কইরা জাগো
৩. গাশ্‌শি জাগো জাগো/ ভালো কইরা জাগো
মশা বুনবুন মা বুনবুন/মশার গায় দড়ি।
সকল মশা খেদায় দিলাম/ কেষ্টর মার বাড়ি।

**গোয়ালের ডাক**

গোয়ালের ডাক-আশ্বিন মাস থেকে শুরু করে চৈত্র মাস পর্যন্ত ফরিদপুর জেলার বিভিন্ন অঞ্চলে গোয়ালের ডাক শুনতে পাওয়া যায়। এরা গৃহস্থের বাড়ি বাড়ি ঘুরে গরুদাগিয়ে অর্থ উপার্জন করে জীবিকা নির্বাহ করে। গরু দাগানোর সময় কর্মের প্রত্যক্ষ অনুপ্রেরণা হিসেবে এক ধরনের ছড়া আবৃত্তি করে যা 'গোয়ালের ডাক' নামে পরিচিত। ফোকলোরবিদ আবদুল হাফিজ বলেন, 'গোয়ালীর ছড়া' বা গানে গরু ও গোয়াল সম্পর্কে বিচিত্র সংস্কার স্থান পেয়েছে। এগুলিকে 'গোরক্ষনাথর ছড়া' বলেও অভিহিত করা হয়েছে।... গ্রীয়ার্সন সাহেব 'ময়নামতির গান' সংগ্রহ করেছিলেন এই গোয়ালী ভিক্ষুকদের নিকট থেকে। রংপুরের কোন কোন অঞ্চলে এই সম্প্রদায়ের লোকেরা 'যোগী' যুগী নামে পরিচিত। ফরিদপুর অঞ্চল থেকে সংগৃহীত গোয়ালের ডাক :

আষাইঢ়া বেঙ্গা/করে চেঙ্গা বেঙ্গা/অলদি মইখ্যা গায়/বেঙ্গা শ্বশুর বাড়ি যায়।
বেঙ্গা কুত কুইতে চায়/ বেঙ্গা ঠুক্ ঠুকুর কাশে/মুখ দেয় না ঘাসে/
পোলাপান হাসে [...]
তোর গেরস্ত দেয় না কড়ি। র-র-র
করিস না নড়া চড়া/দাগাইয়া দিব গুদির মুড়া/ঘাস খাবি যাইয়া মোল্লার পাড়া
মোল্লারা যদি করে রাগ/ধইরা আনবি বনের বাঘ/সাপ দেইখা লক্ষ দিবি
বাঘ দেইখা দাবার দিবি/বছর বছর বিয়ান দিবি/দুনা ভইরা দুধ দিবি

নাতিন নিয়া চকে যাবি/তারাচান ঘোষের গুণ গাবি।

### মেয়েলী গীত

লোকাচারভিত্তিক মেয়েলী গীত ফরিদপুর জেলার একটি প্রধান লোকসংগীত। বিবাহের প্রারম্ভ থেকে বিবাহের সমাপ্তির সকল ঘটনা, লোকাচার নিয়েই মেয়েলী গীত রচিত। বিবাহ ছাড়াও এই গীত গর্ভধান, সীমান্তোন্নয়ন, সাধভক্ষন, জাতকর্ম, অন্নপ্রাশন, পঞ্চামৃত, সপ্তামৃত, উপনয়ন, চূড়াকরণ ইত্যাদি সামাজিক পারিবারিক অনুষ্ঠানের মন্ত্র স্বরূপ। লোকসাহিত্যের উল্লেখযোগ্য Functional Song হিসেবে এই গান উল্লেখযোগ্য। এর প্রধান বৈশিষ্ট্য যে, নির্দিষ্ট ব্যবহারিক ক্ষেত্রে ব্যতীত অন্যত্র কদাচিৎ গীত হয় না এবং একমাত্র নারী সমাজই এব প্রধান প্রচারক এবং পৃষ্ঠপোষক।

ফরিদপুরে বিবাহের অধিবাসের স্নানের সময় পরিবেশিত একটি মেয়েলী গীতঃ

রাজপথে বাজার মোহন বাঁশি/ঐ না বাঁশির সুরে জাগে রামরে
পূবের মাইয়ারে কত নিদ্রা যাচ্ছ শুইয়ারে/ তোমরা দিবা নাকি রামের বিয়ার হলুদরে
কাটায় হলুদ বাইটারে রাণী/রাণী সাজায় যাদুমণিরে
রাণী সাজায় নীলমণিরে/ তোমরা শোনো বলিরে ও পাড়া-পড়শী রে
আমার কি সাধন আছ ঘরেরে/মায়ে শুনে বলেও পুত্র দুল্লাপ রে
কিজন্যে বোলাইছ আমারে/আমিতো যাবো নতুন শ্বশুর বাড়ি
কি কি ধন দিবা আমার সাথেরে।

### ছয়হ্যাটুরে বা নামকরণ

নবজাতকের জন্মের ছয়দিনে, কখনো নয় দিনে ছয়হাটুরে অনুষ্ঠানের আয়োজন করা হয়।* অনুষ্ঠানটি মূলত একটি নামকরণ অনুষ্ঠান। অনুষ্ঠানের পূর্বের রাত্রে সন্তানকে বিদ্বান করার ইচ্ছা পোষণ করে নবজাতকের শিয়রে দোয়াত কলম, খাতা-পত্র রাখা হয়। আত্মীয়স্বজন, পাড়াপ্রতিবেশী মেয়েরা সারারাতব্যাপী প্রসূতির ঘরে হাসিঠাট্টা আমোদ প্রমোদ সহকারে গীত পরিবেশন করে। পরদিন নবজাতকের মাথার চুল কামানো হয় এবং প্রসূতি ও নবজাতককে গোসল করিয়ে নতুন জামাকাপড় পরিধান করিয়ে প্রথম ঘর থেকে বাইরে বের করা হয়।

জ্যৈষ্ঠ না আষাঢ় মাসে পন্থে কাদাপানি
সেইনা পানিতে ভাইসে আইলোরে কোলে জয়ধন মণি।
মায়তো উঠিয়া কয় আমি কিসের কাম করি রে
ছাউয়াল ওলিরে ছাউয়াল ওলি।
মায়ের কোলে থুইয়া ছাউয়াল দাদির কোলে যায়
দাদিতে উঠিয়া কয় আমি কিসের সংসার করি
এক পয়সার বিস্কুট অইলে আমি নাতি ভুলাইতে পারি রে
ছাউয়াল ওলিরে ছাউয়াল ওলি। [...]

ফরিদপুর জেলার লোকসংগীত অত্যন্ত সমৃদ্ধ। এর নিজস্ব বৈশিষ্ট্য বলিষ্ঠ, বিচিত্রমুখী এবং ভাষা ও বাণীতে উজ্জ্বল। প্রাকৃতিক পরিবেশ, বিশাল সমতলভূমি,

নদীকেন্দ্রিক চরোৎপাদী (Bralded) চরিত্র এ জেলার লোকসংগীতকে প্রভাবিত করেছে। এ জেলার লোকসংগীতের মধ্যে বৃষ্টি কামনায় কৃষিনির্ভর জীবনযাত্রার মেঘরাজার গান, বদনা বিয়ে, মাদারের গান, মানিকপীরের গান, নইল্যা গান ব্যাকভাবে প্রচলিত। বিভিন্ন রোগ-বালাই থেকে আরোগ্য লাভের জন্য গাজির গান, শীতলার গান; সাপের উপদ্রব থেকে রক্ষা পাওয়ার জন্য রয়ানীগান, ব্রতনারীদের মধ্যে সূর্যপূজার গান, মাঘমঙ্গলব্রত, তারাব্রত, সতীনব্রত প্রচলিত আছে। এ জেলায় এমন কিছু লোকসংগীত আছে যেখানে প্রেমই তার প্রধান উপজীব্য। এই গানগুলির মধ্যে মেয়েলী গীত আধ্যাত্মিক সংগীত উল্লেখযোগ্য। লোকাচারভিত্তিক মেয়েলী গান। এ জেলার একটি প্রধান লোকসংগীত। নারীমনের স্রোতধারা এ গানে ফুটে উঠেছে। মুর্শিদী, মারফতি, মরমী, বিচার, কীর্তন, সুরেশ্বরী গান, খাজাবাবার গান, মাদারের গীত ও ফকিরি গান এ অঞ্চলের শ্রেষ্ঠতম লোকসংগীত। কর্মসংগীতের মধ্যে সারিগান গোয়ালের ডাক, পালকিরগান, ছাদপেটার গান, উল্লেখযোগ্য।

বিরহী সংগীতের মধ্যে বারোমাসী, রাখালী, বৈঠকী গানের মধ্যে কবিগান, জারিগান, বিচারগান, এর ব্যাপক প্রচলন রয়েছে। পূজা-পার্বণ উপলক্ষে অষ্টকগান, গাশ্‌শির ছড়া, গাজনের গান, মনসাপূজার গান, দুর্গাপূজার গান, গাজির গানের সংগ্রহ দেখা যায়। হোলি উৎসব, চড়ক পূজা এবং ত্রিনাথের পূজায় বেশকিছু গান শোনা যায়। শোকসংগীতের মধ্যে কৃষ্ণলীলা, নিমাই সন্ন্যাস পালা, গৌরাঙ্গলীলা, কীর্তন ছড়াও ব্যবহারিক সংগীত হিসেবে বিবাহের গান, সাধভক্ষণ, জাতিধর্ম ও অন্নপ্রাশনের গানের প্রচলন রয়েছে।

**ফরিদপুরের লোকসংস্কৃতি**

একটি জনপদের অধিবাসীদের ভাষা, খাদ্যাভাস, পোষাক-পরিচ্ছেদ ধর্মবিশ্বাস, লৌকিক আচার, লৌকিক খেলাধূলা, লোকচিকিৎসা লোকসংস্কৃতির অন্তর্ভুক্ত বিষয়। লোকশিল্প চারুশিল্পী ও চিত্রশিল্প লোকসংস্কৃতির আলোকিত বিষয়।

লোকসংস্কৃতির উল্লেখযোগ্য একটি দিক হচ্ছে লৌকিক আচার। লোকাচার হলো প্রচলিত প্রথা। ধর্মবিশ্বাস, লোকসংস্কার, লোকবিশ্বাস ও কুসংস্কার হতে এর উদ্ভব। লোকাচারে মানসিক বিশ্বাস, ধারণা ও প্রবণতা প্রকাশ পায়। হিন্দু-মুসলমান উভয় সমাজে লোকাচার প্রচলিত এবং উভয় সম্প্রদায়ে এটাকে বিশ্বাস করে বলেই কার্যত তা পালন করে। সামাজিক, পারিবারিক এবং মানসিক উভয়বিধ মঙ্গল লোকাচারে নিহিত থাকে। ফরিদপুর জেলায় কতিপয় লোকাচারের শ্রেণী বিভাগ : ১. লোকবিশ্বাস, লোকসংস্কার ও কুসংস্কার, ২. বিবাহে লোকাচার, ৩. বিবাহোত্তর লোকাচার, ৪. কৃষিবিষয়ক লোকাচার ৫. লৌকিকদেবতা এবং ৬. লৌকিক খেলাধুলা।

**লোকবিশ্বাস, লোকসংস্কার ও কুসংস্কার**

লোকবিশ্বাস : পরলোক নয়, মৃত্যুরপরে নয়, এ জীবনে কীসে বিঘ্ন দূর হবে, কোন বস্তু ও ঘটনা শুভদায়ক, কোন বস্তু ও ঘটনা অমঙ্গলজনক, এই সব জ্ঞানাত্মক ও ক্রিয়াত্মক বিষয় লোকবিশ্বাসের বিষয়বস্তু।

* ফরিদপুরের দক্ষিণাঞ্চলে এই অনুষ্ঠানকে ছয়হইলটা বলা হয়। -সম্পাদক।

**ফরিদপুর জেলায় প্রচলিত লোকবিশ্বাস**

১. ভাত-তরকারি রান্নাকরা পাত্র, উনুন থেকে তৎক্ষণাৎ মাটিতে নামাতে নেই। এতে অমঙ্গল হয়।
২. হাত থেকে চিরুণি পড়ে গেলে বা কুটুম পাখি ডাকলে বাড়িতে আত্মীয় স্বজনের আগমন ঘটে।
৩. রাতের বেলায় আয়না দেখতে নেই। মৃত্য এগিয়ে আসে অর্থাৎ আয়ু কাটা যায়।
৪. হুতুম পেঁচার ডাক অমঙ্গলের লক্ষণ। সুতরাং ডাক শোনা মাত্রই লৌহখণ্ড আগুনে ফেলতে হয় অমঙ্গল হতে রক্ষা পাওয়ার জন্য। বিশ্বাস যে, লৌহখণ্ড, উত্তপ্ত হওয়া মাত্রই এর তাপ পেঁচার গায়ে লাগবে এবং তৎক্ষণাৎ পেঁচাটি উড়ে যাবে, ফলে অমঙ্গল থেকে রক্ষা পাওয়া যায়।
৫. খেতে বসে বিষম খেলে দূরের আত্মীয়-স্বজন কেউ স্মরণ করছে।
৬. গামছা, গেঞ্জি সেলাই করে পরিধান করতে নেই।
৭. জুতা সেন্ডেল অথবা ঝাড়ু পেতে বসতে নেই, এতে অমঙ্গল।
৮. হাত চুলকালে টাকা আসে, ডান চোখ ফরকিলে অসুখ হয়।
৯. বাড়িতে কুকুর বিড়াল কাঁদলে অথবা কাক ডাকলে অমঙ্গল হয়। মৃত্যু প্রবেশ করে।
১০. আতুড় ঘরে প্রবেশ করতে হলে আগুনে হাত-পা সেঁকে তবে ঢুকতে হয়। নইলে বাইরে থেকে ভূত-প্রেত ঘরে ঢুকতে পারে।

**লোকসংস্কার**

মানুষের প্রতিদিনের বিশ্বাস বিভিন্ন আচরণের বা ক্রিয়ার মাধ্যমে সংস্কার রূপে সুগ্রোথিত হয়। অর্থাৎ একজন মানুষের মনের বিশ্বাস সামাজিকভাবে স্বীকৃত হলে বা অপর কর্তৃক অনুকরণীয় হলে সেটাকে সংস্কার বলে। এর মূলে রয়েছে Animism অর্থাৎ সর্বপ্রাণীকে বিশ্বাস। পশুপাখি, বৃক্ষলতা, মাটি, পাথর, চন্দ্র, সূর্য ইত্যাদি সবকিছুরই মধ্যে আত্মার বিদ্যমানতায় বিশ্বাসই সর্বপ্রাণীবাদের মূলকথা। এর উল্লেখযোগ্য আরেকটি দিক হচ্ছে যাদুবিশ্বাস। পেঁচা ডাকলে আজও অশুভ বলে মনে করা হয়। এই সংস্কারটি প্রাচীনকাল থেকে প্রচলিত হয়ে আজও আছে। ঋগ্বেদে দেখতে পাই ঋষি পেঁচার ডাককে মৃত্যুর লক্ষণ বলে মনে করছেন। অন্তত তিন হাজার বছর আগেও মানুষ পেঁচাকে যমের দূত বলে মনে করত। তাই আমাদের সমাজে হুতুম পেঁচার ডাক একটি সংস্কার। এটি ঋগ্বেদের যুগে যেমন অমঙ্গল, অশুভ হিসেবে ক্রিয়াশীল ছিল; আজও তেমন। ফরিদপুর জেলার প্রচলিত কয়েকটি সংস্কার–

১. ঘর থেকে বের হবার সময় চৌকাঠে মাথা ঠোকা (আঘাত) খাওয়া অমঙ্গল, যাত্রা শুভ নয়। তাই ক্ষণিক অপেক্ষা করে যাত্রা আরম্ভ করতে হয়।
২. নববধূ স্বামীর বাড়িতে প্রবেশের সাথে সাথেই তাকে ধান-দূর্বা, স্বর্ণ- রৌপ্য দিয়ে বরণ করে নেয়া হয়। অন্যথা সংসারে অমঙ্গল হয়।
৩. আঁতুড় ঘরে একটুকরো লৌহখন্ড, মরাগরুর হাঁড় রাখা হয়– কোন অপদেবতা, ভূত-প্রেতের কুদৃষ্টি এবং অনিষ্টের হাত থেকে রক্ষা পাবার জন্য।
৪. আঁতুড় ঘরের দরজার সামনে জ্বলন্ত আগুন রাখতে হয়—অপদেবতা, ভূত-

প্রেতের কুদৃষ্টি হতে রক্ষা পাবার জন্য।

৫. নতুন কাপড় পরিধান করার আগে ঐ কাপড় থেকে একটুকরো সূতা ছিঁড়ে আগুনে পোড়ানো হয়। অথবা ঐ কাপড়ে পানির ছিটা দিতে হয়। নইলে নতুন কাপড়ের সঙ্গে ভূত-প্রেত প্রবেশ করে অমঙ্গল করে।

**কুসংস্কার**

কুসংস্কারের অর্থ হলো সমুচিত বিবেচনা ব্যতীত কৃতসিদ্ধান্ত; চিরাচরিত ভ্রান্তধারণা; যুক্তিহীনভাবে উৎপন্ন ধর্মাদি বিষয়ে বিশ্বাস। কোন একটি লোকসংস্কার যখন সামাজিক, রাজনৈতিক অর্থনৈতিক ও সাংস্কৃতিক পরিবর্তনের দরুন অপ্রচলিত হয়ে যায়, কিংবা লোকজীবনে যখন তার কোন কার্যকর জীবন ভূমিকা থাকে না, তখন তা কুসংস্কার নামে অভিহিত হয়। উদাহরণ ঃ বাংলাদের হিন্দু কৃষকেরা অম্বুবাচীর দিনে জমিতে লাঙ্গল দেন না, কারণ তাদের বিশ্বাস দিনে ধরিত্রী রজঃস্বলা হয়। হিন্দু মেয়েরাও সে দিন উপবাস ও অন্যান্য আচার পালন করে। পাশাপাশি বসবাসকারী মুসলমানরা একে কুসংস্কার বলে উড়িয়ে দেয়। অপর দিকে মুসলমান কৃষকেরা জমিতে প্রথম রোয়া লাগানোর সময় এক ধরনের ক্রিয়া (Ritual) পালন করেন। অন্যত্র তা পালনীয় নাও হতে পারে। এটাই কুসংস্কার।

ফরিদপুর জেলার প্রচলিত কয়েকটি কুসংস্কারে উদাহরণ–

১. বালিশের উপর বসলে পায়ুপথে হালিশ বের হয়।
২. হাসলে যে মেয়ের গালে টোল পড়ে তার স্বামী মারা যায়।
৩. চুলবাঁধা অবস্থায় চুল আঁচড়ালে ঘরে সতীন আসে।
৪. ভাঙা আয়নায় মুখ দেখতে নেই, এতে হায়াত কাটা যায়।
৫. রাত্রিকালে আয়নায় মুখ দেখতে নেই, এতে অমঙ্গল হয়।
৬. যমজ কলা খেতে নেই, এতে যমজ সন্তান জন্মে।
৭. রোববার বাঁশ ঝাড় থেকে বাঁশ কাটতে নেই।
৮. পাটকাঠি দিয়ে কাউকে মারতে নেই, সে পাটকাঠির মতো শুকিয়ে যাবে।
৯. ভাতের চাউল খেতে নেই, খেলে আঁচিল হয়।
১০. হলুদ ধার দিতে নেই, অমঙ্গল।

**বিবাহে লোকাচার**

বাঙ্গালি সমাজে হিন্দু, মুসলমান বিবাহের দুইটি ভাগ। একটি ভাগ পুরোপুরি শাস্ত্রীয় আর একটি লৌকিক বা লোকাচার ভিত্তিক। হিন্দু বিবাহে মনুসংহিতার বিধান, মুসলমান বিবাহে হাদিস মোতাবেক বিবাহ সুসম্পন্ন করতে হয়। ধর্মীয় অংশে হিন্দুমতে সংস্কৃত মন্ত্র, হোমজ্ঞ, সম্প্রদান, সপ্তপদী ইত্যাদি; যার কর্তা হচ্ছেন পুরোহিত। মুসলমান মতে বর-কনের সম্মতি জ্ঞাপন, উকিল প্রেরণ এবং দোয়া প্রার্থনায় মূলত ধর্মীয়নীতি অনুসরণ করা হয়। এর বাইরে দেশী বা লৌকিক অংশে হাজার বছর ধরে প্রচলিত আচার-আচরণ, রীতিনীতি সম্পাদিত হয়। যার দায়দায়িত্ব পরিবার ও সমাজের নারীদের হাতে, পুরুষের ভূমিকা থাকে নেপথ্যে। বিবাহ একটি অনিশ্চিত ব্যাপার বলে বাঙালি সমাজে বিবাহ আচার সর্বস্ব। অধিকাংশ আচারই অশুভ শক্তি প্রতিরোধক। বর যে পথে বিবাহ

করতে যায়, সেই পথে নববধূ নিয়ে প্রত্যাবর্তন করে না; অন্য পথ দিয়ে স্বগৃহে প্রত্যাবর্তন করে। এর তাৎপর্য হলো, অপদেবতা বা জ্বীনের দৃষ্টি বিভ্রম ঘটানো। এই ধরনের অসংখ্য লোকাচার বয়স্ক মা-খুড়িমাদের মুখে মুখে যুগ যুগ ধরে প্রবাহমান।

**ফরিদপুর জেলায় প্রচলিত বিবাহ সম্পর্কিত কতিপয় লোকবিশ্বাস ও লোকসংস্কার**

১. বিব্যাহের বরণডালা, চন্দন, হলুদ, শঙ্খ, সিঁদুর, মাটির ঢাকুন প্রভৃতি একদামে কিনতে হয়, নচেৎ পাত্র-পাত্রীর অমঙ্গল হবার সম্ভাবনা থাকে।

২. নববধূর হলুদের কাপড় খুব সাবধানে রেখে দিতে হয়। কেননা অপয়া মেয়ের বিবাহের জন্য শাড়ির আঁচল কেটে তাবিজ করার সম্ভাবনা থাকে।

৩. ভাদ্র, আশ্বিন মাসে বিবাহ নিষিদ্ধ। ঐ সময় বাড়ি থেকে বিড়াল, কুকুর পর্যন্ত তাড়াতে নেই।

৪. বিবাহে কালো রঙ নিষিদ্ধ। কালো রঙের কোন কিছু বর-কনেকে উহার দেয়া হয় না। কালো রং অমঙ্গল অথবা শোকের প্রতিক। এ ক্ষেত্রে লাল রঙের পর্যাপ্ত ব্যবহার লক্ষণীয়। আলতা, সিঁদুর এবং লাল রঙের শাড়ির ব্যবহার দেখা যায়। লাল রং আবেগের প্রতীক।

৫ বিবাহের দিন কনের মাকে উপবাস বা রোজা রাখতে হয়। বিশ্বাস, কনের মা যত শুকাবে কনে তত সুখী হবে।

৬. বরকনের শুভদৃষ্টির সময় কোন ঋতুমতী নারী সেখানে থাকতে নেই; এতে বর কনের জীবনে নানাবিধ অশান্তি দেখা দেয়।

৭. জন্মবারে বিবাহ নিষিদ্ধ।

৮. অবিবাহিত সময় বর-কনে কলতলায় খুঁটি ভাঙ্গে। বিশ্বাস খুঁটি যত টুকরো হবে অতগুলি সন্তান জন্মাবে।

৯. অবিবাহিত ছেলে বা মেয়ের কাছে প্রজাপতি উড়ে এলে সেই ছেলে বা মেয়ের বিবাহ আসন্ন বলে বিশ্বাস করা হয়।

১০. পথের তেমাথায় হলুদ গুলে অবিবাহিতরা স্নান করলে তাদের যথাশ্রীঘ্র বিবাহ হয়।

**ফরিদপুর জেলার বিবাহ আনুষ্ঠানিক লোকাচার**

অভিভাবক কর্তৃক পাত্র-পাত্রী নির্বাচন 'ঘটক'-এর মধ্যস্থতায় বিবাহের প্রস্তাব পাঠানোর রীতি দীর্ঘকাল থেকে চলে আসছে। ছেলের অভিভাবক যখন পেশাদার ঘটককে সঙ্গে নিয়ে পাত্রী দেখতে যান, তখন ছেলের মা সুন্দরী পুত্রবধূ প্রাপ্তির কামনায় ঘটকের পরিধেয় বস্ত্রে একটি লাল কুঁচফল কিংবা একটি লাল জবাফুল বেঁধে দেন। হিন্দু সমাজে পাত্র-পাত্রীর কোষ্টি বিচারে গুরুত্ব দেয়া হয়। পূর্বে মুসলমান সমাজেও কোষ্ঠী বিচার করে বিবাহ দেয়া হতো। বিবাহের সম্বন্ধ ঠিক হবার পর একে পাকা রূপ দেয়ার উদ্দেশ্যে বিভিন্ন লোকাচার বা মাঙ্গলিক অনুষ্ঠান হয়ে থাকে। স্থান ও সমাজ ভেদে তা পান-চিনি, আশীর্বাদ, মঙ্গলাচরণ, লগ্নপত্র, পত্রকরণ, পাটিপত্র প্রভৃতি নামে অভিহিত। ফরিদপুর অঞ্চলে একে 'সোনাকাপড়' বলা হয়। কন্যাব পিত্রালয়ে কন্যাদর্শন বা পানচিনি

অনুষ্ঠান হয়। তখন কন্যার হাতে টাকা পয়সা অথবা কন্যার হাতে আংটি, অথবা গলায় হার পরিয়ে দেয়। ফরিদপুরে এই অনুষ্ঠানকে 'জাননী খাওয়া' বলে। হিন্দু বিবাহে পাটিপত্র বা লগ্নপত্র করার প্রথা রয়েছে। বিবাহের কেনাকাটাকে 'সোহাগপুরা' বলা হয়। হিন্দু-বিবাহে ক্রয়যোগ্য যাবতীয় জিনিসপত্রের একটি জায়পত্র প্রস্তুত করা হয়। জায়পত্রে সর্বপ্রথম কাঁচাহলুদ সিঁদুর এবং কুলায় নাম লিপিবদ্ধ করে থাকে।

### ঢেঁকিবরণ (হলুদকোটা)

বিবাহের সাত, নয় কিংবা এগারো দিন পূর্বে ফরিদপুরের বিভিন্ন এলাকায় হিন্দু-মুসলিম উভয় সমাজে 'ঢেঁকিবরণ' বা ঢেঁকিপূজা প্রচলিত আছে। বিবাহ উপলক্ষে ধান, হলুদ, মেহেদি ইত্যাদি ঢেঁকিতে প্রস্তুত করা হয়। ঢেঁকিবরণের পূর্বে একটি ঝিনুকে তেল, সিঁদুর মিশ্রিত করে ঢেঁকির মাথায় পাঁচটি বড় বড় ফোঁটা দেয়া হয়। গায়ে হলুদের কিছু আগে একটি বরণ ডালায় হলুদ, ধান-দূর্বা, সিঁদুরকাটা, তেল, সাবান মাখা হয়। পাঁচ সাতজন এয়োস্ত্রী সারিবদ্ধভাবে একটি করে কুলা আঁচলে ঢেকে মাথায় করে ঢেঁকি সালে আসে। সেখানে ঢেঁকিবরণ করে হলুদকোটা হয়।

### ক্ষৌরকর্মের অনুষ্ঠান

বিবাহের পূর্বে পাত্র-পাত্রীকে ক্ষৌরকর্ম করানো হয়। ফরিদপুর জেলায় বরের ক্ষৌরকর্মের জন্য একসময় কন্যাপক্ষ নাপিত প্রেরণ করতো। মুসলমান বিবাহে নাপিতকে 'সিদে' দেওয়ার প্রচলন ছিল। উঠোনে আলপনাকৃত পিঁড়ি বা জলচৌকিতে বসিয়ে পাত্র-পাত্রীকে ক্ষৌরকর্ম করানো হতো। ক্ষৌরকর্ম অনুষ্ঠানে নাপিতকে লক্ষ্য করে বিদ্রূপাত্মক, হাস্যরসিকতামূলক মেয়েলিগীত পরিবেশন করা হতো। এই গানগুলি সাধারণত বাৎসল্য রসসিক্ত ছিল। নাপিত পেতো অর্থ ও খাদ্য সামগ্রী।

### গায়েহলুদ

গায়েহলুদ বিবাহের একটি প্রধান স্ত্রী-আচার। অঞ্চলভেদে এর বিভিন্ন নাম-তেলাই, তেলহলুদ, তৈলকাপড়, হলুদ-গোসল, গিলা-গোসল, কুলোই ভাঙ্গা, উঠনা দেওয়া, কুড় দেওয়া, হলুদকুটন, হলুদভাঙ্গা, খায়তাগা নামে পরিচিত। ফরিদপুরে অঞ্চলভেদে একে 'হলুদকোটা' বা গায়েহলুদ বলা হয়। মূলত এটি একটি দেহশুদ্ধি অনুষ্ঠান। বিবাহের দুই তিন দিন পূর্বে পাত্র-পাত্রী উভয়ের বাড়িতে ঘটা করে এর আয়োজন করা হয়। নতুন কুলা বা ডালায় হলুদ, ধান-দূর্বা, মেহেদি, মেথি, গিলা, আফসানা, আমলা বা দুধের সর থাকে। পাত্র-পাত্রী উভয় পক্ষ পরস্পরের বাড়িতে হলুদের ডালা পাঠায়। এর সঙ্গে পান-সুপারি ও মিষ্টি থাকে। সর্বপ্রথম পাত্র-পাত্রীর মা দুধের সর মিশ্রিত হলুদবাটা, গিলা কপালস্পর্শ করান এরপর অন্যরা তা অনসুরণ করে। মা মেয়ের মুখে হলুদ দিয়ে আঁচলদ্বারা মুছে ফেলেন, উপস্থিত সকলে মেয়ের মাকে জিজ্ঞাসা করে 'কী মুছো? মা বলেন, সোহাগ মুছি।' এই ভাবে মা সাতবার হলুদ মাখেন এবং তা মুছে ফেলেন। এরপর মা মেয়ের মাথায় এক ঘটি পানি ঢেলে দিয়ে চলে যান। তারপর সবাই মিলে তার গায়ে হলুদ দিয়ে গোসল করায়।

### অধিবাস

হিন্দুসমাজে বিবাহের পূর্বদিন অধিবাস। অধিবাসের স্থান ও আসন আলপনায় সজ্জিত করা হয়। এই দিন পাত্র-পাত্রি নিরামিষ আহার করে। বরণকুলা মাথায় স্পর্শ করিয়া গায়ে হলুদ মাখিয়ে স্নান করান। বরের দক্ষিণ ও কন্যার বাম হাতে মঙ্গলসূত্রে বেঁধে দেওয়া হয়। বরের মা বরের কপালে চন্দন ফোঁটা দেন, একে অধিবাসীর ফোঁটা বলে। অন্যরা একই নিয়মে কপালে চন্দনের ফোঁটা দেন।

### চোরপানি জলতোলা

হিন্দু সমাজে চোরপানি বা জলতোলা একটি স্ত্রী-আচার। কন্যার বাড়িতে বিবাহের দিন প্রত্যূষে এয়োরা গান গেয়ে কলসী, ঘটি নিয়ে নিকটস্থ জলাশয়ে জল তুলতে যান। বাদ্যকারেরা ঢোল ও বাঁশি বাজায়। একটি মাটির কলসীতে জলভর্তি করা হয়। তখন শঙ্খধ্বনি ও উলুধ্বনি করা হয়। বাড়িতে গিয়ে মাটির কলসীতে পাঁচটি ফল ও একছড়া মালা রেখে নতুন কাপড়ে এর মুখ বেঁধে দেওয়া হয়। বিবাহের পর স্ত্রী আচারের সময় বর অতি সন্তর্পণে কলসীর মুখ খুলেন।

### আইবুড়ো ভাত

হিন্দু-মুসলমান উভয় সম্প্রদায়ের মধ্যে আইবুড়ো ভাত প্রচলিত। কোথাও একে ক্ষীর খাওয়া, থুবড়ো খাওয়ানো বলে। কুমারীমেয়েরা মূলত এতে অংশগ্রহণ করে। গায়েহলুদের পরের দিন আইবুড়ো ভাত খাওয়ানো হয়। হিন্দু বিবাহে পঞ্চব্যঞ্জন, পরমান্ন; মুসলমান বিবাহে, ক্ষীর, নিরামিষ ভোজনের প্রচলন আছে। বর-কনের জ্ঞাতি-গোষ্ঠী এবং প্রতিবেশীরা পালাক্রমে বরকনেকে নিমন্ত্রণ করে খাওয়ায়।

### সোহাগমাখা

সোহাগমাখা একটি মনোজ্ঞ স্ত্রী আচার। কন্যার মা, চাচী কিংবা মাতৃস্থানীয় জা, কিংবা ননদ প্রতিবেশীর বাড়িতে সোহাগ মাখতে যান। তাদের মাথায় কুলা, কুলায় চাল, ডাল, তৈল, লবণ থাকে। জা বা ননদ কলসী বহন করে। বাদ্যকারেরা ঢোল ও বাঁশী বাজাতে বাজাতে আগমন করেন। প্রতিবেশীরা আগমনের সাথে সাথে উলুধ্বনি দেয়। কুলাতে যে সকল দ্রব্যাদি থাকে অল্প অল্প করে তা দেয়া হয়।

### পানিভরণ বা জলসাহা

পানিভরণ, কোথাও জলসাহা একটি স্ত্রী আচার। সাধাবণত বর-কনের বোন, ভাবী অথবা অন্যান্য এয়োস্ত্রীরা বিবাহের দিন বর-কনেকে গোসল করান। একটি আলপনাকৃত জলচৌকি বা পিঁড়ির উপর বর-কনেকে বসানো হয়। নদী বা পুকুর থেকে সংগৃহীত পিতল বা মাটির কলসী ভর্তি পানি দিয়ে তাদের গোসল করানো হয়। তখন সম্মিলিত নারীকণ্ঠে গীত হয়।

কাঁঠালের পিঁড়িতে আরে জ্বিলিক মারে
তার উপর নওশা গোসল করে,
আমিতো যাবো দূরে শ্বশুরবাড়িতে

কী কী নিবো মোর সাথেরে।
ঘরে তো আছে কৌটাভরা সিঁন্দুর রে
তাতে তো বিবি তোমার শোভা হবে কি না রে। [...]

**বরসজ্জা**

বরকে গোসলের পর স্ত্রী-পুরুষ মিলিতভাবে পোষাক-পরিচ্ছদ পরিধান করান। পাত্রের মা নতুন পোষাক-পরিচ্ছদ এনে পাত্রের বন্ধু-বান্ধবদের হাতে তুলে দেন। পাত্রের চাচী, খালা বা ফুফু গলায় মালা ও মাথায় পাগড়ী পরিয়ে দেয়। হিন্দু সম্প্রদায় বরের মাথায় শোলার তৈরি টোপর বা মুকুট, ললাটে চন্দনের ফোঁটা, গলায় ফুলের মালা, হাতে মঙ্গল সূত্র, এবং জাঁতি বা মাজদর্পণ দেখা যায়। একটি বর সাজানো গানের নমুনা:

ওরে সুন্দর রাম রে, রাম সীতার হবে বিয়া
তাইরির জয় জয় শুনিরে, ওরে সুন্দর রাম রে
কী দিয়া সাজাবো তোরে।
বাণিকারো চন্দন আইন্যা রামরে সাজাব
দীপের শিষের কাজল আইন্যা রামরে সাজাব
মালিকারো মালা আইন্যা রামরে সাজাব।

**দধিমঙ্গল বা ক্ষীরভুজনী**

বর সাজানোর পর একটি বড় থালা ভর্তি করে দুধ-ভাত দেওয়া হয়। প্রথমে বরের মা তাকে তিন লোকমা ভাত খাওয়ান। অন্যরাও তাতে অংশগ্রহণ করেন। থালা ভর্তি দুধ-ভাত একটি নতুন পার্টির উপরে রুমাল দিয়ে ঢাকা থাকে। বরের আত্মীয়-স্বজন এবং বরযাত্রীরা যাত্রা আরম্ভের পূর্বক্ষণ বিশেষ এই আচারঅনুষ্ঠানের মাধ্যমে দুধ মাখাভাত কোথাও দইমাখাভাত খায়।

**বরযাত্রা**

বরযাত্রার প্রাক্কালে পাত্র তার মায়ের কাছে গিয়ে দাঁড়ালে মা তাকে দুধের ধার শোধ করার কথা বলেন। ছেলে বিবাহ, করে ফিরে এসে মাতৃদুগ্ধের ঋণ পরিশোধের প্রতিশ্রুতি দেন। এবং বলেন তার জন্য দাসী আনতে যাচ্ছে। মা তখন দাসী নয় দোসর বা গৃহের লক্ষ্মী আনার কথা বলেন। মা ছেলেকে কোলের উপর বসিয়ে একগ্লাস চিনি মিশ্রিত দুধ খাওয়ান এবং কপালে চুম্বন করেন। হিন্দু পরিবারে মাথায় ধান দুর্বা দিয়ে বরণকুলা তার মাথায় স্পর্শ করে এবং মাথায় শোলার টোপর দিয়ে দেয়। বরযাত্রী বাড়ি থেকে বের হওয়ার সময় উলুধ্বনি দেয়া হয়। পাত্রের মা-বাবা উপোস থাকেন।

**বর আগমন**

বরের পালকির আগমনবার্তা শোনা মাত্রই হিন্দু মতে শঙ্খধ্বনি এবং উলুধ্বনি দেওয়া হয়। সুদৃশ্য তোরণ নির্মাণের ব্যয়সহ অন্যান্য দাবি মিটানোর পর বরযাত্রীদের কাছারী ঘরে বসানো হয় এবং বরকে হিন্দু মতে ছাদনাতলায় নিয়ে যাওয়া হয়। এদিকে মেয়েলী আচার মতে বর আগমনের পূর্বক্ষণ থেকে কনে দুগ্ধপূর্ণ গামলায় হাত ডুবিয়ে

বসে থাকে। বরের নির্দিষ্ট স্থানে বসার খবর পাওয়া মাত্রই গামলা থেকে হাত তোলা হয়। বর শান্তশিষ্ট হবে এই কামনায় উক্ত আচার পালন করা হয়। কন্যার মাতা, এয়োগন পঞ্চপ্রদীপ ও বরণকুলা দিয়ে জামাতা বরণ করেন। বিবাহ, পিঁড়িতে পূর্বমূখী আসীন জামাতার মুখে পঞ্চপ্রদীপ ঘুরিয়ে তার মুখদর্শন করেন কন্যার মাতা। এরপর ধান-দুর্বা তার মাথায় দিয়ে বরণকুলা তার কপালে ছুঁইয়ে আশীর্বাদ করেন : বা তাকে প্রণাম করেন।

**ছাদনাতলা**

হিন্দু সম্প্রদায়ের বিবাহে যেখানে কন্যা সম্প্রদানের বিভিন্ন কার্যবিধি সম্পাদিত হয় সেটি ছাদনাতলা। কোথাও একে 'কলাতলা'ও বলে। ছাদনাতলার জন্য নির্দিষ্ট যায়গা লেপে মুছে আলপনা করা হয়। এর চারধারে চারটি কলাগাছ পোঁতা হয়। এই স্থান সম্প্রদানের অব্যবহিতপূর্বে কন্যা বরকে দক্ষিণাবর্তে রেখে সাতবার প্রদক্ষিণ করে এবং তাদের শুভদৃষ্টি বিনিময় পাঠিয়ে দেন। এই ডালাকে 'সোহাগপুরা' বলা হয়।

**বরার্চনা, বিবাহের মূল কার্যাদি**

মুসলিম মতে বিবাহের কাজি একটি রেজিস্ট্রারে বর-কনের নাম, ঠিকানা, বিবাহের শর্তাদি, দেনমোহর, মাসিক খোরপোষের পরিমান লিপিবদ্ধ করেন। এটাই কাবিননামা। এর পূর্বে মেয়ের সম্মতির জন্য একজন উকিল ও দুইজন সাক্ষী অন্দর মহলে পাঠানো হয়। মেয়ের স্পষ্ট সম্মতি বাক্য উচ্চরণ করার পর বিবাহ সংঘটিত হয়।

কাজী সাহেব কোরআন শরীফের আয়াত পাঠ করে সবার জন্য দোয়া করেন। হিন্দুমতে বিবাহ লগ্নের পূর্বে সম্প্রদান স্থানের পশ্চিমাংশে পূর্বমূখ করে বরের এবং দক্ষিণাংশে উত্তর মুখ করে সম্প্রদাতার আসন থাকে। দাতা বরের সামনে পশ্চিম দিকে মুখ করে বসেন। নিকটেই বরসজ্জা ও শালগ্রাম এবং মধ্যস্থলে অধিবাসের ঘট থাকে : শুভলগ্নে বর এসে সম্প্রদানস্থানে উপবেশন করলে সম্প্রদাতা তাকে পুণ্যাহবাচন উচ্চারণ করে গন্ধ পুস্পক ও বস্ত্রাদি দিয়ে অর্চনা করেন। বরকে নববস্ত্র ও আঙ্গুরীয় পরানো হয়। অতঃপর ছাঁদনাতলায় বিবিধ স্ত্রী আচার সম্পন্ন করা হয। পরে ছাঁদনাতলায় কন্যা আনয়ন, বরকে সাতবার প্রদক্ষিণ ও মুখচন্দ্রিকা বা শুভদৃষ্টি করানো হয়।

**কন্যা সম্প্রদান**

ধর্মীয় মতে বিবাহকার্য সম্পন্ন হলে বরকে অন্দর মহলে আনার কাজে স্ত্রী লোকাচারে বিভিন্ন কার্যাদি সম্পন্ন করা হয়। মুসলমান লোকাচারে শাহ-নজর, হিন্দু লোকাচারে মুখচন্দ্রিকা বা শুভদৃষ্টি একটি গুরুত্বপূর্ন লোকাচার। শাহ নজরের সময় পাত্র-পাত্রীকে সামনা-সামনি বসিয়ে উভয়ের সামনে একটি পর্দা টানায়ে দেওয়া হয়। অথবা পাশাপাশি বসিয়ে একটি বড় আয়না উভয়ের সামনে ধরা হলে ঐ সময় শুভদৃষ্টি বিনিময় হয়। এরপর উভয়ের মধ্যে আংটি বদল হয়। এবং আংটি দিয়ে পাত্র-পাত্রী পরস্পরকে ক্ষীর খাওয়ায়। একে 'ক্ষীরপূজানী' বলা হয়। এই পর্বে পাত্রীর মা-চাচী-খালা বরকে টাকা অথবা আংটি উপহার দেন। একে 'সিহারা বাঁধা' বলে।

হিন্দু বিবাহে কন্যার মাতা পঞ্চএয়োস্ত্রীসহ বরের মুখদর্শন করতে আসেন। তিনি প্রদীপ ঘুরিয়ে ঘুরিয়ে বরের মুখ দর্শন করেন। বরের আনীত শাঁখা-সিঁদুর, বস্ত্রালঙ্কারে সজ্জিত হয়ে কনে কোন আত্মীয়ের কোলে উঠে বরের সামনে এসে দাঁড়ায়। তার হাতে জলের ঝারি দেওয়া হয়। বরকে প্রণাম করে সে তার পায়ে জল ঢেলে সাতবার প্রদক্ষিণ করে। তারপর আঁচল দিয়ে তার পা মুছিয়ে দেয়। বর-কনে সামনা সামনি পিঁড়িতে বসে। নাপিত তাদের মাথার উপর চাদর তুলে ধরে তার নিচে প্রদীপ রেখে তাদের পরাপর শুভদৃষ্টি করায়। এর পর কন্যাকে বৈদিক শাস্ত্রাদি পাঠ করে বরের হাতে কন্যা সম্প্রদান করেন।

**পাশাখেলা**

ফরিদপুর জেলায় হিন্দু-মুসলমান উভয় সমাজে পাশাখেলার প্রচলন রয়েছে। বর-বধূ পাশাখেলার সময় একটি পাটিতে বসে। মাটির পাত্রে ধান কিংবা পানের উপর কতগুলি কড়ি রেখে একটি সরায়ে তা ঢেকে দেওয়া হয়। পালাক্রমে একবার বর ও একবার বধু সেগুলি পাটির উপর ঢেলে দেয় এবং তুলে নেয়। বধূর বান্ধবী এবং এয়োস্ত্রীরা গণনা করেন এবং হারজিতের হিসাব রাখেন। পাশা খেলার পর হিন্দু মতে 'সাবরজাগা' বাসর জাগা রাত অতিবাহিত হয়।

**কন্যা বিদায়**

কন্যা বিদায়ের ক্ষণ অত্যন্ত বেদনাময় এবং মর্মস্পর্শী। স্ত্রীআচার পালনের মধ্যদিয়ে কন্যা বিদায় সম্পন্ন হয়। কন্যা বিদায়ের প্রাক্কালে তার আঁচলে সুপারী বেঁধে দেয়া হয় এবং যাত্রা কালে তার সঙ্গে ডাব ও এক বদনা জল দেওয়ার লোকাচার চালু আছে। নববধূর সঙ্গে দুই তিন জন মেয়ে পাঠানো হয়। হিন্দু বিবাহে যাত্রাকালে বর-কনে গৃহদ্বারে দুইটি আল্পনাযুক্ত পিঁড়িতে বসে। তাদের সামনে মঙ্গল ঘট, মাঙ্গলিক দ্রব্যাদি ও ধান দূর্ব্বা থাকে। অনুরূপভাবে মুষ্টিধান পিছনে ফেলে দেওয়া হয়।

**বধুবরণ**

বর যখন নববধূকে নিয়ে নিজ গৃহে আগমন করে তখন এক পিঁড়িতে দুই জনকে দাঁড় করিয়ে প্রথমে পুত্রের ও পরে বধূর মাথায় তিন মুষ্টি ধান দিয়ে মাতা এবং পরে চাচী, নানী, দাদী ও অন্যান্যরাও বরণ করে। হিন্দু সমাজে শাঁখ বাজে, উলুধ্বনিতে চারদিক মুখরিত হয়। বরণকুলায় সজ্জিত বিবিধ মঙ্গলদ্রব্যের দ্বারা বর ও বধূকে বরণ করে ঘরে নিয়ে যাওয়া হয়। যাবার পথে ঘরের মেঝে হতে দরজা পর্যন্ত কাপড় বিছানো থাকে, বর-বধূ তা মাড়িয়ে যায়। বধূ আগে থাকে, বর পিছনে, হাতের জাঁতি দিয়ে সে বধূর মাথায় হাতে দুই চারটি করে ধান সেই কাপড়ে ফেলে দেয়। এয়োস্ত্রীরা নববধূর মুখে চিনি-সন্দেশ দেন।

**বাসি গোসল ও বাসি বিবাহ**

বাসি বিবাহের দিনে নববধূকে হলুদ শাড়ি পরানো হয়। বরের ভাবী বোন বর-বধূকে গোসল করিয়ে থাকে। বধূকে লুকিয়ে রেখে কেউ দারোগা-পুলিশ ও চৌকিদার

সেজে বধূ খুঁজে বের করে। কাদামাটি, রঙ খেলা হয়। পরে অন্দর মহলে একটি পিঁড়িতে বর-বধূকে পাশাপাশি বসানো হয়। কাঁসার থালায় দুধ, পানি, কাঁচা হলুদ, দুর্বা রাখা হয়। ফরিদপুরের কোন কোন অঞ্চলে গোসলের পর কড়ি খেলা হয়। তারপর তাদের বরণ করে ঘরে তোলা হয়। ঘরে যাওয়ার পথে বর-বধূকে কোলে করে সরা ভেঙে ঘরে প্রবেশ করে। তাদের বিশ্বাস সরা যে কয় খণ্ড হবে সেই কয়টি সন্তান তাদের হবে। হিন্দু মতে স্নানের স্থানে ছোট একটি পুকুর কেটে বর-বধূ কড়ি খেলে। এহেন স্নানপর্বে স্বামী কর্তৃক স্ত্রীর সিঁদুর পরিয়ে দেওয়া হয়।

### বৌ ভাত ও মেলানী

বিবাহের তৃতীয় দিবসে বরের বাড়িতে বউভাতের আয়োজন করা হয়। নববধূকে 'পাক' স্পর্শ করানোর রেওয়াজ লক্ষ্য করা যায়। বধূকে অন্দর মহলে সুন্দর করে সাজিয়ে একটি চেয়ারে বসানো হয়। তার সামনে পানভর্তি পানদানি থাকে।

বৌ-ভাত সমাপ্তির পর নববধূকে কন্যার বাপের বাড়ি নিয়ে যাওয়া হয়। একে মেলানী বা ফিরানী বলে। হিন্দু পরিবারে বর এসে আটদিন কন্যার পিত্রালয়ে অবস্থান করে। এই অবস্থানকে 'অষ্টমঙ্গলা' বলে। মুসলমান সমাজে চার থেকে পাঁচদিন কন্যার বাড়িতে অবস্থানের লৌকিক আচার লক্ষ্য করা যায়।

### বিবাহত্তোর লোকাচার

সুসন্তান সকল দম্পত্তিরই কাম্য। স্বভাবতই গর্ভরক্ষার্থে নারী প্রজননও উর্বরতামূলক পরিবারকেন্দ্রিক বেশ কিছু নিয়ম-কানুন, আচার-অনুষ্ঠান, সংস্কারাদি পালন করে। যেমন কনে কিংবা নববধূ ক্রোড়ে ফলসহ শিশু অথবা পুতুল বসিয়ে দেওয়া, বধূর ক্রোড়ে কলার ছড়া দেওয়া, বর-বধূর পরস্পরের পিঠে পুতুল আঁকা, বধুর আঁচলে পাঁচফল বাঁধা, গাঁটছড়ায় ফল বেঁধে দেওয়া ইত্যাদি গর্ভের উর্বরতামূলক কয়েকটি অনুষ্ঠান। ধান-দূর্বা দিয়ে বর-বধূকে বরণ করা, তাদের উপর খই, চাল, কিংবা পানি ছিটানো ইত্যাদি একই উদ্দেশ্য প্রণোদিত।

হিন্দুসমাজে, সূর্যোদয়ের সময় কোমর পানিতে নেমে সন্তান কামনা করে সূর্যদেবকে প্রণাম করে। দীর্ঘ দাম্পত্য জীবনের জন্য দূর্বার এবং প্রজ্জ্বলিত মাটির প্রদীপ রাখা হয়।

সন্তান-সম্ভাবা রমণী সাতমাসে পদার্পণের সঙ্গে সঙ্গে তাকে পিত্রালয়ে নিয়ে আসা হয়; সন্তান প্রসবের পূর্বে তাকে আর কোন অবস্থাতেই স্বামীগৃহে প্রত্যাবর্তন করতে দেয়া হয় না। হিন্দুসমাজে 'পঞ্চামৃতে' এবং 'সপ্তামৃত' বা 'সাধভক্ষণ' এবং মুসলমান সমাজে ছয়মাস 'দান' সাতমাসে 'সাদিয়ানা' বা 'সার্বভক্ষণ' ঘটা করে পালন করা হয়।

গর্ভরক্ষায় সন্তান প্রসবে কোন অশুভশক্তি, যাদুটোনা বা অন্যকোন দৈবশক্তি সম্পন্ন ব্যকিত, দেবদেবী, বাও-বাতাস, ভূত-প্রেত জ্বীন, পরীর অশুভ তৎপরতা, প্রভাব এবং কুদৃষ্টি ফেলতে না পারে তার জন্য বহুবিধ বিধিনিষেধ মেনে চলতে হয়। যেমন :

১. নির্জন কোনো স্থান, পতিত বাড়ি-ঘর, শ্মশান, কবরস্থান, ত্রিমোহনা, তেমাথা প্রভৃতি এড়িয়ে চলতে হয়।
২. রাত্রিকালে কোথাও যাত্রা করলে সঙ্গে করে আগুন বয়ে নিতে হয়।
৩. চন্দ্রগ্রহণ, সূর্যগ্রহণকালে সতর্কতা অবলম্বন করতে হয়। কোনো কিছু কাটা-ছেঁড়া নিষিদ্ধ। এতে সন্তানের অঙ্গহানির সম্ভাবনা থাকে।

৪. পোয়াতী যে ঘরে অবস্থান করে সেই ঘরে তাবিজ কবজ দিয়ে ঘরবন্ধ করা হয়। পীর ফকিরের মাজারে মানত করার রীতিও প্রচলিত আছে। আঁতুড়ঘরের চৌকাঠের সামনে তুষের আগুনের পাত্র, লোহা, বেতের কাঁটা, মরাগরুর মাথা, একজোড়া ছেঁড়াজুতা ও পিছা রাখা হয়। প্রসবের পর নবজাতকের মুখে মধু অথবা চিনিমিশ্রিত পানি দেওয়া হয়। লোকবিশ্বাস এতে, জাতকের স্বভাব চরিত্র, আচার-আচরণ, কথাবার্তা মধুর মতো হয়। এ সময় তার হাতে লোহার কাস্তে এবং গলায় কালো সূতা ও কপালে কালির ফোটা দেওয়া হয়। বাংলাদেশের বিভিন্ন এলাকার মতো ফরিদপুরের বিভিন্ন অঞ্চলে সন্তানের জন্মের পাঁচ, সাত নয়, অথবা একুক দিবসে 'অশুচিমুক্ত দিবস' পালন করে। নবজাতকের ছয় দিবসে 'ছয় সাটুরে' পালন করা হয়। হিন্দু সমাজে পূজার আয়োজন করা হয়। ষষ্ঠিপূজা শেষে নিশি জাগরণের রেওয়াজ আছে। এই দিবসের পূর্বে নবজাতকের চুল, নখ কর্তন কর মাটিতে পুঁতে রাখা হয়। নবজাতকের নামকরণে 'মাতুল'-এর বিশেষ ভূমিকা রাখে। লোকবিশ্বাস, সন্তান মাতুলের আদর পেলে সৌভাগ্যবান হয়।

### অন্নপ্রাসন

হিন্দু সমাজে জন্মের ষষ্ঠ বা অষ্টম মাসে পুত্রের এবং পঞ্চম বা সপ্তম মাসে কন্যার অন্নপ্রাসন করার নিয়ম। মুসলিম সমাজে পঞ্চম বা ষষ্ঠ মাসে মুখে দুধ ভাত দেওয়া হয়। এই দিন শিশুর মস্তক মুণ্ডন করে তাকে একখানি পিঁড়ির উপর বসিয়ে তেল হলুদে স্নান করিয়ে লালগামছা, নতুনজামা, চন্দন ও কাজল পরানো হয়। বিভিন্ন উপকরণে সজ্জিত দুটি থালার একটি থালা দাইকে দেওয়া হয় এবং অপর থালা থেকে কিছু 'সিন্নি' শিশুর মুখে দেওয়া হয়। এর আগে হিন্দুমতে পুরোহিত পুজোর কাম সম্পন্ন করেন। বেলাশেষে একটি থালায় একটি মাটি, একটি টাকা, বই-খাতা, পেন্সিল, দোয়াত-কলম রাখা হয়। তারপর বাজনা বাজিয়ে শিশুকে বাড়ির চারিদিকে কিংবা বিভিন্ন স্থানে ঘুরিয়ে এনে থালার সামনে বসায়। পর্যায়ক্রমে মুসলিম সম্প্রদায় 'আকিকা' পুত্রসন্তানের ক্ষেত্রে সুন্নতেখাতনা দেয়। ইত্যাদি সকল অনুষ্ঠানের সঙ্গে যুক্ত থাকে সন্তানের কল্যাণ কামনা, দীর্ঘায়ু এবং সামাজিক বিধিবিধান রক্ষা করা।

### জামাই ষষ্ঠী

হিন্দু-মুসলিম উভয় সম্প্রদায় জামাই ষষ্ঠী পালন করে। বৈশাখ মাসে আম পাকলে জামাইকে নিমন্ত্রণ করে দুধ-আমসহ পিঠাপায়েস খাওয়ানো হয়। তখন জামাইকে নতুন জামাকাপড় উপহার দেওয়া হয়। পক্ষান্তরে জামাই পাকা মিষ্টি, পান-সুপারি এবং বড় মাছ নিয়ে শ্বশুরালয়ে গমন করে। সেও শাশুড়িকে নতুন কাপড় উপহার দেয়। জামাই ষষ্ঠীর সময় হিন্দুসমাজে পুতুলের প্রয়োজন হয়।

### লৌকিক দেবতা

আমাদের সংস্কৃতিতে লৌকিক দেবতা ও শাস্ত্রীয় দেবতা নামে দুই শ্রেণীর দেবতার পূজার্চনা অনুষ্ঠিত হয়। লৌকিক দেবতার ক্ষেত্রে লোকায়ত বিধান অনুসৃত হয়; বর্ণ

ব্রাহ্মণের পৌরোহিত্য, সংস্কৃতি মন্ত্রাদি ব্যবহৃত হয় না। নিম্নবর্ণের ব্যক্তিদের মধ্যে লৌকিক দেবতার প্রতি আগ্রহ ও বিশ্বাস প্রবল। এরা মূলত অনুন্নত পল্লী অঞ্চলে বসবাস করে। উচ্চ বর্ণের ব্যক্তিরা লৌকিক দেবতার প্রতি শ্রদ্ধাশীল নয়, তারা মনে করেন লৌকিক দেবতা অশাস্ত্রীয় এবং নিম্নবর্ণের দ্বারা পূজ্য, এরা চাষাভুষাদের দেবতা মাত্র। লোকবিশ্বাস, লৌকিক দেবতা মঙ্গলের দেবতা। তিনি তুষ্ট থাকলে রোগ-মহামারী থেকে পরিত্রাণ পাওয়া যায়। গ্রামরক্ষী, শস্যদাত্রী, দয়াবতী, সন্তান-সন্ততি অপদেবতার হাত থেকে রক্ষা পায়। বন্ধ্যানারীর গর্ভে তিনি সন্তান দেন। বনযাত্রা, নৌকাযাত্রা শুভ হয়। মৎস্যজীবীরা অধিক মৎস্য পাবার প্রত্যাশায় লৌকিক দেবতাকে পূজা দেয়।

**হিন্দু মুসলমান উভয়**

সম্প্রদায়ের লোক এই সকল লৌকিক দেবতাকে স্মরণ করেন, সংস্কার মান্য করেন এবং পূজার্চনা দেন। কোথাও কোথাও লৌকিক দেবতার নামে, হিন্দুমতে 'থান' মুসলমান মতে 'দরগা' বা 'আস্তানা' চোখে পড়ে। লৌকিক দেবতার পূজার্থে ফসলাদি, ফলমূল, অর্থকড়ি মাঙ্গন করা হয়। লৌকিকদেবতার স্মরণে অর্থকড়ি, জীব, খাদ্যসামগ্রী 'মানত' করে। মনোবাসনা পুরণার্থে বাতাসা, আগরবাতি, মোমবাতি, পাঠাবলি, মোরগ-মুরগী প্রদান করা হয়। কেউ কেউ লৌকিকদেবতার স্মরণে ক্ষুদ্রাকৃতির মূর্তি উৎকলন করেন। যাকে 'ছলন' ইংরেজিতে Votive offering বলে।

বাংলাদেশের বিভিন্ন এলাকায় লৌকিক দেবতাদের পূজাচার, লোকাচারে সাদৃশ্য খুঁজে পাওয়া যায়। কোথাও কোথাও নামকরণে, নৈবেদ্যে পার্থক্য চোখে পড়ে। ফরিদপুর জেলার বিভিন্ন অঞ্চলে, ভক্তিভরে লৌকিক দেবতার পূজাচার, স্মরণাচার প্রচলিত রয়েছে। তন্মধ্যে চেলাই চণ্ডী, সাতবোন, মাকাল ঠাকুর, ওলাবিবি, সত্যপীর, ক্ষেত্রপাল, মানিকপীর, বাবাঠাকুর, জিন্দাপীর, বাসলী, নারায়ণী, বসন্তরায়, রংকিনী, দক্ষিণারায়, ভাদু, ধর্মঠাকুর প্রমুখ লৌকিক দেবতা উল্লেখযোগ্য।

**লৌকিক খেলাধুলা**

বাঙালির নিজস্ব খেলাধুলা বলতে লৌকিক খেলাধুলাকেই বুঝায়। গ্রামীণ অধিবাসীদের সংস্কৃতির একটি বলিষ্ঠধারা এই লোকায়ত খেলাধুলা। কবে কোথায় এ সকল খেলার উদ্ভব হয়েছিল তা বলা দুষ্কর। তবে কিছুকিছু খেলার প্রকৃতি, উপকরণ বিশ্লেষণ করে দেখা যায় অনেক খেলাই প্রাগ-ঐতিহাসিক কালের স্মৃতিবহ। 'গাচ্ছুয়া মাওচ্যা' খেলাটি অনার্য বা দ্রাবিড় যুগের।

'মাইটাভূত তেলেঙ্গা' দ্রাবিড়, 'ষোলঘুটি বাঘবন্দী' মৌর্যপূর্ব যুগের বলে ধারণা করা হয়। প্রাচীন ও মধ্যযুগের অন্যান্য খেলাঃ কড়িখেলা, পাশাখেলা, ছুটকিখেলা, লাঠিখেলা, পাইকখেলা, নৌকাবাইচ, একহৈল্লা, হাঁড়াইয়া, সিক্কুখেলা, ঘোড়াদৌড় প্রভৃতি। মেঘা মাগা, অনেক খেলা রাজনৈতিক ও সামাজিক প্রথা ও জাদু বিশ্বাসের প্রতিফলন লক্ষ করা যায়। অনেক খেলা রাজনৈতিক ও সামাজিক ইতিহাস, রীতিনীতি, বিধিবিধান, বিশ্বাস ও আচার অনুষ্ঠানের স্মৃতিবহ যেমন : পলাপলি, ভিক্ষাখেলা, চোর- চোর, কাঁঠাল চুরি, চোর-পুলিশ সমাজ জীবনের প্রতিচ্ছায়ায় সাপ, হাতি-ঘোড়া, বাঘ-ভাল্লুক, গরু-ভেড়া, বানর মোষ, বেজি ইত্যাদি খেলা জীবজন্তুর প্রতি মানুষের অপরিমেয় কৌতূহল ও

সাহসিকতার পরিচায়ক।

ফরিদপুরের লৌকিক খেলাধুলাকে দুইভাগে ভাগ করে এ সম্পর্কে একটি তালিকা প্রণীত হলো :

**ঘরের খেলা :** পুতুল খেলা, রসকস খেলা, আদা কেনা, ঘুঘুসই, পাশাখেলা, আগডুম বাগডুম, হাতটাবুটি, বাঘবন্দি, ছয়গুটি, ষোলগুটি, বত্রিশগুটি, জোলাভাতি, ইকড়ি মিকড়ি, ঢেঁকিভানা, ঘোড়া খেলা, আবুর টাবুর, পলাপলি (লুকোচুরি), চোর চোর, বাগুন ভাজা, জোড় বেজোড়, লাটিম, গুটি খেলা প্রভৃতি।

**বাহিরের খেলা :** গাচ্ছুয়া-মাচ্ছুয়া, ওপেনটি বাইস্কোপ, লাঠিখেলা, এলাডিং-বেলাডিং, ডেংগুটি, কানামাছি, চোর-পুলিশ, ছি-বুড়ি, কাছি টানাটানি, ডুগডুগ, দাড়িয়া-বান্দা, নৌকাবাইচ, ঘোড়দৌড়, ষাঁড়ের দৌড়, মোরগ লড়াই, পালকি খেলা, ঢেঁকি খেলা, গোল্লাছুট, কুতকুত, চিক্কাখেলা, কাঠিছোঁয়া, পাতাচেনা খেলা, ছাগলধরা, চিল ও হাঁস খেলা, হৈলডুবি, পানিঝুপ্পা খেলা, ছুটাবাড়ি, ছোঁয়াছুঁয়ি প্রভৃতি খেলা।

ফরিদপুরের উল্লেখযোগ্য লাঠিখেলার বিচিত্রধরণ হলো : বত্রিশ আনির খেলা, বাগান খেলা, রং পশরি, কাউন্সিল খেলা, তুড়মি ও আড়খেলা। এর কসরত হলো : বেনটা, পাট্টা, আলী প্যাঁচ, রংভাজ, উস্তাদি, পায়তারা, গরম, ও সেলামি। এর বিচিত্র নৃত্য হলো : সখা নৃত্য, হাজরা নৃত্য, পেট্টা নৃত্য, আলী আলী নৃত্য, রায়বেঁশে নৃত্য, নৌকা বাইচের নৃত্য, মানুষ পোঁতা নৃত্য, ঢেঁকি নৃত্য, জেকের নৃত্য ও ময়ূর নৃত্য প্রভৃতি।

## লোককাহিনী ও কিংবদন্তী

লোকসাহিত্যের প্রাচীন ধারা হচ্ছে লোককাহিনী, লোককথা, পশুরকথা, রূপকথা, পরীকথা, ব্রতকথা, লোকপুরাণ ও কিংবদন্তী। যার মধ্যে লৌকিক ও অলৌকিক ঘটনা পাশাপাশি বিদ্যমান। আকাশ, মাটি, চন্দ্র, সূর্য স্বর্গনরক, জলস্থল ও মহাশূন্য, পাতাল এক সহজ নৈকট্যে আবদ্ধ। এখানে কাহিনী বাস্তব থেকে কল্পনা, কল্পনা থেকে বাস্তবে অনায়াসে যাতায়াত করে। এখানে বর্বরতা, হিংসা, শঠতা, পাশবিক আচরণ, কূটিলতা, ষড়যন্ত্র, নৃশংসতা, খলত্ব ইত্যাদির পাশাপাশি নানাবিধ মহানুভবতা বিদ্যমান। ভীরুতার সঙ্গে বীরত্ব, শৌর্যবীর্য, ধূর্ততার সঙ্গে ক্ষমতার আদর্শ, প্রেমের মহিমা, কাহিনীর গতিকে দুর্বার করে তোলে।

ফরিদপুর জেলায় প্রচুর এবং চমৎকার লোককাহিনী সম্পদ আছে। উল্লেখযোগ্য কয়েকটি লোককাহিনী হলো : মধুমালা, বেদের মেয়ে, জামাল-কামাল, গৌতচাঁদমাঝি, চন্দ্রবানুর কিচ্ছা, হারমন ডাকাতের কিচ্ছা, মৃগপরীর কিচ্ছা, দুর্লভ বাদশা, বক-বগির কিচ্ছা, বামন ছাপার কিচ্ছা, কাহা-কুহু পাখির কিচ্ছা, শ্রী আংটি ও ইঁদুর, হীরামনপাখি, ব্যঙ্গমা-ব্যাঙ্গমী, ডালিম কুমার, কাঞ্চনমালা, স্বর্ণকমল, তিনচোরের গল্প, সুয়োরাণী-দুয়োরাণী প্রভৃতি। অতীতকালের জনপ্রিয় ব্যক্তি, রাজা-বাদশা, পীর-ফকির অথবা কোনো বীরপুরুষের কাহিনী নিয়ে লোকমুখে রচিত হয় কিংবদন্তি। কিংবদন্তি ইতিহাস নয়, যদিও তা অনেক ক্ষেত্রে ইতিহাসের উৎস হিসাবে কাজ করে। কিংবদন্তির কাহিনী সত্য কোন ঘটনাকে আশ্রয় করেই গড়ে ওঠে। তবে সেই ঘটনার সংগে জনশ্রুতি, লোককল্যান ইত্যাদি যুক্ত হয়। আবার অনেক সময় সেই সত্য ঘটনা সম্পূর্ন বিলুপ্ত হয়ে কেবল জনশ্রুতিই কিংবদন্তিতে বেঁচে থাকতে পারে। একসময় জীবিত ছিলেন এমন

কোনো বিখ্যাত ব্যক্তিই যে কিংবদন্তির নায়ক, এ বিষয়ে কোন সন্দেহ নেই। ঐতিহাসিক ব্যক্তি চরিত্র, ভয়ঙ্কর প্রাণী, পুরাতত্ত্ববিষয়ক, জলাশয়ভিত্তিক, স্থানিক ও তীর্থাশ্রয়ীমূলক বিচিত্র জনশ্রুতি নিয়ে কিংবদন্তি গড়ে উঠে। পৃথিবীর বিভিন্ন দেশে ঐ জাতীয় অসংখ্য কিংবদন্তির সন্ধান পাওয়া যায়।

ফরিদপুরের জনশ্রুতিমূলক কয়েকটি কিংবদন্তি হলো : মরিয়ম বিবির দীঘি, নইদ্যারচাঁদ, মজিদ গইড়ার বিল, বিসমিল্লাহশাহ, শেখ-ফরিদ, দুগ্ধশাহ, শ্রী শ্রী জগদ্বন্ধু, শাহ পাহলোয়ান, গেরদার ঐতিহাসিক মসজিদ, সাতের মসজিদ, মথুরাপুরের-দেউল, চাররশির কাঠের গুড়ি, কাইঠার কালিবাড়ি, ঢোলসমুদ্রের বাঁওড়, নলীদবাবু এবং দরবেশের কোল প্রভৃতি।

## উপসংহার

লোকসাহিত্য ও সংস্কৃতি সব দেশে সব কালে সমাজের অক্ষয় দর্পণ। সমাজের আচার-ব্যবহার, রীতি-নীতি, দুঃখ-দুর্দশা, দোষ-ত্রুটি, ভালো-মন্দ, কামনা-বাসনা, আশা-আকাঙ্ক্ষা. পরিবেশ-পরিবেষ্টনী, বিকাশ- চেতনা, সংস্কার-ঐতিহ্য, কৃষ্টি সেই আয়নায় প্রতিবিম্বিত হয়। এ সম্পর্কে বর্তমান কালের গবেষকদের অভিমত, লোকসংস্কৃতি রসসাহিত্যে বিভাগ নয়; গত শতাধিক বছরের পরীক্ষিত একটি জটিল শাস্ত্ররূপে তা নৃতত্ত্ব, পুরাতত্ত্ব, ভাষাতত্ত্ব, শিল্পতত্ত্ব, ইতিহাস ও সমাজ বিজ্ঞান প্রভৃতির সঙ্গে ঘনিষ্টরূপে সংশ্লিষ্ট বলে একে Science of Folklore বলা হয়। বর্তমান বিশ্বে লোকসংস্কৃতি গবেষণার মূল লক্ষ্য হচ্ছে নৃতাত্ত্বিক দৃষ্টিকোণ থেকে Folklore চর্চা ব্যাখ্যা বিশ্লেষণ। দুঃখের বিষয় আমাদের গৌরবোজ্জ্বল লোকসাহিত্য ও লোকসংস্কৃতির উপাদান-উপকরণ থাকা সত্ত্বেও তেমন বৈজ্ঞানিক পদ্ধতিতে এর অনুসন্ধান, চর্চা হয়নি। এ ব্যর্থতা কোনো ব্যক্তির নয় সমগ্র জাতির। এ থেকে উত্তোরণ পেতে হলে নতুন প্রজন্মকে Folklore গবেষণায় অনুপ্রাণিত ও উৎসাহিত করতে হবে। জাতীয় পর্যায় গড়ে তুলতে হবে Folklore চর্চাকেন্দ্র।

## সহায়ক গ্রন্থ


১. অবনীন্দ্রনাথ ঠাকুর: বাংলা ব্রত: বিশ্বভারতী, কলিকাতা, ১৯৭৬
২. আবদুল হাফিজ: লৌকিক সংস্কার ও মানব সমাজ; বাংলাদেশ শিল্পকলা, একাডেমী. ঢাকা, ১৯৯৪
৩. ড. আশুতোষ ভট্টাচার্য: বাংলার লোকসাহিত্য; ক্যালকাটা বুক হাউজ, কলিকাতা, ১৯৫৭
৪. উপেন্দ্রনাথ ভট্টাচার্য: বাংলার বাউল ও বাউল গান; ওরিয়েন্টাল বুক কোম্পানি, কলিকাতা, ১৩৬৪
৫. ড. ওয়াকিল আহমদ: বাংলার লোকসংস্কৃতি; বাংলা একাডেমী ঢাকা, ১৯৭৪
৬. ড. নির্মলেন্দু ভৌমিক: বাংলা ধাঁধার ভূমিকা; বর্ণালী, কলিকাতা, ১৯৮৮
৭. দীনেন্দ্রকুমার সরকার (সম্পা.): বিবাহের লোকাচার; পুস্তক বিপণি, কলিকাতা, ১৯৮২
৮. ড. মাসুদ রেজা: ফরিদপুরের লোকসাহিত্য ও সংস্কৃতির রূপরেখা (পিএইচ.ডি অভিসন্দর্ভ) জাহাঙ্গীরনগর বিশ্ববিদ্যালয়, ঢাকা ২০০১
৯. ড. তপন বাগচী : বাংলাদেশের যাত্রা · গণমাধ্যম হিসেবে এর সামাজিক প্রভাব (পিএইচ.ডি অভিসন্দর্ভ), ইসলামী বিশ্ববিদ্যালয়, কুষ্টিয়া, ২০০৪।

# ফরিদপুর জেলা : ছেড়ে আসা গ্রাম

দক্ষিণারঞ্জন বসু

## কোটালিপাড়া

বিশাল বনস্পতিও ধরাশায়ী হয় প্রচণ্ড ঝড়ো হাওয়ায়, বুনো হাতির পায়ের চাপে সাজানো ফুলের বাগান যায় বিপর্যস্ত হয়ে। ঠিক তেমনি ত হয়েছে আমার পুর্ববাংলার হাজার হাজার সোনার পল্লী-প্রতিমার অবস্থা– জ্বলে পুড়ে ছারখার হয়ে গেছে গ্রামের পর গ্রাম ভুল রাজনীতির আকস্মিক অশনিপাতে। বহু পুরুষের যত্নে গড়া কত বাড়িঘর আজ পড়ে আছে শ্রীহীন হয়ে, খাঁ খাঁ করছে কত বিদ্যায়তন, কত দেউল! শিবশূন্য শিবালয়গুলোতে হয়ত চলেছে অশিবের হানাহানি, হয়ত বা অনেক মঠ-মন্দির লুপ্তও হয়ে গেছে এত দিনে। আর ভারতবর্ষের ইতিহাসে এত নতুন কিছু নয়— দেবালয় ধ্বংসের অভিযান অনেক বারই প্রত্যক্ষ করতে হয়েছে ভারতবাসীকে।

একটা ক্রুদ্ধ রুদ্র নিঃশ্বাসে সভ্যতা ও সংস্কৃতির প্রবহমান ধারা যেন হঠাৎ স্তব্ধ হয়ে গেছে পূর্ববাংলায়। অতীত ইতিহাসের কত গৌরবময় স্মৃতি জড়িয়ে আছে বাংলার এক একটি গ্রামকে কেন্দ্র করে ; কিন্তু আজ যেন এক একটা ছেড়ে আসা গ্রামের অধিবাসীদের সঙ্গে সঙ্গে পল্লীমায়ের সেই সব স্মৃতির আভরণ ছিন্ন বিচ্ছিন্ন হয়ে ছড়িয়ে পড়েছে দিগ্ বিদিকে। এমনি এক গ্রাম-মায়ের কোল থেকেই প্রথম সূর্য-প্রণাম করেছিলাম আমি প্রায় বছর চল্লিশ আগে। আজন্ম-আত্মীয় সে মাটি আজ আমার পর- এ সত্য, না স্বপ্ন! সত্য হলেও গ্রামকে নিয়ে গর্বের যে অন্ত নেই।

আমার জন্মভূমি কোটালিপাড়া শুধু গ্রাম নয়, গ্রামও বটে, আবার পরগণাও। বাংলার এককালীন বিদ্যাপীঠ নবদ্বীপ সম্বন্ধে যেমন বলা হত—'নবদ্বীপে নবদ্বীপ গ্রাম, পৃথক পৃথক কিন্তু হয় এক নাম', এও অনেকটা তাই। পাশাপাশি কাজোলিয়া, মাজবাড়ি, পশ্চিমপাড়া, ডহরপাড়া, পিঞ্জরি, ঊনশিয়া, মদনপাড়, দীঘির পাড়, রতাল এবং এমনি আরও বহু জনপদের সমষ্টিগত গ্রাম নাম কোটালিপাড়া। এসব জনপদের লোকেরা বাইরে গিয়ে চিরকালই নিজেদের পরিচয় দিয়ে আসছে কোটালিপাড়ার অধিবাসী বলে। গোপালগঞ্জ মহকুমার অন্তর্গত এই পরগণা গ্রামের মাঝখান দিয়ে বয়ে গেছে পূণ্যতোয়

* ১৯৪৭-এর দেশভাগের ফলে ভারতের পশ্চিমবঙ্গে আশ্রিত তৎকালীন পূর্ব-পাকিস্তানের উদ্বাস্তু মানুষের স্বগ্রামের স্মৃতিকথা প্রকাশ করে কলকাতার পত্রিকা দৈনিক 'যুগান্তর'। সাংবাদিক-সাহিত্যিক দক্ষিণারঞ্জন বসু সংকলিত ও সম্পাদিত আলেখ্যগুলি ১৯৫৩ ও ১৯৫৪ সালে গ্রন্থিত হয় 'ছেড়ে আসা গ্রাম' নামে দুইখণ্ডে। পূর্বপাকিস্তান সরকার গ্রন্থদুটি নিষিদ্ধ ঘোষণা করে। স্বাধীন বাংলাদেশে ১৯৭৫ সালে একখণ্ডে লেখাগুলি প্রকাশ করে 'জিজ্ঞাসা' প্রকাশনা সংস্থা। গ্রন্থপ্রণেতা বলেছেন, 'এই গ্রন্থের কথাচিত্রগুলি ঐতিহাসিক দৃষ্টিভঙ্গি নিয়ে রচিত নয়।... ইতিহাস এখানে অপ্রত্যক্ষ হলেও ভবিষ্যতের মানুষকে কোনো কোনো ঐতিহাসিক সূত্রের সন্ধান দানে এই গ্রন্থে গ্রথিত গ্রামচিত্রগুলি হয়তো সাহায্য করবে।' একই বিবেচনায় 'ফরিদপুরের ইতিহাস' গ্রন্থে ফরিদপুরের গ্রামচিত্রগুলি সংযুক্ত হলো। –সম্পাদক

ঘাগর নদ। ছোটবেলা থেকেই দেখে এসেছি প্রতি বছর চৈত্র সংক্রান্তির দিনে লক্ষ লক্ষ লোককে এর শীতল জলে স্নান করে গঙ্গা স্নানের পূণ্যার্জন করতে। সে উপলক্ষে এর তীর জুড়ে বসত বিরাট মেলা। আজও কি বসে সেই মেলা? মেলার উল্লাসে মেতে ওঠার মতো মানুষের মন কি আজও আছে কোটালিপাড়ায়? আমার মন যে তা বিশ্বাসই করতে চায় না। ঘাগরেরই কোলে গড়ে উঠেছিল ঘাগর বন্দর। সে বন্দরের নাম ছড়িয়ে পড়েছিল চারিদিকে দেশের মাটিকে বিদায় দিয়ে আসার আগেও দেখে এসেছি কত দূরদূরান্তরের কত পণ্যবাহী নৌকার ছড়াছড়ি সে বন্দরে! সেদিন এক বন্ধু এসে জানাল, ঘাগর বন্দরের যৌবনোচ্ছ্বাস আর নেই, বার্ধক্যের ঝিমুনি লক্ষ্য করে এসেছে সে তার চোখে।

মনে পড়ে ঝনঝনিয়া, দেওপুরা, বরুয়া এবং বাগিয়া বিলের কথা। বিশাল জলরাশি বুকে ধরে এসব বিল এ অঞ্চলের মাটিকেই শুধু রসসিক্ত করে নি, এ পরগণার মানুষের মনেও বইয়ে দিয়েছে রসের বন্যা। কত গায়ক, বাদক, কথক এবং আরও কত জ্ঞানী-গুণী জন্ম গ্রহণ করেছেন এ মাটিকে ধন্য করে। এই কোটালিপাড়ায় ব্রাহ্মণ-প্রাধান্যের কথা প্রবাদ-বাক্যে পরিণত হয়েছিল। 'বারশ বামুনের তের শ আড়া, তার নাম কাশ্যপপাড়া'– একটি অংশের এই পরিচয় থেকেই বাকি কোটালিপাড়া সম্বন্ধেও মোটামুটি একটি ধারণা মিলবে। কারণ প্রায় সব কোটালিপাড়া জুড়েই রয়েছে শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণদের বাস। লক্ষাধিক লোকের বাসভূমি এ পরগণায় লক্ষ শিবের পূজো হতো বলে কাশীতুল্য স্থান হিসেবে এর ছিল ব্যাপক প্রসিদ্ধি। নবদ্বীপ, বিক্রমপুর, ভাটপাড়া-বাংলার ব্রাহ্মণ্য বিদ্যার এই মুকুটমণিদের মধ্যে কারও চেয়ে ন্যূন নয় আমাদের কোটালিপাড়ার স্থান।

এ অঞ্চলে এক একটি দেবস্থান গড়ে উঠেছে এক একটি গ্রামের কেন্দ্র-পীঠ রূপে। সিদ্ধান্তের খোলার বহুবিশ্রুত চড়ক পূজোর কাহিনী যে কত পুরনো তা জানা নেই। অনেক অলৌকিক স্মৃতি জড়িয়ে আছে এই চড়কপূজোর সঙ্গে। ভয়ে ও শ্রদ্ধায় এ এলাকার মুসলমানেরাও চড়ক ঠাকুরকে প্রণামী দিয়ে আর্শীবাদ ভিক্ষা করে আসছে চিরকাল। হরিণাহাটি ও পশ্চিমপাড়ার কালীবাড়ির সঙ্গেও জড়িয়ে আছে অনেক পুরনো কথা। মদনপাড়ার গোবিন্দদেব, সিদ্ধান্তবাড়ির বুড়ো ঠাকুর, রতালের মনসাদেবী, সিদ্ধেশ্বরী মাতা ও লক্ষ্মী-নারায়ণের বিগ্রহও সমধিক প্রসিদ্ধ।

একেবারে ছোটবেলা থেকেই রতালের মনসাদেবী সম্বন্ধে কত গল্প শুনে আসছি। জনপ্রিয় দেবদেবীর মধ্যে বাংলাদেশে মনসাদেবী নাকি একেবারে জাগ্রত। রঘু গাইনের নাম আজও কোটালিপাড়ার লোকের মুখে মুখে। এক সময় ফরিদপুর জেলার সর্বত্র মনসার গান গেয়ে বেড়াতেন ইনি সদলবলে। সে প্রায় শ দুই বছর আগেকার কথা। প্রত্যাদেশে মনসা পেয়ে যে দেবীর প্রতিষ্ঠা করেছিলেন রঘু গাইন তাই আজ রতালের মনসাসেবী নামে খ্যাত। আদিষ্ট গীতাবলি অবলম্বনেই মনসার গান গাইতেন রঘু গাইন। অনেক অভূতপূর্ব ঘটনার কথা প্রচলিত আছে এই দেবী ও তাঁর ভক্ত রঘু গাইন সম্বন্ধে। ১৩২৬ সালের আশ্বিনের ঝড়ে রতালেব গাইন বাড়ির সব ঘর ধুলিসাৎ হলেও যে ঘরে মনসার চামর ছিল সে ঘরখানি ঠিক দাঁড়িয়েই ছিল। আশ্চর্য ঘটনা বৈকি। কিন্তু আজ যে

